গেছে অনেক স্কুলের পাশ দিয়ে নদী বা ছড়া বয়ে যায়। আর সেই নদী বা ছড়ার বন্যা বা ঢেউ কখনো কখনো পাড় ভেঙ্গে ফেলে। আর তার ফলে এই পাড়ের মাটি অপর পাড়ে চলে যায়। তখন সেই দিকের মালিক সেই জায়গা বা জমিটাকে তার হিসাবে দখল করে নেয়। এবং তখন সেইগুলি দখল করতে গেলে বিরাট জটিল সমস্যা হয়ে দাঁড়ায়। যাই হউক. আমরা ইতিমধ্যেই বিভিন্নভাবে দখল মুক্ত করার জন্য খোয়াই এস. ডি. ওকে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করার জন্য নির্দেশ দিয়েছি। আর তার সঙ্গে আমি অনুরোধ করব মাননীয় সদস্য যেভাবে বিষয়টা নিয়ে চেষ্টা চালাচ্ছেন সেইভাবে আরও চেষ্টা করে যাওয়ার জন্য।

**শ্রী সমীর দেব সরকার** :—মিঃ স্পীকার স্যার. এখানে আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, আমাদের রাজ্যের অনেক স্কুলের জমির পরিমাণ কত সেই ব্যাপারে সরকারের দলিল পত্রে কোন কিছু উল্লেখ নাই। সেই কারণে বিভিন্ন ক্ষেত্রে দেখা যায় যে স্কুলের পাশের লোক সেই স্কুলের জায়গা গুলি দখল করে নেয়। এমন কি এখানে আগরতলাতেও সেই সমস্ত ঘটনা হয়। এখানে যে বি, আর, আম্বেদকর স্কুল আছে সেই স্কুলের জমি অনেক জন দখল করে নিয়েছে; কাজেই আমি জানতে চাই রাজ্যের সমস্ত স্কুলের নথীপত্র দলিল ও ম্যাপ নির্ধারণ করে দপ্তর স্কুল কর্তৃপক্ষের হাতে দিয়ে দিবে কি না।

**শ্রী অনিল সরকার** (শিক্ষামন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সবচেয়ে ভাল হত যদি স্কুলগুলি নির্মাণের সঙ্গে সঙ্গেই স্কুলের জায়গার সীমানা প্রাচীর তৈরী করে দেওয়া যেত। বেদখল হওয়ার কোন সম্ভাবনা হয়ত থাকত না; কাজেই যাদের এলাকায় এধরণের বেদখল হচ্ছে। তাদের অবশ্যই আরো একটু সতর্ক হতে হবে যাতে করে স্কুলের জায়গা অন্তত বেদখল না হয়ে যায়। বেদখলকারীদের উচ্ছেদ করতে হলে অপ্রীতিকর ঘটনা ঘটে যাওয়ার সম্ভাবনা থাকে। পুলিশ তার দায়িত্ব পালন করতে গেলে সংঘর্ষ হওয়ার সম্ভাবনা থাকে। ব্যাপারটা জটিল হতে পারে। কাজেই এলাকার জনগণের সচেতনতা ও সতর্কতা আরোও দৃঢ় করতে হবে। কাজেই স্কুলের জায়গা যাতে বেদখল না হয় এটা আমাদের সবাইকে দেখতে হবে এর জন্য আমাদেরও আবেদন থাকবে।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রী জয়গোবিন্দ দেবরায়।

**শ্রী জয়গোবিন্দ দেবরায়** (রাধা কিশোরপুর) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নম্বর ৮।

**শ্রী অনিল সরকার** ( মন্ত্রী ) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নম্বর—৮।

**প্রশ্ন**

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যে মোট কয়টি বে-সরকারী স্কুল আছে।

২। সেই স্কুলগুলিতে ছাত্র-ছাত্রীর আনুপাতিক হারে শিক্ষক-শিক্ষিকা আছেন কি না ?

৩। যদি না থাকেন তবে অতি সত্বর শিক্ষক-শিক্ষিকা নিয়োগের কোন ব্যবস্থা নেওয়া হবে কি না ? এবং

৪। উপযুক্ত প্রার্থীর অভাবে যে সকল শিক্ষক-শিক্ষিকার পদ খালি পড়ে আছে, সেগুলি পূরণের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কি না ?

**উত্তর**

১। ৩৫টি প্রাইমারী স্কুল ৩৩টি সেকেণ্ডারী স্কুল মোট ৬৮টি বে-সরকারী স্কুল
( সরকার অনুদান প্রাপ্ত )

২। অধিকাংশ স্কুলেই ছাত্র-ছাত্রীর অনুপাতিক হারে শিক্ষক-শিক্ষিকা নেই।

৩। হ্যাঁ।

৪। পদগুলো পূরণের ক্ষেত্রে প্রথমে উপযুক্ত প্রার্থী না পেলে পুনরায় প্রার্থী নির্বাচনের জন্য প্রক্রিয়া শুরু হয়, তবে অনুপযুক্ত প্রার্থী দিয়ে পদ পূরণ সম্ভব নহে।

**শ্রী রতনলাল নাথ** ( মোহনপুর ) :—সাপ্লিমেন্টারী স্যার, বে-সরকারী স্কুলগুলিতে ছাত্র ছাত্রীর সংখ্যা এমনিতেই প্রচুর এখানে আনুপাতিক হারে শিক্ষক-শিক্ষিকা না থাকার ফলে পড়াশুনার অসুবিধা হয়। এবং শিক্ষক-শিক্ষিকা নিয়োগের ক্ষেত্রে যে হাণ্ড্রেড্ পয়েন্ট রোষ্টার মেনে নিয়োগ করা হয় সেখানে দেখা যায় যে উপযুক্ত এস, টি, শিক্ষক-শিক্ষিকা পাওয়া যাচ্ছে না, যার ফলে এই পদগুলি বছরের পর বছর খালি থাকছে। এই গুলি পূরণ করার জন্য কোন পদক্ষেপ সরকার নেবেন কি না মন্ত্রী মহোদয় এই বিষয়ে জানাবেন কি না ?

**শ্রী অনিল সরকার** ( মন্ত্রী ) :—ছাত্র ও শিক্ষকের হার স্কুলে অনেক সময় চেঞ্জ হয়ে যায়, কারণ কোন বছর ছাত্র কম হয় আবার কোন বছর বেশী হয়। সেই দিক থেকে পদও কমে যায় অথবা বেড়ে যায় তবে যে সমস্ত পদ উপজাতীদের জন্য বা অন্যান্য অংশের জন্য রিজার্ভ আছে, পাওয়া না গেলে সেগুলি ডি-রিজার্ভ করতে হয়। ডি-রিজার্ভ এর জন্য প্রস্তাব দেই এবং এটা করা খুবই কঠিন ব্যাপার তবুও আমরা ইতিমধ্যেই ১৩৩টি শূন্যপদ পূরণ করা হয়েছে আরও কিছু শিক্ষকের জন্য আমরা ৩৬৪টি নতুন পদ সৃষ্টির জন্য অর্থ দপ্তরের কাছে অনুমোদন চেয়েছি এবং অর্থ দপ্তর অনুমোদন করলে নতুন পদ সৃষ্টি করা হবে।

**শ্রী মানিক দে** :—কিন্তু রোষ্টার মেনেই এগুলো করা হবে। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে

বিদ্যালয়গুলিতে খালি পদ পূরণ করার বিষয়ে কিন্তু হাইয়ার সেকেণ্ডারী বা হাইস্কুল এর ক্ষেত্রে উপযুক্ত শিক্ষক না থাকতে পারে কিন্তু প্রাইমারী ইউনিটগুলিতে ও লক্ষ করা যায় ক্লাস সাসপেণ্ড হচ্ছে। এর মধ্যে রাণীর বাজারে বিদ্যামন্দিরেও প্রতিদিন ক্লাস সাসপেণ্ড করা হয় শিক্ষকের অভাবে। মাননীয় মন্ত্রী মহোদয়ের এই বিষয়টা সম্বন্ধে অবগত আছে কিনা জানালে ভাল হয়।

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) :—প্রতিটি স্কুলেই এই রকম অবস্থা সম্পর্কিত ব্যাপারে অবগত হওয়া সম্ভব নয়। তবে কোন কোন স্কুলে যে শিক্ষক প্রয়োজন সে তার ডিটেইলস্ দিয়ে দপ্তরের কাছে লিখতে হয় তারপর সেইগুলি চেক্ আপ্ করে সেখানে আমরা নিয়োগ করার জন্য তল্‌বেডি স্কুলকে বলি এবং তার ভিত্তিতে নিয়োগ হয়।

**শ্রী সমীর দেব সরকার** :—স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় যেটা বলেছেন যে অতি সত্বর শিক্ষক নিয়োগের জন্য ব্যবস্থা নেওয়া হবে এই প্রসঙ্গে আমি যেটা জানতে চাই, আমাদের শ্রীনাথ বিদ্যা-নিকেতন নামে যে স্কুল পঞ্চাশ বছর পূর্ণ করে সুবর্ণজয়ন্তী বর্ষ পালিত হয়েছে। সেখানে মাননীয় শিক্ষামন্ত্রী যাওয়ার কথা ছিল যদিও মুখ্যমন্ত্রী মহোদয় গিয়েছিলেন। দীর্ঘদিন ধরে শিক্ষক শিক্ষিকার অভাবে বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের অসুবিধা হচ্ছে। প্রয়োজনীয় শিক্ষক শিক্ষিকার ২২টি পদ দীর্ঘদিন থেকে শূন্য রয়েছে। নিয়োগের কোন উদ্যোগই পরিলক্ষিত হচ্ছে না। এই ব্যাপারে ছয় সাত বছর পূর্বে ইন্টারভ্যু নেওয়া হয়েছিল। একগুলি শিক্ষাবর্ষ অতিক্রম হওয়ার পরও কি কারণে শিক্ষক শিক্ষিকাদের এই ২২টি পদ পূরণ করা হচ্ছে না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? কবে নাগাদ পূরণ করা হবে ?

দ্বিতীয়তঃ এই স্কুলের এডমিনিষ্ট্রেটিভ এবং ম্যানেজিং কমিটি গত ছয় সাত বছর ধরে গঠন করা হচ্ছে না. এরই বা কারণটা কি ? এইভাবে একটা বেসরকারী বিদ্যালয় কতদিন চলতে পারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) :— শ্রীনাথ বিদ্যা নিকেতনের ব্যাপারটা হল যে, কিছু শিক্ষক সিলেক্ট পেতে নিয়োগ করা হয়েছিল। তারপর পরবর্তী সময়ে যে সমস্ত শিক্ষকের পদগুলো খালি হয় সেই গুলোতে শিক্ষক নিয়োগের জন্য ওপেন বিজ্ঞাপন দেওয়া হয়েছিল কিন্তু তখন কয়েকজন কোর্টে মামলা করে দেয় যে আমাদেরকে প্রথমে নিয়োগ না করে কোন নিয়োগ পত্র দেওয়া যাবে না। ব্যাপারটা কোর্টে যাওয়াতে শূন্য পদে শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না।

**শ্রী রতনলাল নাথ**:— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি ? বেসরকারী স্কুলগুলিতে বহু পোষ্ট আছে অথচ চাকরীরত অবস্থায় যারা মারা গেছে বিভিন্ন শিক্ষক শিক্ষিকা। সেই ডাই-ইন-হারনেস কেইসগুলিতে যেহেতু পোষ্ট আছে সেখানে কেন ফিলাপ করা হচ্ছে না ? এটা তো আইনগত বাধা থাকার কথা নয়। সেগুলি ইমীডিয়েট ফিলাপ করার ব্যবস্থা করা হবে কিনা ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, ডাই-ইন-হারনেস এ তো পোষ্ট খালি থাকার ব্যাপার না। অটোমেটিক পাবে। সেটা আমরা নিশ্চই দেখব।

**শ্রী রতন লাল নাথ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার প্রশ্নটা ছিল, এই রাণীর বাজার বিদ্যা-মন্দির আছে, বহু স্কুল আছে চাকরীরত অবস্থায় শিক্ষক বা শিক্ষিকা মারা গেছেন। উনার উত্তর-সূরি হিসাবে যে হেতু পোষ্ট আছে সেখানে, ইমীডিয়্যাটলি এপয়েন্টমেন্ট না দেওয়ার কারণটা কি ? ইমীডিয়্যাট ব্যবস্থা গ্রহণ করে ঐ পোষ্টগুলি ফিলাপ করা হবে কিনা এবং স্কুল এডুকেশনে মোট ৯২টি পোষ্ট ডাই-ইন-হারনেস কেইস পেণ্ডিং আছে। এগুলি ফিলাপ করা হচ্ছেনা কেন ? আমার বক্তব্য সেখানে।

**শ্রী অনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, বেসরকারী ইস্কুলে ডাই-ইন-হারনেস এটা রিসেন্টলী সিদ্ধান্ত নেওয়া হয়েছে। কাজেই অন্যান্য ক্ষেত্রে তো আমরা সঙ্গে সঙ্গে দিয়ে দিচ্ছি এই ক্ষেত্রেও যদি আইনগত কোন বাধা না থাকে নিশ্চই আমরা দেখব।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, আমার আর একটা প্রশ্ন ছিল।

**মিঃ স্পীকার :—** অনেক হয়েছে আর নয়।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, আমার তো এই ব্যাপারেও ক্লীয়ার হতে হবে।
ব্যাপার হলো সরকার ইদানীং সিদ্ধান্ত নিয়েছে, তিনি যা বলেছেন এটা ঠিক। ডিরেক্টর অব এডুকেশনের সঙ্গে ফোনে কথা বলেছি। সরকারী স্কুলগুলির মত বেসরকারী স্কুলগুলিতেও ইদানীং ডাই-ইন-হারনেস্ কেইস চালু হয়েছে। ইফেক্টটা কত তারিখ থেকে তা আমি জানি না। কিন্তু এখনো পেনডিং আছে। এখানে আইনত কোন প্রশ্ন উঠে না। ইমীডিয়েটলী পোষ্টগুলি ফিলাপ করা হবে কিনা। স্যার, যেহেতু শিক্ষা ক্ষেত্রে ইস্কুলগুলিতে পড়াশুনার অসুবিধা হচ্ছে।

**শ্রী অনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, প্রসেসের ক্ষেত্রে দেরী হতে পারে, নিশ্চই এটা দেওয়া হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপ্রণব দেববর্মা মহোদয়।

**শ্রীপ্রণব দেববর্মা ( সিমনা ) :—** মাননীয় স্পীকার স্যার, এখানে শিক্ষামন্ত্রী বেসরকারী স্কুল-গুলিতে তপশীল জাতি এবং তপশীল উপজাতি শিক্ষকের ক্ষেত্রে উপযুক্ত শিক্ষাগত যোগ্যতা পাওয়া যায়নি। এবং ডি রিজার্ভ করা হবে বলে যেটা এখান উল্লেখ করেছেন। এখানে উপজাতি এবং তপশীলী জাতির মধ্যে এখন প্রচুর পোষ্ট গ্র্যাজুয়েট শিক্ষক রয়েছে এবং সেটা তদন্ত করে দেখে নিয়োগের ব্যবস্থা করবেন কি না ?

**শ্রী অনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এক একটা স্কুলে এক একটা পোস্ট এক

এক রকম, কোথাও অংকের কোথাও বাংলা এবং কোথাও ইংরেজী সাবজেক্ট টীচারে রয়েছে। দেখা গেল একজন উপজাতি শিক্ষক অন্য সাবজেক্ট এম. এ, পাশ করেছেন কিন্তু সেখানে তো আর দেওয়া যাবে না। তবু আমরা ষ্টীম ওয়াইজ সাবজেক্ট টীচার দেওয়ার চেষ্টা করছি।

**শ্রীরতিমোহন জমাতিয়া ( বাগমা ) :—** স্যার, আমার একটা প্রশ্ন আছে।

**মিঃ স্পীকার :—** রতি বাবু আপনাদের অনেক প্রশ্ন আছে। আমার কোন আপত্তি নেই। আপনি যদি মনে করেন একটা প্রশ্ন দিয়ে চালাবেন, আমার কোন আপত্তি নেই।

**শ্রী রতিমোহন জমাতিয়া :—** মাননীয় মন্ত্রী মহোদয় উল্লেখ করেছেন বেসরকারী স্কুলের, স্কুলগুলির যে পরিস্থিতি এই স্কুলগুলি কোথায় কোথায় তা মাননীয় মন্ত্রী জানাবেন কিনা? দ্বিতীয় হচ্ছে উদয়পুর দেওয়ান বাড়ী স্কুলে ৭ বছর ধরে একজনও মাধ্যমিক পাশ করে না তার কারণ নিশ্চয় আপনার জানার কথা। কারণ এখানে মাত্র একটা হাইস্কুলে তিনজন মাত্র মাধ্যমিক পাশ শিক্ষক আছে। এই তিনজন শিক্ষক দিয়ে কি একটা হাইস্কুল চলতে পারে? এটা আপনি বিবেচনা করে দেখবেন কিনা।

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, বেসরকারী স্কুলগুলি কোথায় কোথায় আছে। সেটা আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে। আর ফাইভ জুয়েলস, এর ব্যাপারটা কেন এই অবস্থা তা নিশ্চয় আমরা দেখব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যা শ্রীমতি বৈজয়ন্তী কলই মহোদয়া।

**শ্রীমতি বৈজয়ন্তী কলই :—** ( টাকারজলা ) মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চন নাম্বার— ৩২।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) **:—**মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চন নম্বর—৩২।

**প্রশ্ন**

১। রাজ্যে বয়স্কদের জন্য যে ভাতা দেওয়া হয় তা বৃদ্ধির জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কিনা এবং,

২। যদি গ্রহণ করা হয়ে থাকে তবে তা কবে নাগাদ বাড়ানো হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। এই ভাতা বৃদ্ধি করবার জন্য সরকারের কোন পরিকল্পনা আপাততঃ নাই।

২। প্রশ্নই উঠে না।

**শ্রী প্রনব দেববর্মা :— মিঃ** স্পীকার স্যার, এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে এটা বিবেচনার মধ্যে নেই। মূল্য বৃদ্ধির বর্তমান অবস্থার মধ্যে দাঁড়িয়ে এটা বিবেচনা করা দরকার। দ্বিতীয়ত

হচ্ছে, বয়স্ক ভাতা নিয়মিত পাচ্ছেন না অনেকেই। নিয়মিত ভাতা প্রদানের ব্যাপারে সঠিক পদক্ষেপ অবিলম্বে নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এটা ঠিক যে দ্রব্যমূল্য বৃদ্ধির এবং বর্ত্তমান মূল্য সূচকের সঙ্গে সামঞ্জস্য রেখে ভাতা বৃদ্ধি করা যায় নি। এটা করা যায়নি রাজ্য সরকারের আর্থিক সংকটজনিত কারণে। ইতিপূর্বে বয়স্কদের ৭৫ টাকা হারে মাসিক ভাতা প্রদান করা হত। বর্ত্তমানে বামফ্রন্ট সরকার সেটাকে বৃদ্ধি করে অর্থাৎ আরোও ২৫ টাকা বৃদ্ধি করে ১০০ টাকা করেছেন। হ্যাঁ, হতে পারে ভাতা নির্দিষ্ট সময়ে প্রদানের ক্ষেত্রে কিছুটা অনিয়ম রয়েছে। সেটা দেখা হবে। আমাদের রাজ্যে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার উভয়েই নির্দিষ্ট করা স্কীমে এই ব্যাপারে ভাতা প্রদানের অর্থ বরাদ্দ করেছে। 'ন্যাশনাল সোসাল এণ্ট্রাস প্রোগ্রাম'-এই স্কীমে কিস্তিতে রুরাল এমপ্লয়মেণ্ট ডিপার্টমেণ্ট গভঃ অব্ ইণ্ডিয়া প্রদান করে থাকে। রাজ্য সরকারের কাছ থেকে নির্দিস্ট সময়ে রিপোর্ট পাঠানো হলেও অনেক সময় কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকাটা আসতে দেরী হয়ে যায়। এই স্কীমের তিনটি কম্পোনেণ্ট আছে। যাই হোক, এই বয়স্ক ভাতা প্রকল্পে প্রতি ১০০ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ৭৫ টাকা এবং রাজ্য সরকারের বরাদ্দ রয়েছে ২৫ টাকা করে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাইমাভ্যালী) :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এ পর্যান্ত সারা রাজ্যে কতজন বয়স্কদের এই বৃদ্ধ ভাতা দেওয়া হচ্ছে এবং আরো জানাবেন কি এই বয়স্ক ভাতা দেওয়ার ক্ষেত্রে কি কি নিয়ম অবলম্বন করা হয়?

**মিঃ স্পীকার :—** রবীন্দ্রবাবু আপনি তো বলেছেন। আবার কি আচ্ছা বলুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** সাপ্লিমেণ্টারী স্যার, ট্রাইবেলদের ক্ষেত্রেও অসুবিধা হচ্ছে। ডাক্তাররা তো অনুমান করে বলে যন্ত্র দিয়ে পরীক্ষা করে বলে না। আগে স্যার, অনেক ক্ষেত্রে ট্রাইবেলরা ৭০ বৎসর হওয়ার পরেও ওদের বয়স ৪০/৫০ বৎসর বলত। আবার নন-ট্রাইবেলদের ক্ষেত্রেও অনেক সময় দেখা যায় যে ৪০ বৎসর যার বয়স তাকে দেখতে ৬০ বৎসরের মত মনে হয়। স্যার, এইভাবে বিভিন্ন জায়গায় বয়স্ক ভাতা দেওয়ার ক্ষেত্রে যে রকম বৈষম্য চলছে বিশেষ করে যাদের বয়স ৪০ বৎসর তারা বৃদ্ধ ভাতা পাচ্ছে, অথচ বয়স্ক ব্যক্তি যার বয়স ৮০ বৎসর তারা বৃদ্ধ ভাতা পাচ্ছেন না। ছেলে পাচ্ছে, বাবা পাচ্ছেন না। এই যে বৈষম্যটা এটা কেন? মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এই ধরণের বৈষম্যের কথা আমার জানা নেই। ছেলে পাচ্ছে বাবা পাচ্ছে না। এটা আমি জানি না। আচ্ছা তদন্ত করে দেখা যাবে। এরকম

যদি থেকেই থাকে তাহলে আমাকে সুনির্দিষ্ট তথ্য দেবেন। ভাতার ব্যাপারে মিনিমাম ক্রাইটেরিয়া হল ৬৫ বৎসরের উর্দ্ধে যারা রয়েছে তারাই এর আওতায় আসবেন। এক্ষেত্রেও পঞ্চায়েত রেজিস্টার থেকে নাম নেওয়া হয়। আর যেখানে স্টেনডিং কমিটি আছে সেখানে পঞ্চায়েত সমিতিগুলিও পৃথকভাবে এই এপ্লিকেশন করেন। সেখান থেকে স্টেনডিং কমিটি তাদেরকে দেন। এটাও আমরা দেখেছি।

আমরা ছামনু, লংতরাই ভ্যালী এই সব জায়গাগুলিতে নতুন স্কীম দিলাম। সেখানে পঞ্চায়েত কোটা একটা করে দেওয়া আছে, এমন কি দেখা গেছে কখনও কখনও সেই পঞ্চায়েতে এতজন যে লোক নেই বলে দরখাস্তও পাওয়া যাচ্ছে না। আমি বিশেষ করে বলছি গণ্ডাছড়া, কাঞ্চনপুর এবং লংতরাইভ্যালি পঞ্চায়েতে একটা করে কোটা দেওয়া আছে। সেখান থেকে আমাদের কাছে প্রস্তাব আসছে যে, ওই পঞ্চায়েতের কোটা অন্য কোন ও পঞ্চায়েতের কোটায় যেন না দেয়। আমরা বলেছি, এটা অনত্র ডাইবার্ট করা যায়না। আর স্টিকলিও না কাজেই ওখানে নেওয়া হোক। ওখানে যদি না পাওয়া যায় দেখা যাক পরীক্ষা করে। আর কত সংখ্যক পাচ্ছে আমি হিসাবটা দিচ্ছি— রাজ্য সরকারের স্কীমের বার্ধক্য ভাতা পাচ্ছেন ৬৮৬৭ জন। বিধবা ভাতা পাচ্ছেন ৪৯০০ জন। বার্ধক্য কৃষি মজুরী ভাতা পাচ্ছেন ৪৭২০ জন। বার্ধক্য জুমিয়া ভাতা পাচ্ছেন ৪৭২০ জন। আর বার্ধক্য রিক্সাচালক বিভিন্ন নগর পঞ্চায়েত বা আগরতলা মিনিউসিপালিটি এরিয়া তাঁরা পাচ্ছেন ২২০ জন। আর সেন্ট্রাল গর্ভমেণ্ট স্কিমের পাচ্ছেন ১৫৬০০ জন। টোটেল ৩৭,১৬৪ জন এর সাথে বিকলাঙ্গ অবশ্য ওটা ৬৫ বছরের উর্দ্ধে নয়, বিকলাঙ্গ যারা ১৮ বছর এরা পান আরও ৪৯০০ জন। এই রকম প্রায় ৪২,০০০ এর মত এই ভাতা পাচ্ছেন।

**শ্রীরতনলাল নাথ :—** মাননীয় মন্ত্রী এখানে বলেছেন রাজ্য সরকারের একটা স্কীম আছে এবং কেন্দ্রীয় সরকারের একটা স্কীম আছে, তাছাড়া বিভিন্ন পঞ্চায়েতে কোটা করে দেওয়া হয়েছে; এখন রাজ্য সরকারের যে সংখ্যাটা, এই সংখ্যাটা বার্ধক্য ভাতা। এই বার্ধক্য ভাতা সংখ্যাটা বাড়ানোর কোন প্রস্তাব রাজ্য সরকারের আছে কিনা? কারণ বিভিন্ন পঞ্চায়েতে দেখা যায় যে, বাইশ জনের একটা কোটা দেওয়া হয়েছে। দীর্ঘ চার বছর ধরে দরখাস্ত করে কেউ না মারা গেলে আর নতুন করে কাউকে দেওয়া যাচ্ছেনা। অথচ দীর্ঘ দিন ধরে পঞ্চায়েত তাদের নাম সুপারিশ করছে। পঞ্চায়েত সমিতিতে জমা দিচ্ছে কিন্তু পাচ্ছে না। সুতরাং রাজ্য সরকার থেকে এই সংখ্যাটা বাড়ানো হবে কিনা? বিভিন্ন পঞ্চায়েত কোটা বাড়িয়ে দেওয়া হবে কিনা? এবং সাথে সাথে কেন্দ্রীয় সরকারের স্কিমও যাতে বাড়ানো হয়, এই ধরণের প্রস্তাব রাজ্য সরকার থেকে দেওয়া হবে কিনা?

শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সংখ্যা বাড়ানের ক্ষেত্রে আপাতত: কোন প্রস্তাব আমাদের নেই। এবং সেই আর্থিক অবস্থাও নেই। তবে যেটা মাননীয় সদস্য বলেছেন পঞ্চায়েতের নির্দিষ্ট কোটা সম্পর্কে খুব জটিলতার সৃষ্টি হয়েছে। কারণ, আমাদের বার্ধক্য স্কীম যখন চালু হয় তারপর থেকে পঞ্চায়েতগুলো নানাভাবে বাইফারকেশান সৃষ্টি হয়েছে। এটা প্রথমত ছিল ২২ জন, পরে পাঁচ জন তারপর ২৭ জন। পরে দেখা গেল যে পঞ্চায়েত দুই তিনটি ভাগে বিভক্ত হয়েছে। এতে আমাদের কাছে যে তথ্য নতুন যে রেজিসট্রেশান হয়েছে পঞ্চায়েত থেকে কিন্তু দেখা গেল কোন কোন পঞ্চায়েতে ৬০ জন এর বেশী পাচ্ছেন, কিছু কিছু ব্লকে। কিন্তু এইক্ষেত্রে এটা মেনটেইন করা খুব কঠিন। এ ব্যাপারটা আমরা পরীক্ষা করে দেখছি যে এটি কিভাবে সম্ভব করা যায়। পরবর্তী সময়ে যেটা এন. এস. সী, পি মানে কেন্দ্রীয় সরকারের আওতায় থেকে পেলাম। সেই সময়েতে যতগুলো পঞ্চায়েত আছে, সেইগুলি পঞ্চায়েতকে আমরা দুর্গম এলাকার ব্লকগুলিতে একটু করে এবং সুনির্দিষ্ট ভাবে ভাগ করে দেওয়া হয়েছে। আগে যেগুলি দেওয়া হয়েছে সেই ক্ষেত্রে সংখ্যাগুলি নিরূপন করা খুবই কঠিন ব্যাপার। আবার পঞ্চায়েত ডেলিমেটিজিশান এটা আরও কঠিন হবে।

শ্রীসুধন দাস (রাজনগর) :— স্যার, বিকলাঙ্গ যারা ভাতা পায় তাদের সার্টিফিকেট পেতে খুবই অসুবিধা হচ্ছে। তাদের অসুবিধার কথা চিন্তা করে প্রতিটি মহকুমা হাসপাতাল থেকে যাতে বিকলাঙ্গরা সার্টিফিকেট পেতে পারে সে ব্যবস্থা করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, মুক-বধিরদের ভাতা দেওয়ার ব্যবস্থা করা হবে কিনা ?

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— রাজ্যে বিকলাঙ্গদের শুধু সার্টিফিকেট পেতেই যে অসুবিধা হচ্ছে তা নয়। অন্যান্য আরো অনেক অসুবিধা হচ্ছে। সেই সব অসুবিধার কথা চিন্তা করে বিকলাঙ্গদের জন্য যে কমিশন হয়েছে তারা প্রস্তাব রেখেছেন ৩-৪ মাসে একবার যাতে ব্লকের হেড কোয়ার্টারে যাওয়া হয়। এটা হলে বিকলাঙ্গদের শুধু সার্টিফিকেটের জন্যই নয়, অন্যান্য যে সব সমস্যা রয়েছে তাও দূর হবে। আর মুক-বধিরদের জন্য ভাতা দেওয়ার কোন ব্যবস্থা এখনও নেওয়া হয়নি।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা, শ্রী সমীর দেব সরকার।

শ্রীপদ্মকুমার দেববর্মা ( রামচন্দ্রঘাট ) :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ৩৪

শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—মি: স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ৩৪

প্রশ্ন

১। বর্তমান শিক্ষাবর্ষে (১৯৯৮-৯৯) রাজ্যে নূতন কোন দ্বাদশ শ্রেণী এবং মাধ্যমিক পরীক্ষা কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা আছে কিনা।

২। থাকিলে কোথায় কোথায়?

৩। খোয়াই মহকুমার কল্যাণপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে দ্বাদশ শ্রেণীর পরীক্ষা কেন্দ্র স্থাপন করা হবে কিনা, এবং

৪। খোয়াই মহকুমার বীরচন্দ্রপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে মাধ্যমিক পরীক্ষা কেন্দ্র স্থাপন করা হবে কিনা?

উত্তর

১। আছে।

২। কল্যাণপুরে।

৩। হ্যাঁ।

৪। বর্তমানে নেই।

**শ্রীপদ্মকুমার দেববর্মা :—** স্যার, খোয়াই মহকুমার বীরচন্দ্রপুরে ৪টি হাইস্কুল ও একটি টুয়েলভ স্কুল আছে। এখান থেকে প্রতি বছর ২০০ থেকে ২৫০ জন ছাত্র ছাত্রী মাধ্যমিক পরীক্ষা দিয়ে থাকে। এই সব ক্যান্ডিডেটদের খোয়াই টাউনে গিয়ে পরীক্ষা দিতে হচ্ছে। এর জন্য তাদেরকে ২/৩ মাস আগে থেকেই খোয়াই শহরে বাসা ভাড়া করে থাকতে হচ্ছে পরীক্ষা দেওয়ার জন্য। এই সব ক্যান্ডিডেটদের কথা চিন্তা করে বীরচন্দ্রপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে তারা যাতে মাধ্যমিক পরীক্ষা দিতে পারে সে জন্য সরকার থেকে ব্যবস্থা গ্রহণ করার কথা বিবেচনা করবেন কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বীরচন্দ্রপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয় খোয়াই শহর থেকে ৫ থেকে ৭ কি, মি. দূরে। খোয়াই তে ব্রীজ হয়ে গেছে। কাজেই, যাতায়াতের কোন অসুবিধা নেই। এই সব কারণে এখানে পরীক্ষা কেন্দ্র খোলার কোন প্রস্তাব নেই।

**শ্রীপদ্মকুমার দেববর্মা :—** স্যার, বীরচন্দ্রপুর ৫ কি. মি. হলেও রতনপুর ও বেলচড়া হাইস্কুল বীরচন্দ্রপুর থেকে ১৫-২০কি. মি. দূরে। কাজেই, ঐ সব ছাত্র ছাত্রীদের খোয়াই যেতে হলে প্রায় ৩০ কি. মি. যেতে হয়। কাজেই. এই সব এলাকার ছাত্র ছাত্রীদের কথা চিন্তা করে বীরচন্দ্রপুরে মাধ্যমিক

সেণ্টার খোলার কথা বিবেচনা করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—** বিষয়টি স্কুল বোর্ডের আওতায়। সেণ্টার খোলার আগে প্রয়োজনীয় কিছু দিক দেখে নিতে হয়। যেমন, যোগাযোগ ব্যবস্থা, নিরাপত্তা ব্যবস্থা, প্রশ্ন রাখার জন্য ষ্ট্রং রুমের ব্যবস্থা করা। এই সব কারণে বীরচন্দ্রপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে পরীক্ষা কেন্দ্র খোলার কোন প্রস্তাব নেই।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেণ্টারী স্যার, এই বছর কোথায় কোথায় নূতন পরীক্ষা কেন্দ্রগুলি খোলা হবে মাননীয় মন্ত্রী মহোদয় তার নাম উল্লেখ করেন নি। আমার প্রশ্ন হচ্ছে বিলোনীয়া বিভাগে বিলোনীয়া শহর থেকে ৩৫ থেকে ৪৫ কি. মি. মধ্যে কোথাও কোথাও কোন পরীক্ষা সেণ্টার নেই। বড়পাথরি এলাকা থেকে পীয়ারবাড়ী পর্যন্ত এই ৩৪ কি. মি. এলাকার মধ্যে ৫-৬ টি হাইস্কুল আছে। এই সব এলাকার পরীক্ষা সেণ্টার না থাকায় ছাত্র-ছাত্রীদের খুবই অসুবিধা হয়। কাজেই এই সব এলাকার ছাত্র-ছাত্রীদের কথা চিন্তা করে সরকার সেখানে পরীক্ষা কেন্দ্র খোলার ব্যাপারে বিবেচনা করবেন কিনা ? পরীক্ষা কেন্দ্র খোলার ব্যাপারে যে সমস্ত বিষয়গুলি থাকার দরকার যেমন— পি. এস, ষ্ট্রং রুম করার জন্য বি. ডি, ওর অফিস সমস্ত কিছুই সেখানে আছে। এই অবস্থায় রাজনগর স্কুলকে কেন্দ্র করে একটা পরীক্ষা সেণ্টার চালুর ব্যাপারে বিবেচনা করবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—** স্যার, বড়পাথারিতে একটা সাব সেণ্টার আছে সেটাকে ডেভেলাপমেণ্ট করে চালু করা যেতে পারে। আমরা এই বছর কল্যাণপুর কেন্দ্র খোলব। মাননীয় সদস্য মহোদয় যেটা বলেছেন সেটা এই বছর বিবেচনা করা হবে না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা (ছাওমনু) :—** সাপ্লিমেণ্টারী স্যার, কাঞ্চনপুরের জম্পুই হিলে ৪টা হাইস্কুল এবং একটা হাইয়ার সেকেণ্ডারী স্কুল আছে। এগুলি কাঞ্চনপুর থেকে বিচ্ছিন্ন। কারণ সেখানে সব সময় গাড়ীঘোড়া চলে না। সেখানে তাদের ফাষ্ট ল্যাংগুয়েজ হচ্ছে লুসাই এবং সেকেণ্ড ল্যাংগুয়েজ হচ্ছে ইংলিশ। সেখানকার ছাত্র-ছাত্রীদেরকে কাঞ্চনপুরে এসে ঘর ভাড়া করে থেকে পরীক্ষা দিতে হয় এবং তারজন্য তাদের খুবই অসুবিধা হয়। এই অবস্থায় জম্পুই হিলে একটা পরীক্ষা সেণ্টার চালু করা হবে কিনা মাননীয় শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় এটা বিবেচনা করে দেখবেন কিনা জানাবেন কি ?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** স্যার, এই বছরতো এটা আর সম্ভব নয়, পরবর্ত্তী সময়ে এটা দেখা যেতে পারে।

মিঃ স্পীকার :—শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (অম্পিনগর) :—এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৪১ স্যার।

শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৪১ স্যার।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, জোট সরকারের আমলে নিযুক্ত অনেক কে. বি. শিক্ষক-শিক্ষিকা দুই বৎসরাধিক কাজ করার পর বিনা পারিশ্রমিকে ছাঁটাই হয়েছেন,

২। সত্য হয়ে থাকলে উদয়পুর মহকুমার শিলঘাটি হাইস্কুল থেকে কতজন ছাঁটাই হয়েছেন, এবং

৩। তাঁদেরকে কাজের পারিশ্রমিক সহ পুনর্নিয়োগ করা হবে কিনা ?

**উত্তর**

১। ৩১ জন ককবরক শিক্ষক শিক্ষিকা অবৈধ ভাবে নিজেদের পছন্দমত বিদ্যালয়ে যোগদান করার ফলে পরবর্তী সময়ে তাদেরকে বিদ্যালয়ে উপস্থিত না হওয়ার নির্দেশ দেওয়া হয়।

২। ১ (দুই) জন।

৩। বিষয়টি বর্তমানে ভিজিল্যান্স দপ্তরের তদন্তাধীন আছে, তাই বলা সম্ভব নহে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানেন কিনা যে তারা দুই বছরের উপর সার্ভিস দেওয়ার পর বিনা পারিশ্রমিকে তাদেরকে ছাঁটাই করে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে তারা তাদের পোস্টিং নিজেদের ইচ্ছামত করে নিয়েছে। এটা ঠিক নয়। শিলঘাটিতে তিংবাজ জমাতিয়াকে কক-বরক টীচার হিসাবে নিয়োগ করা হয়েছে। এটা তার ভলান্টারী সার্ভিস না। সরকার তাকে পুরো রেগুলার স্কেলে নিয়োগ করেছেন। তাকে ৯৭০-২৪০০ স্কেল দেওয়া হয়েছে। এটা তার ভলান্টারী সার্ভিস নয়। দুই বছর চাকুরী করার পর তাকে একটি পয়সাও দেওয়া হয় নি এটা হচ্ছে ১ নম্বর এবং দুই নম্বর হচ্ছে তাকে পোস্টিং দেওয়া হয় নি এটা ঠিক নয় কারণ অর্ডারে বলা হয়েছে শিলঘাটি স্কুলে পোস্টিং দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী নিজেই স্বীকার করেছেন শিলঘাটি স্কুল থেকে দুই জনকে এইভাবে ছাঁটাই করা হয়েছে এর মধ্যে একজনকে শিলঘাটি হাইস্কুলে পোস্টিং দেওয়া হয়েছিল।

শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, পোস্টিং তো তারা নিজেরাই করেছেন এটা তো অপরাধ। তারা অর্ডারের মধ্যে নিজেরা লিখে নিয়েছেন এটা তো অপরাধ। অরিজিন্যাল যে কাগজপত্র পাওয়া গেছে সেখানে তো কোন পোস্টিং-এর চিহ্ন নেই। ৫৮৬ জন শিক্ষককে অর্ডার দেওয়া হয়েছিল তার মধ্যে ২৯১ জন শিক্ষক-শিক্ষিকা বিভিন্ন স্কুলে যোগদান করেন। ২৬০ জনের নামে নিযুক্তি-পত্র লেখা আছে। বাকী ৩১ জনের মধ্যে কাগজ-পত্র পরীক্ষা করার পর দেখা যায়

যে ২২ জনের নামে পোষ্টিং ইস্যু করা হয়েছিল। কিন্তু উক্ত ২২ জন অফার প্রাপ্ত তাদের নিজ নিজ অফারের মধ্যে তাদের পছন্দ মত বিদ্যালয়ের নাম লিখে ঐ সমস্ত বিদ্যালয়ে যোগদান করেন। এছাড়া বাকী ৯ জনকে শিক্ষা দপ্তর থেকে পোষ্টিং সহ অফার দেওয়া হয়েছিল সে সম্পর্কে কোন রেকর্ড নেই। কিন্তু উক্ত ৯ জন নিজের নামের অফার প্রদর্শন করে বিভিন্ন স্কুলে যোগদান করেন। শিক্ষা দপ্তর পরবর্তী সময়ে এইগুলি ভিজিলেন্সে পাঠান এবং বর্তমানে তদন্তাধীন আছে। তবে এর মধ্যে গীতশ্রী দেববর্মা নামে একজন শিক্ষিকার ক্লীয়ারেন্স পাওয়ার পর উনাকে কক্-বরক শিক্ষিকা হিসাবে নিয়োগ করা হয়েছে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার. সইটা যে কেনডিডেইটের সই বলা হচ্ছে এটা আমার জানা মতে তার সই নয়। আমার জানা মতে এটা অফিস থেকে গেছে। মাননীয় মন্ত্রী যদি জেনে থাকেন এটা তার নিজস্ব সই তাহলে কেন অফিস থেকে তাকে জানানো হয়নি যে তোমাকে পোষ্টিং দেওয়া হয়নি। তারপর দুই বছর পর কোন পেমেন্ট ছাড়াই তাকে ছাটাই করা হয়েছে। আমি সেদিন এই ব্যাপারে একজন আইনজ্ঞের সাথে আলোচনা করেছি উনি বলেছেন এটা কখনও হতে পারে না. এটা কোন গভর্ণমেন্টই করতে পারেন না, একজনকে স্কেল দিয়ে পোষ্টিং দিয়ে তারপর স্বেচ্ছাসেবী একটা সংগঠনের মত তাকে ছাটাই করা হলো। এটা ভারতবর্ষের কোন আইনে নেই। কোন্ আইনে করেছেন এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন ?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** এটা ভিজিলেন্স আছে। সেখান থেকে ক্লিয়ারেন্স হলে আমরা যা করার করব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার, ঐ অফারের সময় তখন শিক্ষামন্ত্রী কে ছিলেন ? জানাবেন কি ? স্যার, মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মাকে নাজেহাল করার জন্যই এই কাজ করা হয়েছে। সমস্ত জায়গায় প্রচার করে দিয়েছে। রবীন্দ্র দেববর্মাকে ধরে নিয়ে আস, রবীন্দ্র দেববর্মাকে অপহরণ কর, তার থেকে বেতন আদায় কর। এই সমস্ত কাজ করেছে। কাজেই এটা শুধুমাত্র রাজনীতি করার জন্যই করা হয়েছে। রবীন্দ্র দেববর্মাকে হয়রানি করার জন্য করা হয়েছে. এটা থেকে ধরা পড়ে মাননীয় মন্ত্রী স্বীকার করবেন কিনা ?

**মিঃ স্পীকার :—** আজকে প্রশ্নোত্তর পর্ব এখানেই শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর উত্তরপত্র এবং তারকাবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভায়

পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

এই সভা বেলা দুইটা (২ টা) পর্যন্ত মুলতবী রইল। ANNEXURES "A" & "B"

## AFTER RECESS AT 2-00 P. M

## ANNOUNCEMENT BY THE CHAIR

Mr. Speaker — Hon'ble Members, I have received a letter today, the 15th January, 1999 from the Chief Minister of Tripura intimating that Shri Keshab Majumder, Minister of Revenew, Health etc. Departments will perform the duties and discharge the functions relating to the business of the Department allocated to Shri Ananta Paul, Minister, R. D. Deptt. for the Current Session of the Tripura Legislative Assembly during his absence from the State.

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার :— আমি আজ একটা নোটিশ মাননীয় সদস্য, শ্রীমানিক দে মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি। ওনার বিষয়টি হচ্ছে,

"নিত্য প্রয়োজনীয় দ্রব্যের ব্যাপক হারে মূল্যবৃদ্ধি সম্পর্কে"।

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। এখন যদি তিনি বক্তব্য রাখতে না পারেন তাহলে পরে কবে তিনি বক্তব্য রাখতে পারবেন জানাতে পারেন।

শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ের উপর আগামী ১৮ তারিখ বক্তব্য রাখব।

মিঃ স্পীকার :— আমি আজ আর একটা নোটিশ মাননীয় সদস্য মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষানিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি। এই নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ। আপনি আপনার নোটিশটি উত্থাপন করুন।

**শ্রীরতনলাল নাথ :—** মিঃ স্পীকার স্যার, আমার নোটিশের বিষয়বস্তু হচ্ছে, "শিশুদের ভবিষ্যৎ নিয়ে স্বাস্থ্য দপ্তরের নির্মম পরিহাস হেপাটাইটিস বি'র প্রতিষেধক ঘিরে রাজ্যের বিভ্রান্তি, মন্ত্রী অধিকর্তার নির্লজ্জ ভূমিকা" । গত ১৪ই জানুয়ারী, ৯৯ইং তারিখে 'ত্রিপুরা দর্পন' পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে" ।

**মিঃ স্পীকার :—**আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি । এখন যদি তিনি বক্তব্য রাখতে না পারেন তাহলে পরে কবে তিনি বক্তব্য রাখতে পারবেন জানাতে পারেন ।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী ) :—**মিঃ স্পীকার স্যার, আগামী ১৯ তারিখে আমি এই বিষয়ের উপর বক্তব্য রাখব ।

**মিঃ স্পীকার :—**আমি আজ আর একটা নোটিশ মাননীয় সদস্য মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি । সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি । এই নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয় । মাননীয় সদস্য সমীর দেব সরকার (অনুপস্থিত, ফলস থ্রু) ।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—**মিঃ স্পীকার স্যার, আমার একটা রেফারেন্স নোটিশ ছিল ।

**মিঃ স্পীকার :—**রেফারেন্স নোটিশ তিনটা তো হয়ে গেছে, আরতো দেওয়া যাবে না ।

**শ্রীজওহর সাহা (বীরগঞ্জ):—** মিঃ স্পীকার স্যার, যেহেতু সমীর বাবু নেই এবং একটা নোটিশ ফলস থ্রু হয়ে গেছে সেহেতু আপনি রতিবাবুরটা দিয়ে দিন ।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—** স্যার, সমীরবাবুরটা যখন ফলস থ্রু হয়ে গেছে তখন আমার দিতে বাধা কোথায়, আমারটা দিয়ে দিন ।

**মিঃ স্পীকার :—** এটা কি করে আসবে ? আমি তো আগে জানতাম না এটা বাদ পড়বে । আর তিনটাই তো আমি পারমিট করেছি, এখন মেম্বার কনসার্ন্ড নেই তো আমার কি করার আছে ? এইতো নেম্বর এসেছেন মাননীয় সদস্য সমীর দেব সরকার আপনার বিষয়টা কি ?

( গণ্ডগোল )

**শ্রীরতনলাল নাথ :—** যেহেতু এটা ফলস থ্রু হয়েছে এটা আর উত্থাপন করা যাবে না ;

মিঃ স্পীকার :— আমি ক্লীয়ারলি বলতে চাই যেহেতু এটা নিয়ে বিধানসভায় বিতর্ক চলাকালীন সময়েই মাননীয় সদস্য এসে গেছেন- এখন আপনারা যদি পারমিট করেন তাহলে পরে আমি উনাকে সুযোগ দিতে পারি উনার প্রস্তাবটি তোলার জন্য।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— সে ক্ষেত্রে আপনার রুলসটা কি বলে ?

শ্রীসমীর রঞ্জন বর্মন (বিশালগড়) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেহেতু এটা একবার রুলস্ থ্রু হয়ে গেছে সেটা আর তোলা যায় না।

মিঃ স্পীকার :—ঠিক আছে—সেটি রুলস্ থ্রু হয়ে গেছে—এটা আর তোলা যাবে না।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগণ, আমি আজ ৩ (তিন)টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়। মাননীয় সদস্য উপস্থিত আছেন। নোটিশটির বিষয়বস্তু হলো— "গত ১০ই অক্টোবর, ১৯৯৮ইং তারিখে তেলিয়ামুড়া থানাধীন ত্রিশাপাড়াতে উগ্রপন্থীদের আক্রমণে ৮ (আট) জন নিহত এবং ৫ (পাঁচ) জন আহত হওয়া সম্পর্কে।"

মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষণি বিবৃতি দিতে না পারেন তবে কবে দিতে পারবেন তা' যেন জানান।

শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি এই নোটিশটির উপর আগামী ১৮ই জানুয়ারী ইং তারিখে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই নোটিশটির উপর আগামী ১৮ই জানুয়ারী ১৯৯৯ইং তারিখে একটি বিবৃতি দেবেন।

মিঃ স্পীকার :— দৃষ্টি আকর্ষণী দ্বিতীয় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীগৌরকান্তি গোস্বামী মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"সাব্রুমে জাতীয় সড়কের বেহাল অবস্থা সম্পর্কে।"

আমি এখন মাননীয় পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর জবাব দেবার জন্য অনুরোধ করছি। যদি তিনি এক্ষণি বিবৃতি দিতে না পারেন তবে কবে দিতে পারবেন তা যেন জানান।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই নোটিশটির উপর আগামী ১০-০১-৯৯ইং তারিখে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার :— দৃষ্টি আকর্ষণী নোটিশের তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ৩০শে ডিসেম্বর, ১৯৯৮ইং তারিখে সন্ধ্যা পৌনে সাত ঘটিকায় খাইখোলা থানাধীন কলসীর ডুলুছড়ায় উগ্রপন্থী আক্রমণে মনোরঞ্জন বিশ্বাস ও তার স্ত্রী লক্ষ্মী বিশ্বাস নিহত ও শ্রীআশুতোশ বিশ্বাস, শ্রীদুলাল বিশ্বাস ভীষণভাবে আহত হওয়ার ঘটনা সম্পর্কে।"

আমি এখন মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই নোটিশটির উপর বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি। যদি তিনি এক্ষণি দিতে না পারেন তবে কবে দিতে পারবেন তা' যেন জানান।

শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি এই নোটিশটির উপর আগামী ১৯শে জানুয়ারী, ১৯৯৯ইং তারিখে বিবৃতি দেব।

## MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হলো, মাননীয় রাজ্যপাল মহোদয় এর ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব উপাপন।

ধন্যবাদ সূচক প্রস্তাবটি এনেছেন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং প্রস্তাবটি সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়। প্রস্তাবটি হলো :—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

১৫ই জানুয়ারী, ১৯৯৯ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে আহ্বান করছি তাঁর প্রস্তাবটি উথাপন করার জন্য।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটি হলো—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

১৫ই জানুয়ারী, ১৯৯৯ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

**মিঃ স্পীকার :—** এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য মহোদয় সংশোধনী প্রস্তাব আনতে চান তাহলে আগামী ১৬ই জানুয়ারী, শনিবার, ১৯৯৯ইং তারিখ বেলা ২ (দুই) ঘটিকার মধ্যে বিধানসভা সচিবালয়ে তা জমা দিয়ে যাবেন।

## MATTER RAISED BY MEMBER

**শ্রীরতনলাল নাথ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এখানে আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণ সংক্রান্ত একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ইতিপূর্বে এই বিধানসভায় রাজ্যপাল মহোদয়গণ যে ভাষণ প্রদান করেছিলেন তার কয়েকটি কপি আমার হাতেই রয়েছে। আমি সেগুলি দেখেছি এবং দেখেই বলছি প্রতিটি বইতে রাজ্যপালের ভাষণের শেষে জয়হিন্দ শব্দটি রয়েছে। কিন্তু কি কারণে আমি বুঝতে পারছি না একটি গুরুত্বপূর্ণ সাংবিধানিক পদে থেকে মাননীয় রাজ্যপাল মহোদয়ের লিখিত ভাষণের শেষে 'জয়হিন্দ' শব্দটি লেখা নেই। এই জয়হিন্দ শব্দটি হচ্ছে ন্যাশনেল শ্লোগান। দেশের বিভিন্ন প্রান্তে যখন দেশ বিরোধী শক্তিগুলি মাথাচাড়া দিয়ে উঠছে তখন দেশের একটি রাজ্যের রাজ্যপাল বিধানসভায় ভাষণ দিয়ে গেলেন এবং এই ভাষণের প্রতিলিপি আমাদেরকে বিলি করা হলো সেখানে 'জয়হিন্দ শব্দের উল্লেখ নেই। এটা স্যার অত্যন্ত দুর্ভাগ্য-জনক। এটা অপরাধ, গুরুতর অপরাধ স্যার।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, যখন আপনি রাজ্যপাল মহোদয়ের ভাষণ নিয়ে বক্তব্য রাখার সুযোগ পাবেন তখনই এই নিয়ে বলতে পারবেন।

**শ্রীরতনলাল নাথ :—** না স্যার, এতবড় একটি সাংবিধানিক পদে আসীন ব্যক্তির বক্তব্যে 'জয়হিন্দ' থাকবে না! এটা আপনি দেখুন স্যার, ইতিপূর্বে যে সকল রাজ্যপাল মহোদয় এখানে ভাষণ রেখেছেন তাঁদের ভাষণে 'জয়হিন্দ' শব্দটি রয়েছে কিনা? না স্যার, এরূপ আর পাবেন না আপনি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যখন ভাষণ দিচ্ছিলেন তখন আপনিও উপস্থিত ছিলেন। আমি কিন্তু শুনেছি রাজ্যপাল মহোদয় ভাসণ শেষ করার আগে 'জয়হিন্দ' উচ্চারণ করেছেন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—** স্যার, মাননীয় সদস্যকে বলছি বইয়ের মধ্যে কি লেখা রয়েছে এটা

শেষ কথা নয়। উনি কিন্তু এখানে 'জয়হিন্দ' বলেছেন।

**মিঃ স্পীকার :**— হ্যাঁ, মাননীয় সদস্য, উনি কিন্তু মুখে এটা বলেছেন এবং তখন এখানে আপনিও উপস্থিত ছিলেন।

**শ্রীরতনলাল নাথ :**—স্যার, ব্যাপারটা এখানে লাইটলি নেওয়া ঠিক হবে না। গত ছয় বছরের রাজ্যপালের ভাষণের কপি দেখেছি। কোন ভাষণেই আমি দেখিনি যে 'জয়হিন্দ' শব্দের উল্লেখ নেই। আমি জানি না রাজ্যপালের লিখিত ভাষণ তৈরী করতে গিয়ে রাজ্য সরকার ইচ্ছাকৃতভাবেই 'জয়হিন্দ' শব্দটি বাদ দিয়েছেন কিনা। তাহলে কি আমাকে বলতে হবে এই ত্রিপুরা সরকার আউট সাইড অব দ্যা কনষ্ট্রিটউশান ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :**— স্যার, আমি জানতে চাই কনষ্টিটউশানের কোন জায়গাতে উল্লেখ রয়েছে যে রাজ্যপালের ভাষণে 'জয়হিন্দ' শব্দটি থাকতেই হবে ?

**মিঃ স্পীকার :**—'জয়হিন্দ ধ্বনি উনি দিয়েছেন এবং আমরাও এটা শুনেছি। আপনিও শুনে থাকতে পারেন। তারপরও যদি লিখিত ভাষণে এটা উল্লেখ না থাকে আমি বলছি এটা সংশোধন করে নেওয়ার জন্য।

**শ্রীরতনলাল নাথ :**— তাহলে স্যার, এটা যেন আমাদের কাছে শুদ্ধ করে প্রপার ওয়েতে যেন ডিষ্ট্রিবিউট করা হয়।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**— না না এটা হতে পারে না। মাননীয় মন্ত্রী মহোদয় এটা হতে পারে না। বসুন প্লিজ।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—রতনবাবু এত এক্সাইটেড হলে চলবে না। বসুন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**— প্লিজ হেল্প মি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**— যেগুলি আনপার্লামেন্টারী ওয়ার্ড এগুলি বাতিল হয়ে যাবে, প্রশ্ন নেই।

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মন :—** একটা অনুরোধ একটি সোস্যাল এবং একটি ন্যাশন্যাল এই প্রশ্নগুলি এক্সপাঞ্জ করা হোক। আর অরবিন্দ থাকা এটা প্রথা। ইট ইজ এ প্রেকটীস, থাকা উচিৎ ছিল। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাব যিনি এটা প্রিন্টিংয়ের জন্য দায়ী, রেস্পন্সেবিলিটি সুড বি ফিক্সড। এটা কি করে হলো ?

**মিঃ স্পীকার :—** শুনতে পারছি না আপনাদের লোকেরাও কি বলছে। লিডার অব দি অপজিশান কথা বলছে আর আপনারা সেখানে চেঁচামেচি করছেন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই একটি ন্যাশন্যাল কথাটা হি আটার্ড ফার্স্ট।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী বাহাদুর, যাদের এই আনপার্লামেন্টারী ওয়ার্ডগুলি ইউজ করেছেন এগুলি সবগুলি এক্সপাঞ্জ হবে যাবে পরিস্কার।

**শ্রীসমীররঞ্জন বর্মন :—** আর রেস্পনসিবিলিটি সুড বি ফিক্সড।

**মিঃ স্পীকার :—** আমি কি ফিক্সড় করব আপনারা কি রেস্পনসিবিলিটি মানুষ ?

**শ্রীসমীররঞ্জন বর্মন ( বিরোধী দলনেতা ) :—** আপনাকে বলছি না স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, এই ধরণের ভুল এটা ইচ্ছাকৃত না অনিচ্ছাকৃত, যদি ইচ্ছাকৃত হয়ে থাকে এই প্রথাটা ভাঙ্গার জন্য তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী তদন্ত করে সেটার রেস্পনসিবিলিটি ফিক্স করবেন। আমি আপনাকে কিছু বলছি না।

## LAYING OF ACTS AND RULES

**Mr. Speaker :—** Now the business before the House— laying of a copy of "The Tripura Land Revenue and Land Reforms ( Allotment of Land ) (Sixth Amendment ) Rules, 1998 as required under Section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act. 1960."

Now, I request the Hon'ble Minister-in-charge of the Revenue Department to lay the above rule on the Table of the House.

**Shri Keshab Majumder** (Minister) .— Mr. Speaker Sir, I beg to lay a copy of the Tripura Land Revenue and Land Reforms ( Allotment of Land ) (Sixth Amendment) Rules, 1998 on the Table of the House.

**Mr Speaker** :— Laying of a copy of "the Tripura State Legal Services Authorities Rules, 1998 as required under Sub-Secticn (2) of Section 30 of the Legal Service Authorities Act. 1987".

now, I request the Hon'ble Chief Minister to lay the above Rule on the Table of the House.

**Sri Manik Sarkar** ( Chief Minister) :— Mr Speaker Sir, I beg to lay a copy of the Tripura State Legal Services Authorities Rules, 1998 on the Table of the House.

**Mr Speaker** :— Laying of a copy of "The Tripura State Legal Servises Authority Regulation, 1998 as required under Sub-Section (2) of Section 30 of the legal Services Authorities Act, 1987."

Now, I request the Hon'ble Chief Minister to lay the above Regulation on theTable of the House.

**Sri Manik Sarkar** ( Chief Minister ) :— Mr Speaker Sir, I beg to lay a copy of the Tripura State Legal Services Authority Regulation, 1998 on the Table of the House.

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের সভায় পেশ করা রুলস্ এবং রেগুলেশনের প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, বিধানসভা কার্য পরিচালন বিধির ১৪ নং ধারা মোতাবেক আমি মাননীয় সদস্য শ্রীসমীররঞ্জন বর্মন মহোদয়ের নিকট থেকে একটি "প্রাইভেট মেম্বার্স রেজোলিউশন" নোটিশ পেয়েছি।

নোটিশের বিষয়বস্তু হলো— "That the enamoly in various aspects in adopting recommendation of Tripura Fourth Pay Commission for the employees of Tripura be taken into consideration at once."

উপরোক্ত নোটিশটি পরীক্ষা নিরীক্ষান্তে উহা অনুমোদন করেছি এবং উক্ত বিষয়বস্তুটির উপর এই সভায় আলোচনা করার জন্য আগামী ১৮ই জানুয়ারী, সোমবার ১৯৯৯ ইং তারিখ ধার্য্য করেছি।

## PRIVATE MEMBER'S RESOLUTION—Negatived

**মি: স্পীকার :—**সভার পরবর্তী কার্যসূচী হলো, "প্রাইভেট মেম্বারস্ রিজলিউশান। আজকের কার্যসূচীতে দুইটি রিজলিউশান আছে প্রথম রিজলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয় এবং দ্বিতীয় রিজলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীঅভিজিৎ সিংহ মহোদয়। এখন আমি মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়কে উনার রিজলিউশান সভায় উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটি হচ্ছে—"এই বিধানসভা প্রস্তাব করছে যে, ২০০১ সালের সাধারণ জনগণনায় ত্রিপুরা ও ত্রিপুরার বাইরে বসবাসরত তিপ্রা, ত্রিপুরা, তিপ্রা, রিয়াং, জমাতিয়া, নোয়াতিয়া, উচই, মুরাসিং, কলই ও রূপিনি সম্প্রদায়গুলিকে 'বরক' জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি দিতে ভারত সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুক।" স্যার, সারা ভারতবর্ষের মধ্যে জাতিগোষ্ঠীর দাঙ্গা, হিন্দু-মুসলমানের মধ্যে একটা দাঙ্গা হাঙ্গামা বিরাজ করছে। এর মধ্যে বিশেষ করে ত্রিপুরা রাজ্যে জাতি উপজাতির মধ্যে একটা দাঙ্গা হাঙ্গামার পরিস্থিতি সর্ব্বদা বিরাজ করছে। এই পরিস্থিতিতে উপজাতিদের এই 'বরক' জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি পাওয়ার একটা উপযুক্ত সময় বলে আমি মনে করি। আমরা যদি ইতিহাস দেখি, তাহলে নিশ্চই সেটা জানবেন, জানিনা ত্রিপুরা রাজ্যের মহারাজার আমল থেকে এটা চলে আসছিল কিনা? বা মহারাজার শাসন পদ্ধতির সুযোগ সুবিধার কারণে কিনা, একই জাতিগোষ্ঠির সম্প্রদায় ভুক্ত কিন্তু বিভিন্নভাবে আমাদের ককবরক ভাষা, চালচলন সব দিক দিয়ে এক কিন্তু সেখানে কম্যুনিটি হিসাবে বিভিন্ন সম্প্রদায়ে ভাগ করে আমাদেরকে রাখা হয়েছে। হয়তো এটা মহারাজের শাসনের সুবিধার জন্য করে রাখা হয়েছিল। এর পরে তৎকালীন মহারাণী কাঞ্চনপ্রভা দেবী ভারতবর্ষের সঙ্গে যোগ দিলেন ১৯৪৯ সালের ১৫ই অক্টোবর, তখনও বিভিন্ন সময়ে প্রথম ১৯৫১ সালে ত্রিপুরা রাজ্যে জনগণনা শুরু হয়। তখন জনগণনা অনুপাতে জাতিগোষ্ঠীর বিভক্ত করা হয়। তখন আমাদের সম্প্রদায়কে ১৯টা গোষ্ঠীতে বিভক্ত করে রাখা হয়েছিল। বিশেষত যেমন হালাম, রাংখল, লুসাই, ডার্লং, ও মলসম তাদের সঙ্গে আমাদের ভাষার মিল নেই এবং তাদেরকে হালাম কমিউনিটি হিসাবে সরাসরী স্বীকৃতি রয়েছে। ত্রিপুরা রাজ্যে রূপনী, কলই, তারা ককবরক ভাষায় কথা বলে। তাদের ভাষা আমাদের মতই কিন্তু তাদেরকে হালাম গোষ্ঠীতে নিয়ে রাখা হয়েছে।

যেমন ত্রিপুরা রাজ্যে এটা থাকাতে এখন কিছুটা কমে এসেছে কিন্তু আগে আমরা দেখেছি জমাতীয়া সম্প্রদায় মহারাজার আমলে তৎকালীন মহারাজা বীরচন্দ্রের আমলে পৈত্রিক ব্রাহ্মণকে এনে প্রথম তিন জনকে পৈতা লাগিয়ে দিয়ে বলে তোমরা উঁচু জাত, দেববর্মা গোষ্ঠীকে সাধারণ কথায় গুরুপাই বলে। তোমরা তাদেরকে ঘরে ঢোকাবেনা। যার কারণে আমরা দেখেছি বিবাহের পরেও জমাতীয়া দেববর্মাকে বিয়ে করে নিয়ে আসে কিন্তু তাদের সমস্ত আত্মীয় স্বজন এবং মেয়ের মা বাবা যখন যায় তখন একটি বাঁশ দিয়ে বর্ডার করে দেওয়া হয় যে তোমরা এটা পার হতে পারবে না। একটি বর্ডার থাকা তাদের ঘরে আমাদের প্রবেশ নিষেধ অথচ একই জাতি গোষ্ঠি আমরা যদি ইতিহাস খুজি তাহলে পরিস্কার করে কোন প্রমাণ নেই কিন্তু হয়তো অনেক এসেছে চীন বা থাইল্যাণ্ড থেকে। হাজার হাজার বছর আগে ট্রাইবেলরা ত্রিপুরা রাজ্যে কোথায় থেকে এসেছে। ইতিহাস যদি খুজি তাহলে কেউ এসেছে তেলিয়ামুড়া থেকে এর পর আগরতলাতে। আবার স্যার জমাতীয়াদের কুয়া থেকে দেববর্মারা জল খাবে বলে কুয়া থেকে বালটি টি নিয়ে চলে যায়, এই রকমভাবে আমাদের ভেদাভেদ সৃষ্টি করে রাখা হয়েছে এবং এটা খুব বেশী দিন যায় না। আমরা সমাজ গঠনের বিভিন্ন দল থেকে বিশেষ করে উপজাতি যুব সমিতি সমাজ বিভিন্ন জায়গাতে বলেছি যে আমরা সবই একই গোষ্ঠীভুক্ত। যদি জিজ্ঞাসা করি জমাতীয়া তোমার বাবার নাম কি? তোমার ঠাকুরদার নাম কি? এর পর যদি বলি ঠাকুরদার বাবার নাম কি? শেষ পর্যন্ত দেববর্মা গোষ্ঠীতে গিয়ে পরবে, নয়তো রিয়া এ গিয়ে পরবে, নয়তো ত্রিপুরীতে গিয়ে পরবে। একই সম্প্রদায় থেকে এখনও অনেকে দেববর্মা পাড়া খামার পাড়া যেখানে জমাতীয়া আছেন খগেন্দ্র বাবু উনার দাদুর দাদুকে বংশ পরিচয় শেষ পর্যন্ত দেববর্মা গিয়ে পড়বে। এইভাবে আমরা দেখেছি একই সম্প্রদায় থেকে আমরা এসেছি। আমাদের থাকা খাওয়া হয়তো আঞ্চলিক ভিত্তিতে এবং কিছু পরিবর্তন হতেই পারে—যেমন নাগাল্যাণ্ডে এক টিলা থেকে আরেক টিলা সবাই নাগা কিন্তু তাঁরা একে অপরের ভাষা বুঝেনা অথচ একই জাতি গোষ্ঠী কিন্তু ভাষার জন্য মিক্সড্ করে নাগা মিক্সড্. আবার আসামিস এবং নাগা মিলে নাগামিস্ ভাষা তৈরী করেছে। তাঁরা অনেকেই বলে আমরা খুবই লজ্জিত বোধ করি, এটা উচিৎ নয় এখন আমাদের মধ্যেও পরিবর্তন এসেছে যেমন ত্রিপুরাতে জীতেন্দ্র চৌধুরী, জানিনা উনি কোন পাড়ার চৌধুরী। কিন্তু চৌধুরী তো আমাদের ১৯টি ট্রাইবেলের মধ্যে কোন চৌধুরী ট্রাইবেল নাই। এটা রিকগনাইজ এর বাইরে। এখন তো চৌধুরী হতেই পারে কারণ রাজার আমলে আমার বাবা সর্দার উপাধি পেয়েছেন তাহলে তো আমার নাম রবীন্দ্র সর্দার হওয়ার কথা। হয়তো উনার বাবা কোন গ্রামের চৌধুরী ছিলেন কিন্তু উনি তো কোন গ্রামের চৌধুরী হন নি। ইমোশনালি যদি কেউ বাঙালি সম্প্রদায় কিছু টাইটেল নিতে পারেন বা বাংলা কথা বলতে পারে তাহলে আমাদের গর্ব বোধ হয়। কেউ যদি মাতৃভাষা না জানে অথচ আমরা বাংলার ত্রুটি বিচ্যুতি করে বাঙালীদের সঙ্গে কথা বললে আঘাত লাগে, সেই রকম একবার এম. বি.

বি. কলেজে হয়েছিল ট্রাইবেলরা যখন রাত্রিবেলা স্নান করছে তখন কয়েকজন বাঙালী ভাইরা এসে বল্‌ল এখানে স্নান করছ কেন? সেন্‌টিমেন্টে লাগল শেষ পর্যন্ত প্রিন্সিপাল এর কাছে বিচার হলো বিচার হওয়ার পরে বাঙালী ছেলেদের মারধোর করলো, শেষ পর্যন্ত কমপ্রোমাইজ হলো তোমরা আর এই বলে ডাকবে না।

কিন্তু এক সময়ে ট্রাইবেলরা বাঙ্গালী হতে পারলে, বাংলা ভাল বলতে পারলে ভাল। তাছাড়া যে কোন ভাষা বলতে পারলে সেটা ভালই হয়। কিন্তু জাতি সম্প্রদায় বিকিয়ে দেওয়া এটা খুবই অন্যায় মনে হয়। যারা শিক্ষিত সমাজের অংশে উচ্চ ধরণের যেমন নোবেল পুরস্কার প্রাপ্ত অমর্ত্য সেন উনি বিয়ে করেছেন বিদেশীনী। এখন যদি উনি বাঙ্গালী হয়ে বাংলার বদলে ইংরেজী অনুসরণ করেন তা হলে নিশ্চই বাঙ্গালী সমাজ তাকে হয়ত ঘৃনার চোখে দেখত।

একটা সম্প্রদায়ের মধ্যে যারা কিছুটা শিক্ষিত তাদের কাছে ঐ সম্প্রদায়ের অবুঝ অশিক্ষিতরা অনেক কিছুই আশা করতে পারেন, পারেন গর্ববোধ করতে।

কাজেই মাননীয় মন্ত্রী জীতেন্দ্র চৌধুরী পদবীটা অচিরেই পরিবর্তন করে ত্রিপুর পদবী গ্রহণ করবেন, উপজাতি জনগণ সেটা উনার কাছে আশা করতেই পারে এবং আমিও করছি।

তারপর স্যার, মুরাসিং, উঁচই সম্প্রদায়ের লোক সমগ্র রাজ্যে ৩,৫০০ রয়েছে। তাদের অধিকাংশ রয়েছে রতনপুরে, বিশোনীয়া এবং রতনবাড়ীতে উঁচইদের উঁচই কমিউনিটি লিখতে হয়। অনুরূপভাবে মুরাসিংদের মুরাসিং কমিউনিটি লিখতে হয়। কলইদের জালাম কমিউনিটি লিখতে হয়। রুপিনীদের জালাম কমিউনিটি লিখতে হয়। রিয়াংদের রিয়াং কমিউনিটি লিখতে হয়। ত্রিপুরা রাজ্যে ৯ লক্ষ উপজাতির মধ্যে সংখ্যাগরীষ্ঠতা রয়েছে দেববর্মা পদবীভুক্তদের। প্রায় ছয় থেকে সারে ছয় লক্ষ হবে সংখ্যায়। সেন্সাস অনুসারে এক লক্ষ রয়েছে রিয়াং সম্প্রদায় ভুক্তরা। তারপর জামাতিয়া সম্প্রদায়ের লোক রয়েছে প্রায় ৭৫,০০০। রুপিনীদের সংখ্যা খুবই কম। কলই রাজ্যে ১০ হাজারের মত হবে। রুপিনী কিছু আছে উত্তর ত্রিপুরার ধর্মনগর মহকুমার নদীয়াপুরের বৈরাগী পাড়াতে, কিছু রয়েছে আনন্দবাজারে, কিছু রয়েছে পানিসাগরে। ওদের বলে শাখা রুপিনী। তাদের ভাষাটা মন্ত্রী নারায়ণ রুপিনীর ভাষার মত নয় বরং পুরো ঠিক দেববর্মার মত। উচ্চারণও একই রকম। তাদেরকে বলা হয় শাখা রুপিনী। ওরা রুপিনী না লিখে পদবীটা দেববর্মাই লেখে। যদিও আমি এর কারণটা জানিনা। সংস্কৃতি প্রায় একই রকম এবং কপালে তিলকও আঁকছেন। আনন্দবাজারে ওদেরই একজনের বাড়ীতে গিয়েছিলাম। কিন্তু আমাকে ওরা ওদের ঘরে ঢুকতে দেয় নাই। ঢেকি ঘরে খাবার দিয়েছিল। সেদিন আমার মনে ভীষণ আঘাত লেগেছিল। কারণ তারা বলল, তারা বৈষ্ণব সম্প্রদায়ের। আমি বললাম, আমার বাবও একজন

থাঁটি বৈষ্ণব। ওরা বললেন, সেটা হতেই পারে কিন্তু ঘরে ঢুকতে পারবে না। আমাকে বলা হল ওরা ওদের পদবী দেববর্মাই লেখে। আমি বললাম আমিওতো দেববর্মা। এটা কি রকম হচ্ছে? আমাকে কেন ঢুকতে না দিয়ে অপমানিত করা হল? আমাদের মধ্যেও যে সাম্প্রদায়িক মানসীকতা নেই সেটা আর বলা যাচ্ছে না। এটা বিপদজনক। আমাদের মধ্যে কমিউন্যাল ফিলিংস আসছে।

আজ রিয়াং ডেভেলাপমেন্টের নামে ব্রো এসোসিয়েশান করা হয়েছে। এখন দেববর্মারা যদি বলে আমরাও দেববর্মা ডেভেলাপমেন্টের জন্য পৃথক এসোসিয়েশান করব তাহলে তো আমরা একে একে প্রতিটি সম্প্রদায় পৃথক হয়ে পৃথক শ্রেণীর উন্নয়নের জন্য একে অপরের বিরুদ্ধে লড়ব। কাজেই আমার বক্তব্য হচ্ছে এইভাবে পৃথক পরিচয় নয়, উপজাতিদের একুদরক্ ভাষাভাষীদের কমিউনিটিকে মিলিতভাবে একটি পরিচয়ে আসতে পারলে আমাদের ইউনিটি বাড়বে এবং জাতিভেদ কমবে। তাছাড়া আমাদের উপজাতিদের মধ্যে বিদ্বেষণা যেটা আছে, অশিক্ষিতদের মধ্যে সবচেয়ে বেশী এবং এটা সাংঘাতিক ব্যাপার যে বিবাহ হয়না, খাওয়া দাওয়া হয়না। যেমন এখানে ত্রিপুরা উনি হচ্ছেন আপন।

আমার শ্বশুর মহাশয় আছেন উনি আবার নাইথক। তাদের মধ্যে আবার ১২টি সাবকাষ্ট আছে। নিজেদের প্রতিটির মধ্যে ৩টি করে আছে ১২ × ৩ = ৩৬টি। আমাদের দেববর্মার মধ্যে আছে ৭টি। যেমন এখানে আছেন আমাদের শ্রীঅঘোর বাবু উনার পাঞ্জি'র সঙ্গে আমার পাঞ্জি এক না। যেমন গাছ ভেরি ডিফারেন্স করে ল্যাংগুইজ টিউনটা ডিফারেন্স করে যে আমরা এক না। রিয়াংদের মধ্যে এখানে ছিলেন আমাদের 'মেস্কা' লিখছেন উনি মলসই, নানা রকম আছে। যেমন আনন্দ রোয়াজা উনি ছিলেন আসলম। যেমন এখানে ক্রমে যারা ত্রিপুরী আছে, তাদের একরকম ঠিক রিয়াংদের মধ্যে ও ৭টি পাঞ্জি আছে। চাকমাদের মধ্যেও আছে। আমরা দেখেছি, ঠিক সেই রকম পাঞ্জি যেই হওক আমাদের মধ্যে বিভিন্ন ভাগাভাগি আছে। আপনাদের বাঙালীদের মধ্যেও আছে। দাস, কপালি এবং নোয়াখালি আরও কত কিছু। কিন্তু আমরা সবাই বাঙালী একে অপরের বিয়ে পর্যন্ত হয় না। বিয়ে অনেক সময় হয় প্রনয় ঘটিত ব্যাপারে হলে হয়ে যায়। কিন্তু এমনও দেখেছি যে পাল পালই থাকে। তারপর আপনার ব্রাহ্মন ব্রাহ্মনই থেকে। এইরকম আনুষ্ঠানিকভাবে যেটা হয়, কিন্তু আপনেরা সম্প্রদায় গত হিসাবে বাঙালী। কারণ ভাষা খাওয়া এবং থাকা এক হওয়ায় আপনাদের ভেদাভেদ কমে গেছে। কিন্তু আপনাদের কিছু কিছু ভেদাভেদ যেটা হচ্ছে আমি তপশিলী জাতি যেমন আছি নাথ এবং ও, বি, সি, ক্লাসিফিকেশান যত হবে তত বিদ্বেষ এবং ভুল বুঝাবুঝি সৃষ্টি হবে। যেমন ত্রিপুরার বাইরে আছে বুবো, বাঙালের আমরা বলি বরক তাঁরা বলে বরো, এইটুকুই ভাষা। প্রায় শতকরা ৮০ ভাগ ভাষা

মিলে তাদের সঙ্গে কথা বলি ! এখানে আমার ফ্রেণ্ড একজন সাংসদ এসেছিলেন, উনার সঙ্গে ফ্রিলি ককবরক কথা বলেছি। উনি উনার ভাষা বলেছেন— আমরা ভাল বুঝি। আসাম থেকে যেমন কাছাড় নাম হয়েছে তেমনি কাছাড় নাম হয়েছে কোথায় থেকে ? এই নামটি এসেছে ককবরক ভাষা থেকে। কাছাড় শব্দের অর্থ হল কাচার, কাঁচার শব্দের অর্থ হলো মধ্যস্থল। উত্তর পূর্বাঞ্চলের মাঝখানটা ছিল কুচার। কুচার থেকে স্বীকৃত হয়ে কাছাড় হয়েছে। ঠিক সেই রকম ত্রিপুরার বাইরেও আছে, সেই বাইফেন মাবাতেও আছে, মিজোরামের লক্ষীপুরেও আছে। শুধু ত্রিপুরা বা আমাদের মত রিয়াং দেববর্মা এবং কলই সম্প্রদায় ত্রিপুরার বাইরেও আছে।

**মিঃ স্পীকার —** রবীন্দ্র বাবু আপনার সময় শেষ হয়েছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, শেষ করে দিচ্ছি। স্যার, আমি আশা করি আমার প্রস্তাবটা বিধান সভায় সর্ব সম্মতিক্রমে সকলে গ্রহণ করবেন। এই আশাটুকু রেখেই আমার বক্তব্য শেষ করছি

**মিঃ স্পীকার :—** আপনারা কে কে বলবেন, আরও ১০ মিনিট বক্তব্য বলতে পারবেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা—** মিঃ স্পীকার স্যার, জাতি গঠনের এই প্রস্তাবটা খুবই সময়োপযোগী এবং আমাদের ট্রেজারী বেঞ্চের বন্ধুরা যে নীরব সমর্থন দিয়ে গেছেন, সেইজন্য ধন্যবাদ জ্ঞাপন করছি। নীরব মব সবরও হতে পারেন। স্যার, জন্ম থেকে কোন নির্দিষ্ট কোন জাতি সৃষ্টি হয় না। জাতি গঠন করতে হয়। এখানে মাননীয় মন্ত্রী অনিল বাবু ভালভাবেই জানবেন যে, বাঙ্গালী জাতি সপ্তদশ খ্রীষ্টাব্দের আগে কোন জাতি ছিল না। এটা সুনীতি চ্যাটার্জী একজন প্রখ্যাত ভাষাবিদ, উনার বক্তব্য। অনেকগুলি উপগোষ্ঠী, জনগোষ্ঠী মিলে বাঙ্গালী জাতি তৈরী হয়েছে। ১৯৬১ সালে লুসাই হিলে ৩২টি উপগোষ্ঠী ছিল : তাদের মধ্যে লুসাই, সাইলু, মিজো, জুম এইরকম বিভিন্ন সম্প্রদায় ছিল। পরবর্তীকালে তাঁরা সকলে মিলে জাতির সুত্রে উত্তরণের চেষ্টা করল : মিজো মানে পাহাড়বাসী এটা সকলের কাছে গ্রহণযোগ্য হয়ে গেল, তাঁরা আজকে সকলে মিজো। ত্রিপুরী দের সাধারণতঃ ত্রিপুরী বলে থাকি। এদের ইতিহাসটা কি ? রবীন্দ্র দেববর্মা কিছুক্ষণ আগে বলে গেছেন।

৬২৮ খ্রীঃ হিউয়েন সাঙ যখন ব্রহ্মপুত্র ভেলীতে সফর করতে আসেন তখন প্রখ্যাত চীনা পরিব্রাজক তিনি লিখেছিলেন এই বড়োদের কথা। 'দি গ্রেট বড়োস' একটা মহান জাতি। সেই মহান জাতি তাদের ইতিহাস সংস্কৃতি ও শিল্প সবকিছুই ছিল। সেটা উনার উশকী নামক ডাইরীতে লিপিবদ্ধ আছে। পরবর্তীকালে সেটা প্রকাশিত হয়েছে সেই বড়ো জাতি। বহিরাগতের

শব্দগুলি। এটা কালক্রমে ভাষা বিজ্ঞানে বলে ১০ কিলোমিটার পরপর যে কোন জাতির ভাষার উচ্চারণগত পার্থক্য হয়েই থাকে। এইভাবে বড়োটা ক্র হয়ে পরবর্তীকালে বরক হয়েছে। রবীন্দ্র বাবু কিছু বলে গেছেন যে দেববর্মার মধ্যেও ৬ বা ৭টা গোষ্ঠী আছে। ৬ বা ৭টা জাতি নয়, সম্প্রদায় নয়, আসলে এই যে-বিশ্রামগঞ্জের পশ্চিম এবং পূর্বের ভাষা মিলে না, উচ্চারণও আলাদা। সদরের ভাষাটা আরেক রকম। খোয়াই-এর পূর্ব পার পশ্চিম পারের ভাষাটা অন্য রকম। অথচ সবই ত্রিপ্রা সবাই দেববর্মা লেখে। এটাই স্বাভাবিক। এটা হচ্ছে ভৌগলিক কারণে। কিন্তু এটাকে 'ডিভাইড এণ্ড রোল' ভাগ কর, শাসন কর, এই নীতির প্রেক্ষিতে আমরা দীর্ঘকাল শুধু পৃথক নয় পরস্পরের মধ্যে যুদ্ধ করেছি, এটাই ইতিহাস। প্রতিটি আদিম জাতির ইতিহাসে দেখা গেছে যে সম্প্রদায় সম্প্রদায়ের মধ্যেই প্রথম বিরোধ বাধত। অন্য জাতির সঙ্গে নয়। এখানে বাঙ্গালী জাতির সঙ্গে কোনদিন সাম্প্রদায়িক সংঘর্ষ হয়নি পাহাড়ীদের। পাহাড়ী পাহাড়ী হয়েছে এরকম বহু ঘটনা আছে। সার্বিক স্বার্থে এবং একটা রাষ্ট্রের স্বার্থে যে অগ্রগতি তার প্রথম শর্ত যেমন শান্তি। ঠিক তেমনি করে তার দরকার ইউনিটি বা একতা। এই একতা আসবে একটি যোগসূত্রের মাধ্যমে 'বাঙ্গালী' — নোয়াখালীর ভাষা চিটাগাঙের লোকেরা বুঝে না। চিটাগাঙের ভাষা সিলেট, কুমিল্লার লোকেরা বুঝে না। ফরিদপুরের ভাষা সিলেটের লোকেরা বুঝে না। আমার মনে আছে স্যার, আমি একটা ছোট গল্প বলি, ১৯৭৫ সালের সেপ্টেম্বরে সত্যম্বর অপেরা এসেছিল কলিকাতায় বাজারে। তো ওরা বলে কোথায় যাইতাই, কিতা করতাই, কিতা করুন কি বলতেছে ওরা বুঝতে পারতেছে না। জিজ্ঞাসা করছে আপনারা কোন ভাষায় কথা বলছেন। বলছে বাংলায়। বাংলারও এই হাল। বাংলা এরকমই। সুনির্দিষ্ট শুধু বিক্রমপুরের ভাষাই বাংলা নয়। সবটা মিলে মিশেই বাংলা ভাষা তৈরী হয়েছে। এটা সবার কাছে গ্রহণযোগ্য হয়েছে। ঠিক সেইভাবে আজকের ককবরক। সবটা মিলে মিশেই একটা ককবরক ভাষার রূপ নিয়েছে। আমাদের সংবিধান প্রণেতারা ১৯৪৯-৫০ সালের পরে অন্তত ১০ বছর পরে 'দেয়ার শেল বি' নো সিডুয়েল কাস্ট. সিডুয়েল ট্রাইবস। কেবলমাত্র পিছরে বর্গ পিছিয়ে পড়া মানুষ তাদের যাতে জাতীয় সূত্রে আনা যায় তার জন্য কিছু সুযোগ সুবিধা আলাদাভাবে দেওয়ার জন্যই এই সিডুয়েল কাস্ট, সিডুয়েল ট্রাইবস্ জাতীয় ফরমূলা তৈরী করা হয়েছিল। এখন আমাদের নিজস্ব পরিচয় আমরা আলাদা জাতি।

আমি একটা ছোট উদাহরণ দিচ্ছি, এই কিছুদিন আগে আমি আন্দামান নিকোবর বেড়াতে গিয়েছিলাম। আপনারা জানেন সেখানে ছয়টা ট্রাইব আছে, এর মধ্যে একটা নিকোবরীস তারা শিক্ষিত। আর অন্যগুলি জরোয়াস, সেন্টিনেলিস আন্দামানীজ এরা এখনো অ্যাবোরিজিন্যাল এর এপম্যান রয়ে গেছে। জঙ্গলে থাকে, কাপড় পরেনা সেদ্ধ খায়না, যা পায় তা খায়। আমাদের

যে অফিসার উনাকে জিগ্যেস করলাম যে এখানেও এই যে বিকোবরিস ট্রাইব তাদের সামাজিক, অর্থনৈতিক অবস্থা কি রকম ? উনি বললেন তারা ট্রাইবেল না, তারা শিক্ষিত। এখানে ভাল ভাল খেলোয়াড় আছে, ভাল ভাল অফিসার আছে। তারা ট্রাইবেলই উনাকে বুঝাতে আর আমি চেষ্টা করি নাই। কারণ ট্রাইবেল শব্দটা ডিক্শনারিতে অপমানজনক. ট্রাইব মানে বর্বর। বর্বর যারা তাদেরকে ট্রাইবেল বলে। এই শব্দটাকে নিয়েই আমরা এখন অহংকার করছি। আই এম ট্রাইবেল, এটা ১৯৬০ সালে শেষ হয়নাই। ২০০০ সালে শেষ হওয়ার কথা হয়তো হবে না। ২০২০-৩০-৪০-৫০ সালে যে কোন একটা সময় এর সমাপ্তি ঘটবেই। এখানে এসটি-এসসি থাকবেনা থাকলে ভারতবর্ষও থাকবেনা। এত যদি বিভেদ হয়, এত যদি অনৈক্য হয় তাহলে কোন দিন একটা জাতির ঐক্যতা—একতা আসতে পারেনা সেজন্যই তার সূত্র হিসাবে আজকের এই যে প্রস্তাব বিভিন্ন ত্রিপুরী, ত্রিপুরা তিপরা, জমাতিয়া, নোয়াতিয়া, রিয়াং, ইত্যাদি যারা ককবরকভাষী, তাদেরকে ক্লাব করে যে এখানে একটা জাতিগোষ্ঠীতে পরিচিতি দেওয়ার এটা খুব প্রয়োজন। সেটা শুধু আমাদের মধ্যে সংহতি আসবে তা নয়, ত্রিপুরা ক্ষেত্রে জাতি বিভাগের সংখ্যাটা কম হয়ে যাবে। তখন বরক, বাঙ্গালী এই ধরণের দুই সম্প্রদায়ের মধ্যে ভাগাভাগি হয়ে যাবে এবং আমাদের যে সংহতি সেটা আমার সহজতর হবে। আমরা, আমি ছোটকাল থেকেই আমরা চাকমার সঙ্গে বাস করি। তারা রিয়াংকে ত্রিপুরা সম্প্রদায় বলে অর্থাৎ লিখে কিন্তু ত্রিপুরা। এই কথাটা আমাদের জানা নেই। পরবর্তীকালে আমি পার্বত্য চট্টগ্রামের জনসংখ্যা রেকর্ড দেখলাম। সেখানে প্রচুর রিয়াং আছে। বিশেষ করে বান্দরবন এলাকাতে উচুই আছে তারা কিন্তু রিয়াং জাতি লেখেনা উচুই ও লেখেনা। তাঁরা ত্রিপুরী জাতি লিখে। পার্বত্য চট্টগ্রামে জমাতিয়া, নোয়াতিয়া এবং উচুই জাতি রয়েছে। তাঁরা সবাই ত্রিপুরা জাতি লেখে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা আপনার ১০ মিঃ হয়ে গেছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথমে বিজয়বাবুর সঙ্গে সত্তরের দশকে সাংলিয়ানা ত্রিপুরার বাড়ীতে গিয়ে এবং দাসচড়া মাস্টারের কাছে গিয়ে উঠলাম। দেখলাম উনি সাংলিয়ানা ত্রিপুরার সঙ্গে কথা বলার সময় ককবরক বলছেনা। আমি ভাবলাম উনি বোধ হয় উচুই জাতি। অন্যান্য যারা ত্রিপুরা লেখে তারা সবাই হালাম ভাষায় কথা বলেছেন। পরে জানতে পারলাম আসামে যারা থাকে সবাইকে ত্রিপুরা লিখতে হয়, কারণ ত্রিপুরা থেকে গেছে এই রকম একটা মানসিকতা ছিল। এই মানসিকতাকে আমরা ত্রিপুরায় নানাভাবে খণ্ডিত বিখণ্ডিত করছি। এখানে জীতেন্দ্র চৌধুরী সম্পর্কে যেটা বলেছেন সেটা ঠিক নয়। উনি বিখ্যাত বৃষবলী নারাণ। নারান হচ্ছে একটা রাজ সভাসদ। এখানে নারান পাড়া ইঞ্জিনারিং কলেজ এবং নারান

পাড়া সোনামুড়াতেও আছে। মারান হচ্ছে রাজ পরিবারের রাজ সভাসদ। সুতরাং উনি এক-জন রাজ পরিষদের বংশধর এবং তারা বংশগতভাবেই পরবর্তীকালে চৌধুরী লিখে এসেছেন। এমন নয় যে উনি হঠাৎ করে চৌধুরী লাগিয়েছেন, এই ঘটনা ঠিক নয়। যাইহোক ভুল আমাদের সংশোধন করাই ভাল। আমি শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়ের আনীত প্রস্তাবকে সার্বিকভাবে সমর্থন করে এবং ট্রেজারী বেঞ্চের সদস্যগণের সমর্থন আশা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মি: স্পীকার :—** মাননীয় মন্ত্রী শ্রীনিরঞ্জন দেববর্মা মহোদয়, সময় কিন্তু ১০ মিনিট আপনাদের বক্তব্য হচ্ছে চারজন। কাজেই এই ভাবে সময়টা শেয়ার করে নেবেন।

**শ্রীনিরঞ্জন দেববর্মা ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা যে প্রস্তাব এই হাউসে এনেছেন প্রস্তাবটি হল এই রাজ্যের যে ১৯ দফা উপজাতি, সেই ১৯ দফা উপজাতির মধ্যে ৬ দফাকে বাদ দিয়ে অর্থাৎ ১০ দফা উপজাতিদেরকে বরক জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি দেওয়ার জন্য বলা হয়েছে। আমাদের রাজ্যে এটা কখন থেকে হয়েছে, এই ধরণের লিখিত ইতিহাস কোন পুঁথি-পুস্তকে এখনো আমরা দেখিনি। যেমন ধরুন বল্লাল সেন যেভাবে করেছেন এইরকম এই সমস্ত এই রাজ্যে হয়েছে কিনা তাও আমরা জানি না।

রাজমালাকে আমি সম্পূর্ণ নির্ভর করি না। তবে আসামের রাজ রুদ্র সিংহের দূত রত্ন কুন্দলী এবং অর্জুন দাস ১৬২৬ খ্রীষ্টাব্দে বত্নমাণিক্যের রাজধানী উদয়পুর এসেছিলেন। আমি ৩৫৩ বছর আগের কথা বলছি। উনারা যে পথ দিয়ে এসেছিলেন এবং যা দেখেছেন তা লিখেছেন। উনারা প্রথম এসে ধর্মনগরের বাং রং-এ উঠেন। বাংরং-এর নাম অনেক পুরান নাম। সেখানে রূপিনী সম্প্রদায় ৩৭৩ বছর আগেও আমাদের রাজ্যে ছিল। উনারা চুত্বাই ( চত্বাই ) সম্প্রদায়ের কথাও লিখেছেন। ঐ পাড়ায় উনারা ছিলেন। আমাদের রাজ্যে বিভিন্ন উপজাতিদের মধ্যে বৈরীতা ছিল এটা ঠিক না। এই রাজ্যের রাজারা তাঁদের শাসনের জন্য, শোষণের জন্য উপজাতি সম্প্রদায়ের মধ্যে বৈরীতা সব সময় সৃষ্টি করে রেখেছেন। কারণ ইতিহাসে আমরা দেখেছি, কুকীরা সমতলে কখনো আসত না। যদিও কৈলাসহরে ৩টি কুকী এলাকা ছিল। সেই ১৮৫০—৬০ সালে কখনো ত্রিপুরা রাজ্যের এই সব এলাকায় কুকীরা আক্রমণ করতে কিংবা দস্যু বৃত্তি করতে আসত না। কিন্তু তাদের আনা হয়েছে। রাজার ঘনিষ্ঠ আত্মীয় কর্তারা বা ঠাকুর লোকেরা তাদের স্বার্থের কারণে কুকীদেরকে সমতলে ডেকে এনেছে। ১৮৫০ সালে খুব সম্ভবত: পরিক্ষীৎ এবং কীর্তির নেতৃত্বে একটি ত্রিপুরী বিদ্রোহ সংঘটিত হয়েছিল। এই ত্রিপুরী বিদ্রোহ ছিল শ্রীদাম হাজারী ও বলরাম হাজারী এবং যুবরাজ উপেন্দ্র চন্দ্রের অত্যাচারে অতিষ্ঠ হয়ে প্রজা সাধারণের ক্ষোভের বহিঃপ্রকাশ। বার বার রাজার কাছে আবেদন করা সত্বেও তার কোন সুরাহা না হবার ফলেই তারা বিদ্রোহ করে-ছিল। যুবরাজ উপেন্দ্র চন্দ্রের গুপ্ত ঘাতকের হাতে কীর্তি খুন হয়। ১৮৬০ সালে পরিক্ষিতের

একার নেতৃত্বে আর একটা বিদ্রোহ হয়। সেটা জমাতিয়া বিদ্রোহ নামে পরিচিত। ওয়াক্সি রাই হাজারীর অত্যাচারে মানুষ অতিষ্ঠ হয়ে বিদ্রোহ করেছিলেন। রবীন্দ্রবাবু এখানে যে কথা বলেছেন পৈতা বা উপবীত দেওয়া হয়। হ্যাঁ এ কথা ঠিক। ১৯৬০ খ্রীষ্টাব্দের পরে যারা রাজার বিরুদ্ধে বিদ্রোহ করেছিল তাদের পৈতা দিয়ে হাস মোরগ ও শুকর পালন করতে তাদের বারণ করা হয়। বলা হয় 'তোমরা উচ্চবর্ণ।' আমরা লক্ষ করেছি, এরা ছাড়া আর কোন সম্প্রদায়কে রাজা ভাগ বা বিভাগ করেননি ? তবে শোষণ কার্য্যের সুবিধার জন্য দামপা, বেরী, হামবাং, ইত্যাদি নাম দিয়ে পৃথক পৃথক অঞ্চল করে দেওয়া হয়েছিল। তাদের মাধ্যমে শাসন করার জন্য কিন্তু আমরা লক্ষ্য করেছি রিয়াংদের মধ্যে ১২টি কমিউনিটি বা গোষ্ঠী আছে। আবার নোয়াতিয়া এবং ত্রিপুরীদের মধ্যেও ১২টা গোষ্ঠী আছে। এরকম আরো কিছু সম্প্রদায় আছে যাদের মধ্যে এরকম ছোটখাট গোষ্ঠী রয়েছে। মাননীয় সদস্য রবীন্দ্রবাবু যে কথা বলেছেন একসময়ে সেরের এরকম ছিল এটা ঠিক। আমি আমার মেয়েকে জমাতিয়ার ঘরে বিয়ে দিয়েছি। এক সময়ে সাবা মাকে ঘরে ঢুকতে দেখছি, সেটা ঘটনা ঠিক। কিন্তু আজকে গণতান্ত্রিক আন্দোলনের ফলে এগুলি আস্তে আস্তে লোপ পেয়েছে। এক সময়ে রাজা তাঁর উদ্দেশ্যকে সফল করার জন্য তাঁর শোষণ কাঠামোকে পাকাপোক্ত করার জন্য এই অবস্থাগুলি বজায় রেখেছিলেন। গণতান্ত্রিক আন্দোলনের ফলে আজ লোকসংস্কৃতি কমবে। আমরা সে সমস্ত উপজাতিদেরকে আরও ঐক্যবদ্ধ করার জন্য যার যার কৃষ্টি ও সংস্কৃতিকে রক্ষার জন্য এ ডি সি এবং রাজ্য সরকারের তরফ থেকে কাউন্সিল ইতিমধ্যেই চালু করা হয়েছে। একচুরেলী কতশত বছর আগে রিয়াং সম্প্রদায়ের জন্ম হয়েছে, রূপিনী সম্প্রদায়ের জন্ম হয়েছে তার ইতিহাস আমাদের কাছে নেই। এটা আমরা নির্দিষ্ট করে বলতে পারছি না। যাই হোক এদের আলাদা আলাদা আইডেনটিটি গড়ে উঠেছে। তাদের আলাদা সংস্কৃতি গড়ে উঠেছে। কৃষ্টি গড়ে উঠেছে। জমাতিয়া সম্প্রদায়গণ গড়িয়া পূজা করেন। অরিজিনাল গড়িয়া জমাতিয়া সম্প্রদায়ের হাতে আছে। আবার ককবরক ভাষাভাষী অন্যান্য সম্প্রদায় যারা আছেন তারাও গড়িয়া পূজা করে থাকেন। কিন্তু পদ্ধতি অন্যরকম। কেউ বা বাঁশের আগা এবং বলুন গেঁথে রিয়া বেঁধে এ পূজা করেন। এটা বলা যায় উপজাতিদের জীবনের সাথে মিশে গেছে এই সংস্কৃতি। কাজেই একক ভাবে এই ধরণের একটা সিদ্ধান্ত নিলে এটা উপজাতিদের মধ্যে ক্ষোভের কারণ হয়ে দাঁড়াবে। এটা করা কোন মতেই ঠিক না। আমরা উপজাতিদের মধ্যে ইউনিটি বাড়ানোর জন্য সর্বদা চেষ্টা করে আসছি। শত শত বছর ধরে তাদের মধ্যে যে কৃষ্টি, কালচার গড়ে উঠেছে, তাদের সেই আইডেন্টিটি লোপ পেয়ে যাক আমরা চাই না। আগে রাজা পদবী দিতেন। রাজার আমলে গণ্ডাছড়ার মত জায়গায় তহশীলদারের মাধ্যমে পদবী দিতেন। রোয়াজা চাকমাদের মধ্যে কারবারী, দেওয়ান এই ধরণের পদবী দিতেন। রোয়াজা- আমাদের ত্রিপুরা রাজ্যে তার ইতিহাসও আছে। বগাফার খগেন্দ্রবাবু একজন রিয়াং সম্প্রদায়ের লোক ছিলেন। তিনি

রাজার প্রতিনিধি ছিলেন। কিন্তু ইতিহাসে উনার নাম খগেন্দ্র চৌধুরী। রাজা চৌধুরী উপাধিও দিয়েছিলেন। কাজেই ১৯ দফা উপজাতিদের মধ্যে ১০ দফা উপজাতিদেরকে নিয়ে আলাদা একটা "বরক" সম্প্রদায় গড়ে উঠুক এবং বাকী ৯ দফাকে নিয়ে আলাদা সম্প্রদায় গড়ে উঠুক এটা ঠিক না। সুতরাং ১৯ দফা উপজাতিদের মধ্যে অনৈক্য সৃষ্টির বদ উদ্দেশ্য নিয়েই উপজাতি যুব সমিতির পক্ষে রবীন্দ্রবাবু এখানে ওকালতি করছেন। সুতরাং এই প্রস্তাব আমরা কোনমতেই সমর্থন করতে পারছিনা। এই জন্য বলছি যে এই প্রস্তাবটা আমি সমর্থন করতে পারছি না কারণ বর্তমানে উপজাতিদের মধ্যে নানা ধরণের বিভ্রান্তি এবং নিজেদের মধ্যে অপরাধমূলক সমস্যার সৃষ্টি হচ্ছে। তাই আজকে উপজাতিরা কি ভয়ানক অবস্থার সৃষ্টি হয়েছে কারণ এটা এখন সবচেয়ে বড় সমস্যা, বার্নিং সমস্যা। উপজাতি এলাকার মধ্যে উগ্রপন্থীর যে উৎপাত শুরু হয়েছে তা সুন এটাকে আমরা সবাই মিলে বন্ধ করি এবং তার জন্য আমাদের বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করা উচিৎ। কারণ এই সমস্ত কারণে অনেক স্কুল বন্ধ হয়ে যাচ্ছে, রাস্তার কাজকর্ম বন্ধ হয়ে যাচ্ছে এবং নানা রকম উন্নয়নমূলক কাজও প্রায় বন্ধ। কাজেই ত্রিপুরী, ত্রিপুরা, তিপ্রা, রিয়াং, জমাতিয়া, নোয়াতিয়া, উচই, মুরাসিং, কলই ও রূপিনী এই সমস্ত সম্প্রদায়গুলিকে "বরক" জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি দেওয়ার এটা সঠিক সময় নয়। সুতরাং এটা এখন না করে কিভাবে গণতান্ত্রিক পথে তাদেরকে আরও এগিয়ে নিয়ে যাওয়া যায় সেই দিকে আমাদের চিন্তা-ভাবনা করা উচিত। আমি আবারও এই বিলের বিরোধীতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী শ্রীদুর্বাজয় রিয়াং।

**শ্রীদুর্ব্বাজয় রিয়াং (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা ট্রাইবেল জন গোষ্ঠীর জন্য একটা প্রস্তাব এনেছেন 'বরক' একটা শব্দ প্রয়োগ করে। কিন্তু এটা আমি পরিষ্কার হতে পারছি না কারণ ত্রিপুরা, ত্রিপুরী, জমাতিয়া, নোয়াতিয়া, উচই ইত্যাদি হচ্ছে এক একটি উপাধি। এই উপাধিগুলি মহারাজা বীরবিক্রমের আমলে দেওয়া হয়েছিল। এই সমস্ত জাতি-গোষ্ঠীর মধ্যে প্রত্যেক জাতি জাতিগোষ্ঠীই আলাদা আলাদা পাড়া থাকে এবং সেই পাড়াগুলির মধ্যে একজন করে প্রধান থাকেন। মহারাজার আমলে এই সব করা হয়েছিল দেশকে পরিচালনা করার জন্য। পরবর্তী সময়ে ত্রিপুরা রাজ্যে জাতি-উপজাতি সবাই মিলে এবং বিভিন্ন রাজনৈতিক যে সমস্ত দল আছে সেই সমস্ত দলের আন্দোলনের ভিত্তিতে আমাদের এই সমস্ত গোঁড়ামির অনেক সংশোধন হয়েছে কারণ সামন্ত মহারাজার যুগে রিয়াংদের ঘরে জমাতিয়ারা ঢুকতে পারতেন না। তখন রিয়াংদের পৈতা দিয়ে ব্রাহ্মন বানানো হয়েছিল। মগদের ঘরে কক্-বরক ভাষাভাষি কোন জাতি ঢুকতেন না কারণ তারা নাকি নীচু জাতি। কিন্তু মহারাজার আমলের এই কুসংস্কার এখন পরিবর্তন

হয়ে গেছে কাজেই আমি মনে করি না তাদের এখন 'বরক' জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি দেওয়ার কোন প্রয়োজন আছে। আমাদের এখন সবচেয়ে প্রধান কাজ হচ্ছে গণতান্ত্রিক পদ্ধতির মাধ্যমে এই সমস্ত জাতিগোষ্ঠীর উন্নতি বিধান করা।

আমরা এখানে বিভিন্ন সম্প্রদায় আছি, আমরাও যাতে শিক্ষায় শিক্ষিত হয়ে জাতীয় স্তরে যেতে পারি, আমার মনে হয় এট ভাল হবে। কাজেই বরক পরিচয় দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদন পাঠিয়ে দেওয়া এটা আমার মনে হয় ভাল হবেনা। বরক অর্থ হচ্ছে মানুষ, মানুষ ত সবাই। বাঙ্গালীও মানুষ, ট্রাইবেলও মানুষ, রিয়াংরাও মানুষ, দেববর্মাও মানুষ। বরক একটা আলাদা শব্দ। যেমন রিয়াংদের একটা ভাষা আছে, জমাতিয়াদের একটা ভাষা আছে। তাদের ভাষা অনুযায়ী আলাদা তাদের নাম রয়েছে। ককবরক ভাষাভাষী তার বিশেষ কয়েকটা সম্প্রদায় আছে। আমি সেজন্য এই প্রস্তাবকে সমর্থন করতে পারছিনা। কারণ এইভাবে করে আমাদের যে এমন একটা পরিবর্তন হয়ে যাবে পৃথিবীতে আমরা যে উপজাতি হিসাবে চিহ্নিত হয়েছি সেটা দূর হয়ে যাবে এটা আমি মনে করি না। কাজেই শিক্ষার দিকে আমাদের বিশেষ জোর দিতে হবে, সুন্দর, সুস্থ শাসন পরিচালনার জন্য আমাদের দায়িত্ব নিতে হবে। এইটুকু বলে এই প্রস্তাবকে বিরোধীতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী শ্রীঅঘোর দেববর্মা।

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের এই অধিবেশনে মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয় যে প্রস্তাবটি হাউসের সামনে উপস্থিত করেছেন, আমি এই প্রস্তাবকে বিরোধীতা করছি। কেননা এই মুহূর্ত্তে উপজাতি সমাজের মধ্যে বিশেষ করে ককবরক ভাষাভাষী মানুষদের নিয়ে বরক হিসাবে চিহ্নিত করার জন্য বলা হয়েছে তাদের মধ্যে আর একটা অনৈক্যের সৃষ্টি হতে পারে। এখানে মাননীয় সমবায় মন্ত্রী বলেছেন অস্ট্রো এ্যালেন সঙ্গে মিলিয়ে যে কোন জায়গায়, কিভাবে, কোন সময়ে তৈরী হয়েছে তার সঠিক কোন ইতিহাস এখনও আমাদের নজরে আসেনি বা আমরা ধরেই নিলাম যে সেই পরিস্থিতিতে, ভৌগোলিক বা আঞ্চলিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে হয়ত সেটা হয়েছিল। কিন্তু এটা ঘটনা যে ককবরক ভাষ ভাষীদের মধ্যে রিয়াং, দেববর্মা, ত্রিপুরা যে সম্প্রদায়ের কথা বলা হয়েছে, তাদের একটা নিজস্ব কৃষ্টি আছে, নিজস্ব একটা কালচার, নিজস্ব সমাজ জীবনে একটা ধারাবাহিকতা অনেকদিন ধরে হয়ত পেয়ে আসছে। সেই জায়গায় এখানে যারা যারা সবটাকে এক জায়গায় আনার চেষ্টা করছে, সেখানে একটা দ্বন্দ্ব তৈরী হতে পারে। সেই জায়গায় তাদের মতামতের প্রশ্ন আছে। যেমন ধরুণ, এবার যে কাস্টমারী ল' করার জন্য বিভিন্ন কমিউনিটির জন্য আলোচনা সভা করা হয়েছে। এখানে প্রশ্ন এসেছে যে দেববর্মা

মেয়ে যদি রিয়াং পরিবারের সাথে বিবাহ বন্ধনে আবদ্ধ হয় তাহলে সে রিয়াং-এর সামাজিক রীতি নীতি গ্রহণ করবেন কেন ? এটা নিয়ে তর্ক বিতর্ক শুরু হয়ে গেল। অথবা রিয়াং-এর পরিবার থেকে দেববর্মা পরিবারে আসলে পরে রিয়াংদের যে সামাজিক নিয়মকানুন সেটা মেনে নেবে কেন ? এই প্রশ্নগুলি নিয়ে বিতর্কের সৃষ্টি হয়ে গেল। আমার নিজেরও এই আলোচনার মধ্যে থাকার সুযোগ হয়েছিল বলে সেটা আমার পক্ষে জানবার জন্য সহজ হয়েছে।

কাজেই এখানে রাজা মহারাজারা তার প্রশাসনটাকে ট্রাইবেলদের জন্য কিভাবে কি করেছেন সেটাতো থাকতেই পারে, এর তো প্রশ্নই আসে না। কাজেই যে কোন কারণেই হোক আমরা এই রকম হয়ে গেলাম। তা এখন যদি আমরা আবার এটাকে এক জায়গায় আনতে চাই তাহলে ভালর থেকে খারাপটা হওয়ার সম্ভাবনা বেশী হবে এই মুহূর্তে। এটা হতে পারে আলাপ আলোচনার মাধ্যমে যদি আমরা চেতনার মানটাকে বিকাশ ঘটাতে পারি তবেই। যেমন ধরুন, রবীন্দ্রবাবু নিজেই এখানে বলেছেন যে, আগে জমাতিয়াদের ঘরে ঢুকতেই দেওয়া হত না। আগে একটা সম্প্রদায়ের ঘরে আর একটা সম্প্রদায়ের ঢোকার কোন অধিকার ছিল না। কিন্তু যখন এটা ভাঙ্গল, যখন এই রাজ্যের মধ্যে গণতান্ত্রিক চেতনার বিকাশ ঘটলো তখন, আন্দোলন হল, জনশিক্ষা হল, নানান কিছু হল এবং এইভাবে বিভিন্ন আন্দোলনের মধ্য দিয়েই একটা জাতি আর একটা জাতিকে কাছে নিয়ে যাওয়ার মত সুযোগ যখন সৃষ্টি হয়েছে তখনই এই কুসংস্কারগুলি মুক্ত হতে শুরু করে এটা আমরা সবাই জানি, কাজেই বিস্তারিতভাবে বলার প্রয়োজন নাই। কাজেই এইভাবে আইন করে নিয়ম করে একটা জাতি গোষ্ঠীকে বেঁধে রাখা যায় না, আমার মনে হয় এই সম্পর্কে কোন দ্বিমত কারও থাকবে না এবং সেই জায়গায় এই ব্যাপারে আমিও একমত মাননীয় মরকার মন্ত্রী মহোদয়ের সঙ্গে। এটা এই মুহূর্তে হবে না, এর জন্য আরও আলাপ আলোচনার প্রয়োজন আছে এবং চেতনাকে জাগ্রত করার জন্য আমাদের সবাইকে দায়িত্ব নিতে হবে। তাহেই দেখা যাবে এমন এক সময় আসবে যখন হয়তো আপনি চাইবেন না কিন্তু দেখা যাবে সবাই হয়তো এক হয়ে যাবে। এইভাবে আস্তে আস্তে সেটা অগ্রসর হবে। আমরা আইন করে জানিয়েছিলাম যে এটাকে এভাবে করতে হবে, এই কথা বলেইতো আর সবাইকে এক করা যাবে না এবং এটাই হচ্ছে বাস্তব ঘটনা। আমি এখানে বামফ্রন্ট সরকারের কথা বলছি না কিন্তু একটা সরকার যখন অনুন্নত জাতিগোষ্ঠীর ভাষা, তার অধিকার এবং তার অর্থনৈতিক বিকাশের জন্য সুনির্দিষ্ট একটা কর্মসূচী নিয়ে কাজ করছে এবং এই কাজের ক্ষেত্রে আমরা সবাই বলছি এই বিধানসভায় আলোচনা হবে এর আগেও আলোচনা হয়েছে যে, ট্রাইবেল এলাকায় কাজ হচ্ছে না, উগ্রপন্থীদের জন্য অসুবিধা হচ্ছে, নানান কিছু হচ্ছে, আমরা বলছি, বরাবরই বলে আসছি। কাজেই আমাদের প্রধান কাজ হচ্ছে উপজাতিদের আর্থিক বিকাশ ঘটানোর জন্য সেখানে কাজগুলি করানোর জন্য

ব্যবস্থা করা এবং তার জন্য তার শিক্ষাকে আরও বাড়ানো দরকার, মানে সার্বিক যে বিকাশ তাদের এটাকে বাড়াতে না পারলেতো অন্য বিষয়গুলি নিয়েতো কিছু হবেনা। এই জায়গায় দাঁড়িয়ে আজকে এমনিতেই ট্রাইবেল জনমনের মধ্যে নানারকম প্রশ্ন উঠেছে এই অবস্থায় আর একটা সমস্যা যদি আমরা তাদের মনে ঠেলে দেই তাহলে তা হবে না। তাতে উপজাতি সমাজের জনগণের উন্নয়নের কাজ ব্যাহত হবে এবং নিজেদের মধ্যে অবিশ্বাসের সৃষ্টি হবে, অবিশ্বাস সাঙ্কেত এগুলি জন্ম নেবে। কাজেই আমি রবীন্দ্রবাবুকে অনুরোধ করব এই প্রস্তাবটাকে প্রত্যাহার করে নেবার জন্য এবং এই রাজ্যের উপজাতিদের উন্নয়নের জন্য ও রাজ্যের উন্নয়নের জন্য যে সমস্ত কর্মসূচী নিয়েছেন এই সরকার এটাকে আরও বেশী শক্তিশালী করার জন্য আপনাদের সাহায্যের হাত বাড়িয়ে দেবেন এই কথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। নমস্কার, ধন্যবাদ।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়কে বলছি আপনার যদি কিছু বলার থাকেতো খুব অল্প কথায় বলুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—মিঃ স্পীকার স্যার, আমি অনুরোধ করব মাননীয় মন্ত্রী মহোদয় অঘোর বাবুকে এবং নিরঞ্জন দেববর্মা ও দুর্বাজয় রিয়াং মহোদয়দের, উনারা যে কথা বলেছেন যে, এটার সময় হয়নি বলে, আমি বলব এটা ঠিক না। কখন কোন জিনিষটার সময় হবে এটা এভাবে বলা যায় না. সব কিছুর জন্যই সবাইকে মিলেমিশে সময় করে নিতে হয় এবং এখানে উনারা যে বিরোধীতা করেছেন এটাকে প্রত্যাহার করে আমার প্রস্তাবটাকে সমর্থন করার প্রত্যাশা রেখেই আমি আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :**—এখন আমি মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয় কর্তৃক উত্থাপিত রিজিলিউশানটি ভোটে দিচ্ছি। রিজিলিউশানটি হলো :—

"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে ২০০১ সালের সাধারণ জনগণনায় ত্রিপুরা ও ত্রিপুরার বাইরে বসবাসরত ত্রিপুরী, ত্রিপুরা, তিপ্রা রিয়াং, জমাতিয়া, নোয়াতিয়া, উচই, মুরাসিং, কলই ও রুপিনী সম্প্রদায়গুলিকে 'বরক' জাতিগোষ্ঠী হিসাবে স্বীকৃতি দিতে ভারত সরকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুক।"

(প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়)

**PRIVATE MEMBER'S RESOLUTION—adupted in amended form**

**মিঃ স্পীকার :**— দ্বিতীয় রিজিলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহা মহোদয়, আমি এখন মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিংহ মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিউশানটি

সভায় উত্থাপন করার জন্য।

**শ্রীবীরজিৎ সিনহা :-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার রিজিলিউশানটি সভায় উত্থাপন করছি। রিজিলিউশানটি হলো —

" এই বিধানসভা প্রস্তাব করছে যে, বর্ত্তমানে কঠিন আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে ত্রিপুরার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং দরিদ্র শ্রেণীর লোকেদের ১৯৮৮-১৯৮৯ ইং ঋণমেলার প্রদত্ত ঋণ ও বিভিন্ন সময়ে প্রদত্ত কৃষি ঋণ, অন্যান্য ক্ষুদ্র ঋণসমূহ সম্পুর্ণ মকুব করার লক্ষ্যে অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।"

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহাকর্ত্তৃক আনীত রিজিলিউশানটির উপর মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয় একটি সংশোধনী নোটিশ দিয়েছেন। আমি নোটিশটির গুরুত্ব অনুধাবন করে সেটি উত্থাপন করার জন্য অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য মহোদয়গণ নিশ্চয়ই এই সংশোধনী নোটিশটির কপি পেয়েছেন। আমি এখন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়কে অনুরোধ করছি তার প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

**শ্রীসমীর দেব সরকার ( খোয়াই ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সংশোধিত প্রস্তাবটি হলো :-

Please insert the words - "অর্থ বরদ্দ করার জন্য"
কেন্দ্রিয় সরকার after the words করার লক্ষ্যে end before the words অতি সত্বর"

এবং

Insert the words 'করুক' after the words ব্যবস্থা গ্রহণ and delete the words 'করা হউক'।

As such the resolution. "এই বিধানসভা প্রস্তাব করছে যে, বর্তমান কঠিন আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে ত্রিপুরার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং দরিদ্র শ্রেণীর লোকেদের ১৯৮৮-১৯৮৯ ইং বর্ষে ঋণ মেলার প্রদত্ত ঋণ ও বিভিন্ন সময়ে প্রদত্ত কৃষি ঋণ, অন্যান্য ক্ষুদ্র ঋণ সমুহ সম্পুর্ণ মকুব করার লক্ষ্যে অর্থ বরাদ্ধ করার জন্য কেন্দ্রীয় সরকার অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুক।"

**মিঃ স্পীকার :—** প্রস্তাবের উপর যারা যারা আলোচনা করতে চান তাদের নামের তালিকা দেবার জন্য সকল দলের হুয়িপ্ মহোদয়দের অনুরোধ করছি। এখন এই রিজিলিউশানটির উপর মাননীয় সদস্য শ্রীবীরজিৎসিনহা মহোদয় আলোচনা শুরু করতে পারেন।

**শ্রীবীরজিৎ সিনহা** (কৈলাশহর) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ত্রিপুরায় উগ্রপন্থীদের তাণ্ডবে একটা নৈরাজ্যের অবস্থা সৃষ্টি হয়েছে এবং আমাদের ত্রিপুরার মাননীয় শিক্ষামন্ত্রীও উনি অনেকবার বলেছেন—এমনকি দিল্লিতে শিক্ষামন্ত্রী সম্মেলনেও বলেছেন ত্রিপুরা রাজ্যের বেশীর ভাগ প্রত্যন্ত এলাকার গ্রামাঞ্চলে উগ্রপন্থীদের দাপটে আইন শৃংখলা ভেঙ্গে পড়েছে স্কুলে পঠন পাঠন সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এবং ত্রিপুরার মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে এই রাজ্যের উগ্রপন্থী দমন করার জন্য আরো বেশী কেন্দ্রীয় সামরিক এবং আধা সামরিক বাহিনী দেওয়ার জন্য দাবী করেছেন।

মাননীয় স্পীকার স্যার, আমরা সকলেই অনুভব করেছি, সকলেই একবাক্যে স্বীকার করবেন- যে ত্রিপুরার বামফ্রন্ট সরকারের শাসনে উগ্রপন্থী কার্য্যকলাপ এমন একটা অবস্থার মধ্যে এসেছে যে আজকে মানুষ নিরাপত্তার জন্য বাড়ীঘর ছাড়ছে, গ্রাম ছাড়ছে, ব্যবসা বানিজ্য বন্ধ।

. এই অবস্থায় ত্রিপুরার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র ব্যবসায়ী সহ দরীদ্র অংশের মানুষ বিভিন্ন সময়ে ঋণমেলার ঋণ, আই. আর. ডি. পি, পেকস্, ল্যাম্পস্-এর ঋণ এবং কৃষি ও ক্ষুদ্র ব্যবসায়ের ঋণ নিয়েছিল। যে উদ্দেশ্যে তারা ঋণ নিয়েছিল সে উদ্দেশ্যে তারা ঋণটা কাজে লাগাতে পারেনি রাজ্যে অস্বাভাবিক সন্ত্রাসবাদী কাজ-কর্মের কারণে। রাজ্যে আমরা কি দেখেছি স্যার, স্বনির্ভর হওয়ার জন্য যারা ব্যাংক বা অন্যান্য ঋণ প্রদানকারী সংস্থা সমূহের কাছ থেকে ঋণ পেয়েছিল তারা সন্ত্রাসবাদী কার্য্যকলাপের কারণে সঠিক কাজে এই টাকা লাগাতে পারেনি। ফলে তারা আর স্বনির্ভর হতে পারেনি এবং পারেনি বলেই ব্যাংকের টাকাও সঠিক সময়ের মধ্যে ফেরৎ দিতে পারেনি। কোথাও তারা স্থায়িভাবে থাকতে পারছে না। আজ এখানে তো কাল সেখানে। উগ্রপন্থার কারণে এই রাজ্যের প্রতিটি প্রান্তের মানুষের যখন এই অবস্থা তখন ঋণের টাকা দিয়ে কিছু একটা করে তাদের স্বনির্ভর হওয়াটা সত্যিই অস্বাভাবিক ব্যাপার। এরপর এমনও দেখা গিয়েছে ব্যাংক থেকে পেয়েছে ২০ হাজার টাকা। তারপরদিনই তার পরিবারের কেউ একজন তথাকথিত বৈরী নামক অপহরণ বাণিজ্যের দুস্কৃতকারী দ্বারা অপহৃত হয়ে গেল। অপহৃতকে ছাড়িয়ে আনার জন্য ৫০ হাজার টাকার প্রয়োজন সেটাও উগ্রপন্থীদের দয়া হলে। তখন কি করতে হল? প্রথমেই তাকে সম্পত্তি বিক্রি করতে হবে। যেটা সম্পত্তি বিক্রি হল ৩০ হাজার টাকায়। বাকী টাকা আরতো কোথায়ও পাওয়া যাচ্ছে না। অবশেষে স্বনির্ভর হওয়ার জন্য ব্যাংক থেকে বহু কষ্টে যে ২০ হাজার টাকা আগেরদিন পাওয়া গিয়েছিল সেটাই পরদিন তথাকথিত বৈরীদের হাতে তুলে দিতে হল। এইভাবে ৫০ হাজার টাকা দিয়ে অপহৃতকে ছাড়িয়ে আনা হল। যে ব্যক্তি সর্বশান্ত হয়ে গেল সেই ব্যক্তি কি করে ঋণের টাকা ব্যাংকে ফেরৎ দিতে পারবে? সেটা কি কোন অবস্থাতেই বাস্তব? মোটেই না।

মিঃ স্পীকার স্যার, ত্রিপুরা রাজ্যের সর্বঅংশের জনগণের স্বার্থে এখানে প্রাইভেট মেম্বার রিজিলিউশানটি আনা হয়েছে। যারা ঋণ নিয়েছেন শুধুমাত্র তাদেরই স্বার্থে এখানে এটা আনা হয় নাই। ব্যাংক সহ অন্যান্য ঋণ প্রদানকারী সংস্থাও আজকে এই কারণে দেউলিয়া হতে চলেছে। এই অবস্থাতে ঋণ যারা নিয়েছেন তারাও টাকা ফেরৎ দিতে পারছেন না।

স্যার, আই, আর, ডি, পিতে রাজ্যে যাদের ঋণ মঞ্জুর হচ্ছে তারা ব্যাংক থেকে টাকা পাচ্ছেন না। ব্যাংক বলছে আর টাকা পাওয়া যাবে না। ব্যাংক বলছে আগে আমরা যে টাকাটা দিয়েছি সেটা প্রথমে ফেরত চাই। টাকা না পেলে আমরা চলব কি করে? এটা যদি রিকভারী না হয় তাহলে আমরা চলতে পারব না। কাজেই কেন্দ্র বা রাজ্য সরকারের যৌথ উদ্যোগে যে সমস্ত স্কীম রাজ্যের দরীদ্র অংশের জনগণের জন্য চালু রয়েছে সেগুলি প্রচণ্ড মার খাচ্ছে, ব্যাংক টাকা দিতে না পারাতে। এটা স্যার চলতে পারে না, অন্তত রাজ্যের দরিদ্র অংশের জনগণের স্বার্থে এটা আমাদের সবাইকে এবার ভাবতেই হবে। কাজেই রাজ্যের জনগণের স্বার্থে আজ এখানে যে প্রাইভেট মেম্বার রিজিলিউশানটি আনা হয়েছে আশা করি সংশোধিত আকারে হলেও এখানে এটা পাশ হবে এবং রাজ্য সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনাক্রমে প্রয়োজনীয় পদক্ষেপ নিবেন। কাজেই এই নিয়ে এখানে মাননীয় সদস্য সমীর দেব সরকার মহোদয় এই প্রস্তাটির উপর সংশোধনী এনেছেন সেটা আমি বিরোধিতা করছি না। হ্যাঁ, আমি কথা দিচ্ছি প্রয়োজনে আমরাও এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে ঋণ মকুবের ব্যাপারে দাবী জানাব। এই বলে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীপ্রকাশ চন্দ্র দাস।

শ্রীপ্রকাশ চন্দ্র দাস ( বামুটিয়া ) :— মিঃ স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য বীরজিৎ সিনহা মহোদয় যে প্রাইভেট মেম্বার রিজিলিউশানটি এনেছেন সেটা খুবই বাস্তব এবং এই প্রস্তাবটির উপর মাননীয় সদস্য সমীর দেব সরকার মহোদয় যে সংশোধনীটি এনেছেন সেটা সম্পর্কে বলতে হয় এটা হচ্ছে সমীরবাবুদের পার্টি তথা বামফ্রন্টের সহজাত ধর্ম। যেখানে একটা দায়দায়িত্ব বা সমস্যা থাকে তখনই সমস্যাটা থেকে উদ্ধোরণের জন্য অন্যের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে নিজেদের খালাস করার ব্যাপারে একটা চেষ্টা এবং সেটাই এখানে সমীরবাবুর সংশোধনীর মাধ্যমে পরিস্ফুটিত হয়েছে বলে আমি মনে করি। কাজেই দায়িত্ব রাজ্য সরকারের, নিশ্চয় রাজ্য সরকারের অর্থের প্রয়োজন সেটা আমরা জানি। এইজন্য যখন নাকি ঋণ মেলার দাবী করা হয়েছিল, প্রথমে সেটা যুব কংগ্রেসের নেতৃত্বে আমাদের বীরজিৎবাবু যিনি প্রস্তাব এনেছে উনারই নেতৃত্বে করা হয়েছিল। সেই সময় আমরা লক্ষ্য করেছিলাম তখন দ্বিতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল, তারা এই ঋণ

মেলার সাংঘাতিকভাবে বিরোধিতা করেছিল। আমরা কংগ্রেসের তরফ থেকে বলেছিলাম যে, রাজ্যের গরীব মানুষ তাদের উন্নয়নের জন্য কিছু করার প্রয়োজন নিজস্ব উৎস থেকে তারা যেহেতু সেই আর্থিক অনটনের জন্য কিছু করতে পারছে না তাই ব্যাংক থেকে ঋণ নিয়ে কিছু করুক সেই সময় আমরা সেটা চেয়েছিলাম। নৃপেনবাবু মখ্যমন্ত্রী ছিলেন, যারা রাজ্যে ব্যাপকভাবে এই ঋণ মেলার বিরোধিতা করেছিলেন। এমন কি যখন নাকি ব্যাংক থেকে ঋণের ফর্ম দেওয়ার জন্য ঘোষণা করা হয়েছিল, দিন ধার্য্য করা হয়েছিল সেইদিন পুলিশ দিয়ে ক্যাডার বাহিনী দিয়ে অনেক মা, বোনকে যারা ঋণের ফর্ম আনতে গিয়েছিলেন সেই ক্ষুদ্র কৃষককে ক্ষুদ্র ব্যবসায়ীকে, গরীব মানুষকে তারা পিটিয়েছিলেন। যারা শ্রমিক ঋণের ফর্ম নিতে এসেছিল আমাদের লক্ষীলুঙ্গা বাগান এবং বিভিন্ন বাগানের শ্রমিকদেরও কাজ থেকে ছাটাই করা হয়েছিল কেন এই ঋণের ফর্ম আনতে গিয়েছিলেন। সেইদিন বহু ঘটনা আপনারা জানেন। তারা পুরাপুরিভাবে এই ঋণ দেওয়ার বিরোধী ছিলেন। যাই হোক, ভাগ্যক্রমে এই ত্রিপুরার জনগণের আশীর্বাদে ১৯৯৮-৮৯ ইং সালে সরকার পরিবর্তন হওয়ার ফলে প্রায় ১ লক্ষ ৩০ হাজার মানুষকে ঋণ দেওয়া হয়েছিল। এবং আই, আর, ডি, পি, এবং অন্যান্য ক্ষেত্রে ব্যাপকভাবে ঋণ দেওয়া হয়েছিল। সেই ঋণের টাকা গ্রহণ করে ক্ষুদ্র প্রান্তিক কৃষক এবং ক্ষুদ্র ব্যবসায়ী তারা নিজের পায়ে দাঁড়াবার ব্যবস্থা করতে সেই দিন তারা কাজ শুরু করেছিল এবং অনেকটা এগিয়ে গিয়েছিল। কিন্তু যখন আবার তৃতীয় বামফ্রণ্ট সরকার এই রাজ্যে আসল তখন এইভাবে একটা অত্যাচার অবিচার শুরু করল। আমরা যেটা লক্ষ্য করছি এই উগ্রপন্থার নাম দিয়ে বিভিন্ন গ্রামে আগুন জ্বালিয়ে বাড়ীঘর পুড়িয়ে মানুষকে বাড়ীঘর ছাড়া করতে শুরু করেছেন। এবং রাজ্যসরকারের আইন শৃঙ্খলা এমন একটা জায়গায় গিয়ে পৌছল যে, মানুষের পক্ষে বেঁচে থাকাই কষ্টকর। ব্যবসা করা বা যে কাজে ঋণ নিয়েছিল সেই ঋণ কাজে লাগানো দূরের কথা বেঁচে থাকাই এখন দায় হয়ে পড়ছে। এই পরিস্থিতিতে রাজ্যের মানুষ এখন দিশেহারা; এটা আপনারা সকলে জানেন। এর পরবর্তী সময় এই ঋণ মকুবের জন্য বিভিন্ন ঋণ মকুবের জন্য আমরা দাবী করেছি বিভিন্ন সময়ে কিন্তু রাজ্য সরকার গ্রাহ্য করছে না। এই ব্যাপারে কোন ব্যবস্থাও গ্রহণ করছে না। এবারও যখন মানিকবাবুর নেতৃত্বে সরকার চলছে দশ-এগার মাস-এর মধ্যে ত্রিপুরা রাজ্যের পরিস্থিতি কি সেটা আপনারা ভাল করেই জানেন। এই রাজ্যের বিভিন্ন দিকে কি অবস্থা চলছে, বাড়ীঘর ফেলে দিয়ে আজকে মানুষ নিজের প্রাণ রক্ষা করার জন্য অন্যত্র চলে যাচ্ছেন। আজকে বিভিন্ন ধরণের ঘটনা সেখানে চলছে। এই পরিস্থিতির মধ্য দিয়ে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী, ক্ষুদ্র ব্যবসায়ী যারা ঋণ গ্রহণ করেছিলেন ওদের পক্ষে ঋণ ফেরৎ দেওয়া দূরের কথা বেঁচে থাকাই আজকে কষ্টকর। এর মধ্যে আমরা লক্ষ্য করছি বিভিন্ন ব্যাংক থেকে বিশেষ করে কো-অপারেটিভ ব্যাংক থেকে বিভিন্ন প্যাকস থেকে

নোটিশ দেওয়া হচ্ছে টাকা ফেরত দেওয়ার জন্য। যে টাকা নিয়েছিল এখন দেখা যাচ্ছে সেই টাকা সুদে আসলে দুইগুণ, তিনগুন, চারগুণ, টাকা বৃদ্ধি হয়েছে। একটা বিরাট বোঝা তাদের ঘারে গিয়ে চাপছে। এই দিকে রাজ্যের অশান্তিতে রাজ্যের মানুষের বাচার অধিকার হারিয়ে ফেলেছে। আর অপর দিকে ঋণ পরিশোধ করার জন্য যে চাপ সৃষ্টি করা হচ্ছে। গরীব কৃষকরা একটা ভয়াবহ পরিস্থিতির মধ্য দিয়ে দিন যাপন করছে। তাই বীরজিৎ বাবু যে রিজোলিউশান এখানে এনেছেন সেগুলিকে সর্বসম্মতভাবে সমর্থন করে গ্রহণ করে গরীব কৃষকদের ও ক্ষুদ্র ব্যবসায়ীদের উপর থেকে সেই ঋণ মকুব করার উদ্যোগ গ্রহণ করা হয় তা হলে ভাল হবে। আর এখানে সংশোধনীও আনা হয়েছে। কাজেই রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে জোড়ালো দাবী উত্থাপন করা হয় যাতে করে আমাদের এখানকার গরীব অংশের মানুষ সেই দীর্ঘ মেয়াদী ঋণ থেকে মুক্তি পায়। শুধু নিজেদের দোষ অন্যদের উপর চাপিয়ে দিলে হবে না। যে আমাদের কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না, উগ্রপন্থী সমস্যা সমাধানে সরকার আমাদেরকে অস্ত্র দিচ্ছে না, কেন্দ্রীয় সরকার আমদেরকে অর্থ দিচ্ছে না। কেন্দ্রীয় সরকার আমাদেরকে সাহায্য করছে না, তার জন্য আমরা কিছু করতে পারছি না, ইচ্ছা আছে রাজ্যের উগ্রপন্থী সমস্যা সমাধান করার জন্য, ইচ্ছা আছে রাজ্যের গরীব মানুষদের একটা কিছু করার জন্য, কিন্তু আমরা পারছি না।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য, কনক্লুড করুন।

শ্রীপ্রকাশ চন্দ্র দাস :— কাজেই গরীব মানুষদের প্রতি লক্ষ্য রেখে এই রাজনীতি না করার জন্য আমি অন্যান্যদের প্রতি কাতর আবেদন ও আহ্বান রাখছি। আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত করব না। আমি এখনে ট্রেজারী বেঞ্চ-এর প্রতি আবারও আহ্বান রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—মাননীয় সদস শ্যামাচরণ ত্রিপুরা।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— মিঃ স্পীকার স্যার, আমি অতি সংক্ষেপে বক্তব্য রাখছি, আমি বুঝতে পারছি না রাজ্যের কোন প্রকল্প রাজ্যের টাকায় হয়। কোন কাজটা, কোন বেতনটা রাজ্য সরকারের নিজস্ব টাকা দিয়ে দেওয়া হয়। সবটাই তো কেন্দ্রীয় সরকারের। এখানে জানা খুবই দরকার এখন আমাদের রাজ্যের নিজস্ব আয় কত? আমাদের নিজস্ব আয় খুব সম্ভব ১১৫ থেকে ২০ কোটি টাকা মত স্মল সেভিংস এ। সাধারণ নেট কস্ট ৬৬ কোটি টাকা। এই যে অল্প কিছু টাকা সেটাই নিজেদের ব্যবহারযোগ্য টাকা নয়। বাকী ১৫ শতাংশ টাকা বেতন থেকে শুরু করে এই বিধানসভা যে চলে বা পরিচালনা করতে হয় কেন্দ্রীয় সরকারের

টাকা দিয়ে। এই প্রসঙ্গে পি, এ, সাংমা যখন পার্লামেন্টে স্পীকার ছিলেন তখন একটা হিসাব করে দেখিয়েছিলেন যে প্রতি মিনিটে পার্লামেন্ট চলাকালীন ৯ লক্ষ টাকা খরচ হয়। আমাদের বিধানসভায় কত টাকা খরচ হয় সেটি আপনি ছয় বছরের মধ্যেও করে দেখাতে পারবেন না। এটা খুবই দুঃখজনক ঘটনা।

মিঃ স্পীকার :— সেই রকম সিচুয়েশান আসেনি তো সেই কারণেই দেখা হয় নাই।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— কাজেই আমি বলছিলাম আমাদের রাজ্যের জি, ডি, পি অন্যান্য রাজ্যের তুলনায় অনেক কম। আমাদের এখানে পার কেপিটা ইনকামও অনেক কম। কিছু দিন আগে আন্দামানে গিয়ে সেখানে পার কেপিটা ইনকামও জানতে পারলাম তিন হাজার পাঁচ শত টাকা। আর গোয়াতে আরও বেশী। তাদের ওখানে পার কেপিটা ইনকাম হচ্ছে চার হাজার পাঁচ শত টাকা। আমাদের এখানে কত হবে—খুব বেশী হলে ১৭ শত থেকে ১৮ শত টাকা হবে। আমাদের এখানে শ্রমিক শ্রেণীর ইনকাম সবচেয়ে কম। যদিও আমাদের এখানের বাম বন্ধুরা দাবী করে থাকেন যে তারা শ্রমিক দরদী। এখানে আমার বন্ধুরা যারা আছেন তারাও দেখেছেন সেখানে শ্রমিকদের প্রতি দিনের ওয়েজেস হচ্ছে ৫০ টাকা। আর আমাদের ত্রিপুরায় খুব বাড়িয়ে ৩৫ টাকা করা হয়েছে। যে টাকা এখানে বাড়ানো হয়েছে। সেগুলি কি বাদলবাবু অর্থমন্ত্রীর টাকায় হয়েছে? সবটাই তো কেন্দ্রীয় সরকারের টাকারই করা হয়েছে। তাহলে আজকে যে রিজিলিউশান মাননীয় সদস্য বীরজিৎ সিংহ এনেছেন এখানে গরীব মানুষদের স্বার্থেই আনা হয়েছে। এখানে মুখ্যমন্ত্রী নিজেই দাবী করেছেন যে রাজ্যে ৭০ শতাংশ মানুষ দারিদ্র সীমার নিচে বসবাস করে এবং তাদের যে ঋণ, সেটা যে কোন ঋণই হোক ঋণের পরিমাণ কোন মতে চার থেকে পাঁচ হাজার এর বেশী হবে না। সুতরাং কেন্দ্রীয় সরকার বহন করতেই পারে।

এই সমস্ত ঋণ মকুব করতে কত টাকাই বা লাগতে পারে। আর যত টাকাই লাগে তা আমাদের বহন করার ক্ষমতা যেহেতু নেই তা কেন্দ্রীয় সরকারকেই করতে হবে, কেন্দ্রীয় সরকারকে বলতে হবে, কেন্দ্রীয় সরকারকে বলতে আমাদের কি অসুবিধা আছে? সমীর দেব মহোদয় কি বুঝে এখানে সংশোধনী আনলেন।

মিঃ স্পীকার :— শ্যামাবাবু সমীরবাবু কিন্তু এখানে এই কথাই বলেছেন।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— তা হলে তো এখানে আমার বক্তব্য রাখার প্রয়োজন ছিল না। সমীর

বাবু একজন অভিজ্ঞ ব্যাক্তি, তিনি গ্রামে থাকেন, কৃষকদের সঙ্গে কাজ করেন; কৃষকদের দুঃখ দুর্দশা স্বচক্ষে দেখেন, উনি কেন এর বিরোধিতা করবেন ? এর জন্যই আমাকে এখনে বলতে হচ্ছে। এখানে বীরজিৎবাবু যা বলেছেন—তা আপনারা রাজ্য সরকার দিয়ে পারেন, না কেন্দ্রীয় সরকার দিয়ে পারবেন না বিশ্ব ব্যাংক দিয়ে পারবেন সেটা আপনারা বুঝবেন তা আমরা বুঝিনা ! সেটা আপনারা করবেন। আমরা চাই যে এই গরীব মানুষগুলি ঋণের হাত থেকে মুক্তি পেয়ে যাতে তারা নিজেরা কাজ করতে পারেন এবং যাতে দুবেলা ভাত খেতে পারে সেটা আমরা চাই। কাজেই এটা খুব বাস্তবিক। যদি প্রয়োজন হয় এবং আপনারা যদি বলেন আমরাও দিল্লী যাব এবং এই দাবী করব। এখানে শুধু শুধু কেন্দ্রীয় সরকারকে ঢুকিয়ে সেটার মানচাল করার কোন অর্থ হয় না। আপনারা পরিস্কার করে বলে দিন, আপনারা গরীব লোকদের ঋণ মকুব করার পক্ষপাতি কিনা ? এটাই আমার বক্তব্য। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়।

শ্রীসমীর দেব সরকার :— মিঃ স্পীকার স্যার, আমি খুব খুশি যে প্রস্তাবক বীরজিৎ বাবু মূলতঃ সংশোধনী সহ মূল প্রস্তাব যেটা ছিল তিনি সেটাই মেনে নিয়েছে। রাজনৈতিক মুদ্রাদোষজনিত কারণে উনি ২-৪টা শব্দ ঋণমেলা, উগ্রপন্থী ইত্যাদি বারতি শব্দ ব্যবহার করেছেন। মূলত একটা জায়গায় একমত, আমরা চাইছি গরীব অংশের মানুষ, কৃষক যারা কৃষি ঋণ নিয়েছেন তাদের ঋণটা যাতে মকুব হয়। আমি এখানে যে কথাটা বলতে চাইছি যে, ব্যাংক লগ্নিকারক সংস্থা, তারা নিজেরা ঋণ মকুব করেনা। এবং তারা তা করতে পারেনা। রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকারকেই ঋণটা দিতে হবে। তারপরেই তাদের ঋণটা মকুব হবে। এখানে অভিজ্ঞ শ্যামাবাবু বলেছেন রাজ্যের অর্থ-নৈতিক অবস্থা যা আমাদের রাজ্যের ক্ষমতা কতটুকু তা জানেন। তিনি তা এখানে মুখে বলেছেন আর আমি সেটা প্রস্তাব আকারে এখানে এনেছি। এখানে কেন্দ্রীয় সরকার যদি আমাদের আর্থিক সাহায্য করেন তাহলে আমাদের পক্ষে তাদের ঋণটা মকুব করা সম্ভব হয়। কাজেই এটা সঠিক ভাবেই সংশোধনীতে যুক্ত হয়েছে। এবং আমরা সবাই মিলে তা করতে পারি। আমার যতটুকু মনে আছে ভি, পি, সিং সরকারের আমলে ১০ হাজার কোটি টাকার ঋণ মকুব করে দিয়েছিলেন, যাদের মাসিক আয় ১০ হাজার টাকা পর্যন্ত তাদের ঋণ মকুব করে দিয়েছিলেন। ঋণ শব্দের সঙ্গে যে শব্দটা যুক্ত করা হয়েছে ঋণ-মেলা তা অনুচিত হয়েছে। ঋণ মেলা বলতে আমরা বুঝি যে হৈ হট্টগোলের মধ্যে কিছু লোককে সুযোগ সুবিধা পাইয়ে দেওয়া। এই ঋণ মেলার ক্ষেত্রে কোন স্কীম কোন পরিকল্পনা তৈরী করা হয়নি। সাদা কাগজে দরখাস্তের মাধ্যমে তাহাদের ফিক্সড্ কেপিট্যাল এই হচ্ছে ওয়ার্কিং কেপিট্যাল, তা করলেই ঋণ দেওয়া হয়েছে। তখন তাদের মানসিক অবস্থা এই রকম

ভাবে তৈরী করা হয়েছিল যে, তাদের ঋণ মকুব হয়ে যাবে, তাদেরকে আর ঋণের টাকা ফেরৎ দিতে হবে না। এটা করা হয়েছিল নির্বাচনে ফায়দা লুটা শুধু তা বলব না, রাজ্যের ব্যাংকগুলির, বানিজ্যিক ব্যাংকগুলি এরা যাতে তাদের ঋণদান প্রকল্পগুলি গুটিয়ে ফেলে। তা হলে বেসরকারী করণের সুবিধা হয়ে যাবে। বেসরকারীকরণের প্রবর্ত্তক যারা তারা আজকে যে উদ্যোগ দেখাচ্ছেন সেই উদ্যোগের মধ্যেই একটি জিনিষ স্পষ্ট হয়ে আসছে ব্যাংকগুলি যাতে প্রদত্ত ঋণের টাকা আর ফেরৎ না পেতে পারে। কাজেই ব্যাংগুলিকে দুর্বলকরার জন্য যে প্রচেষ্টা চলছে সেটা সমর্থন যোগ্য নয়। এমনিতেই ঐ ঋণগ্রহীতারা নির্দ্দিষ্ট নিয়মানুসারে ব্যাংক ঋণ নেয়নি এবং ফেরৎও দেয়নি। ঋণ গ্রহণে প্রকৃত ইচ্ছুকরা ব্যাংক থেকে ঋণ পায়নি। যারা নিয়েছে তাঁরা টিন কিনে কাউকে মিষ্টি খাইয়ে বা বক্‌শিস দিয়ে ঋণের টাকা নিয়ে বেশ আনন্দেই কাটিয়েছিলেন। স্কীমগুলি সব গোল্লায় গেছে। তাঁর জন্য সেই মেলাই শুধু না; পরবর্তী সময়ে অন্যান্য ক্ষেত্রেও আণ্ডার ফাইন্যান্স স্কীমের জন্য এটা ফেরৎ দেওয়া সম্ভব হয়নি। এজন্য ত্রিপুরায় গ্রামীন ব্যাংকের আর্থিক অবস্থা ভয়ঙ্কর ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। গত কয়েক বছরে এটাকে জীবিত রাখার জন্য নানা ধরণের সাহায্য সহযোগিতার মাধ্যমে চেষ্টা করা হয়েছে এবং বর্তমানে এটা চলার মত অবস্থায় ফিরে আসছে। এখন পর্যন্ত যে তথ্য তাতে রাজ্যে ১৯৯৮ সালে মার্চ মাস অব্দি গ্রামাঞ্চলে ব্যাংকগুলির ঋণের পরিমাণ ১.৬৪ কোটি টাকা, আধা শহরাঞ্চলে ৮২ কোটি ৪৩ লক্ষ টাকা আর শহরাঞ্চলে শুধু মাত্র আগরতলা মিউনিসিপ্যালিটি এলাকা সহ যে ব্যাংকগুলিতে ১১১ কোটি ৭৩ লক্ষ টাকা। ত্রিপুরা রাজ্যে ৩৭৮ কোটি ৬৯ লক্ষ টাকা ঋণ বিভিন্ন ব্যাংক প্রদান করেছে। এটা আমার তথ্য না, ব্যাংকে লিস্ট আছে। এর মধ্যে গ্রামীন ব্যাংকই ১০০ কোটি টাকা ঋণ মেলা দিয়েছে এবং অন্যান্য ব্যাংক গুলি দিয়েছে আরোও ৫০ কোটি টাকা এই ঋণ মেলা পাওয়ার পরে সেগুলি আর ফেরৎ দেওয়া হয়নি। সব ব্যাংক মিলিয়ে ৩৭৮ কোটি ৬৯ লক্ষ টাকার মধ্যে যদি কেন্দ্রীয় সরকার ২০০ কোটি টাকা মুকুব করে দেয় তাহলে আমাদের রাজ্যের গরিব কৃষকরা বা ছোট মাঝারী ব্যবসায়ীরাও সেই ঋণ থেকে মুক্তি পাবে। রাজ্যের গরিব অংশের মানুষের স্বার্থে এই দুইশ কোটি টাকা কেন্দ্র মুকুব করতে হবে। তাছাড়া আরও ১০০ টার মত বিগ্‌ বিস্‌নেস্‌ হাউস্‌ আছে আমাদের ভারতবর্ষে। তাদের কাছে ৭৫ হাজার কোটি টাকা বকেয়া কিন্তু পার্লামেণ্টে বার বার এই তথ্য এনেছে বামপন্থি সাংসদরা। কিন্তু এখনও অবধি কেন্দ্রীয় সরকার নিশ্চুপ তাদের সঙ্গে যদি তুলনা করা হয় তাহলে গরীব অংশের মানুষের জন্য আর কতটুকু ঋণ আছে? তাছাড়া প্রতি বছর এক্সপোর্ট, ইমপোর্ট ডিউটিতে কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি টাকা ছাড় দিচ্ছে। সেখানে দৃষ্টিভঙ্গীগত কারণে সরকারের টাকা, আমার, আপনার টাকা কিভাবে কোথায় দিচ্ছে সেটা রাজ্য সরকার দেখছে। ব্যয় করার জন্য গরীব অংশের মানুষের জন্য তার পরিকল্পনা যা আছে কেন্দ্র এর উপর অনেকটা নির্ভরশীল সবটাই। কিছু গরীব অংশের মানুষ বলল যে কেন্দ্রের দৃষ্টিভঙ্গী বড় লোকদের জন্য। সবাই

জানেন ভারতবর্ষ বিশ্বের মধ্যে একটা সময় বিখ্যাতই বলব, না কুখ্যাত বলব, সেটা আপনারা সবাই ঠিক করবেন, হাওলা কেলেংকারী মাত্র কয়েকটি প্রতিষ্ঠান মিলে ১৫,০০০ কোটি টাকা নয়ছয় করেছে, তা সবাই জানে। পৃথিবীর মানুষও জানে, আমরা তাও জানি শেয়ার কেলেংকারীতে ৪,০০০ কোটি টাকার বেশী সেখানে বাধিত হয়েছে। এই যে হাজার হাজার কোটি সেখানে নষ্ট হচ্ছে সেগুলো কেন্দ্রের অর্থনীতির ব্যবস্থা থেকে হচ্ছে এবং ব্যয় বা এই সমস্ত প্রতিষ্ঠানগুলোকে কাজে লাগিয়ে এই হাওলা কেলেংকারী, শেয়ার কেলেংকারী এগুলো হচ্ছে। সেই জায়গায় আমাদের রাজ্যে ৩০ লক্ষ মানুষের মধ্যে যারা গরীব অংশের মানুষ নানাভাবে ব্যাংক ঋণ নিয়েছেন, ঋণ-মেলার সময়, সেইগুলো মকুব করতে গেলে কেন্দ্রীয় সরকার তার ছিটে ফোটা সামান্য অংশ যদি রাজ্যের গরীব অংশের মানুষের জন্য দেন তাহলে ঋণ মকুব হতে পারে। সবাই মিলে তাতে গরীব অংশের মানুষ ও আমরা দেখতে পাবি যে নতুন করে ঋণ পাওয়ার মত ব্যবস্থা হতে পারে। আমি এই মাননীয় বীরজিৎ বাবুর প্রস্তাবের উপর এমেণ্ডম্যান্ট -এ এনেছি যে সেখানে সম্ভব না, সেখান থেকে ঋণ মকুব করা বা ঋণটা ব্যাংকে দিয়ে দেওয়ার জন্য। আমি শুধু এটাই বলব, এই ক্ষেত্রে যে কথাগুলো আসছে ঋণমেলা শব্দটা তারা কেন বারবার বলছে। তার একটা পাপ রয়েছে, মহাপাপ। এই যে, নির্বাচনের আগে মানুষকে দল বানিয়ে হাজার হাজার মানুষকে নিয়ে যাওয়া, সেটার জন্য আমরা সেদিনও বিরোধিতা করছিলাম, বলেছিলাম ভোটের আগে কেন বাস্তব প্রকল্প নেই, এইভাবে মানুষকে ব্যাংকের সামনে দার করিয়ে দেওয়া। কেন্দ্রে ক্ষমতায় আছে তাই রাজ্যের ব্যাংকগুলোকে জনগণের টাকা নয়ছয় করে রাজনৈতিক উদ্দেশ্যে বিলিয়ে দেওয়া। এই সমস্ত দৃষ্টিভঙ্গী বলেছিলাম। এর জনাই বলছি যে, এর জন্য বার বারই সবাই এক হতে পারতাম যদি কথাটা বীরজিৎবাবু এভাবে উল্লেখ করতে পারতেন। সমগ্র ঋণ এই ভি পি সিং-এর সরকার মকুব করার পর থেকে আজ অবধি এই সরকার (ভি পি সিং সরকার) যেগুলো মকুব করেছে তার পর থেকে এখন পর্যান্ত কোন ঋণ মকুব হয়নি- সামগ্রিক এই ঋণ। বিশেষভাবে ঋণমেলা শব্দটা প্রয়োগ হচ্ছে, কারণ পাপের বোঝা বাপকেও ছাড়ছে না। ওটা বার বার এসে যাচ্ছে ঋণমেলা ঋণমেলা। তার জন্য বলছি সামগ্রিক এই ঋণ নানাভাবে আণ্ডার ফিনান্সিং রয়েছে। বাস্তব প্রকল্পহীনভাবে যে সব ঋণ দেওয়া হয়েছে সামগ্রিক এই ঋণগুলোকে ত্রিপুরার মত একটা দরিদ্র রাজ্যে মকুব করার জন্য কেন্দ্রীয় সরকারই যাতে এগিয়ে আসে। আমার মনে হয় তাতে কারোরও আপত্তি থাকার কথা না। বীরজিৎবাবু আপত্তি করবেন না, আমরা সবাই মিলে মনে করছি এই প্রস্তাবটাকে পাশ করিয়ে নেব। আমি আমার এমেণ্ডম্যান্ট এর পক্ষে সবাই সমর্থন করার জন্য আহ্বান রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার।

**শ্রীবিধুভূষণ মালাকার (পাথিয়াছড়া) :—** স্যার, এখানে উগ্রপন্থী নেই। তারপর ঋণ তো দীর্ঘদিন ধরেই চলছে। ৮৮ এবং ৮৯ ইং ঋণমেলা ওটা মকুব হলে ঋণ হয় আর বাকীটা কি ঋণ হয় না? না তো, এরকম তো ঋণের কোন পদ্ধতি ভারতবর্ষেও নেই এখানেও নেই। এরপরে যেটা কল বামফ্রণ্ট আপত্তি করেছে ঋণমেলার। অবাস্তবকে আবার সমর্থন করা, তা'ছাড়া ওটা আমরা সমর্থন করি না। ব্যাংক এবং ষ্টেট ব্যাংক থেকে ঋণ নিলে একেবারে রিজার্ভ ব্যাংক অব ইণ্ডিয়াকোন সময় ঋণ মকুব করে না, এখনও করে না। যদিও কোন রাজনৈতিক উদ্দেশ্য থাকে, রাজনৈতিক স্বার্থে যদি বলা হয়ে থাকে তাহলে হতে পারে সেই সময় পুরা পাঁচটা বছরই তো কংগ্রেস ক্ষমতায় ছিলেন। তারা রিজার্ভ ব্যাংক অব ইণ্ডিয়ার মাধ্যমে। এখানে অর্থমন্ত্রী শ্রীপ্রনব মুখোপাধ্যায় একটা বিরাট বস্তা নিয়ে আসলেন নির্বাচনের আগে। ত্রিপুরা রাজ্যে এসে বস্তাটা ফেলে দিলেন, কিন্তু মুখ তো আর খুললেন না। মুখ খুলিয়া দিলেই সারিয়া যাইত। তাহলে এই দিকে আসল ব্যাপারটা যে ঠিক মানুষ মুক্তি পাক ওটা না, রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আমরা এই দিকে যেতে চাই না। এখানে শ্যামাচরণবাবু ঠিক যে ভাবে বলেছেন যে আমরা কেন্দ্রীয় সরকারকে বলব। আর তামরা ঋণ ফিরত দিতে পারি না উগ্রপন্থীও নয় রাজনৈতিকও নয় মুলত শোষণের কারণে। শোষণ যন্ত্রের কারণে আর দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে। বিশেষ করে আমার ঋণটা জমা পড়ে যায়। পরিশেষে এখানে যুক্ত হয়ে যায়, কিবা কেন্দ্র কিবা রাজ্য তা রাজনৈতিক কারণে। ৫০০ কোটি টাকার মধ্যে ছাড় দিয়ে দেয় ২৫০ কোটি টাকা। আমার এখানে ত্রিপুরা রাজ্যে আড়াই টাকা মকুব দেয় না, কমপাউণ্ড সুদ হিসাবে যোগ করে দেয়। এটা কি অর্থনীতিবিদরা দিল্লীর লোকেরা দেখেছে কোন দিন? সেই দিকে লক্ষ্য, কখন আমরা সবকারে যেতে পারব। যা বলার আছে বলে দিলাম। তার জন্য এখানে এমেণ্ডমেণ্ট করে বলেছি যে, সকলের সহযোগিতা প্রকৃত পক্ষে ক্ষুদ্র প্রান্তিক চাষী ব্যবসায়ী যারা ঋণ নিয়েছে। আবার ঋণমেলাকে বাধা দিল, না দিল মেলার কথা বলতে চাই না। সমুদয় ঋণ যাতে গরীব অংশের মানুষ দিলো পোবারটি লাইন এই অংশের মানুষ গুলিকে একটিবার অন্তত মুক্তি দেওয়া দরকার। ভারত সরকারের কাছে বলতে চাই যে না আমার দেশের প্রকৃত দরিদ্র অংশের মানুষগুলিকে একবার মুক্তি দাও। রবীন্দ্রনাথ ঠাকুরের আমলেই দেখা গেছে, সাত য় শুধু ঋণে। এই ঋণের অর্থ হল আমার বিভিন্ন রাস্তা না পেয়ে শেষ পর্যান্ত আমার জমিদারের কাছে গিয়ে ব্যক্তিগত লগনি দিয়ে আমার দেশের সম্পত্তি ভূমি যা আছে তা সব তুলে দিয়ে আবার নতুন করে জমিদার তৈরী করা। এই প্রক্রিয়াটা কিছুটা ব্যঘাত পাবে। অর্থাৎ কিছু সময়ের জন্য স্থগিত থাকত। যদি এই ঋণমেলাটা যাতে এইগুলি মুক্ত করে দেওয়া যায়। কারণ এই ঋণের বোঝা আমার কাছে ৫০ বছরের। তাহলে আরও ৫০ বছর না হউক অন্তত: ঋণের জ্বালা থেকে আমরা মুক্তি পেতে পারি। তার জন্য সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছেই

আমাদের রাজ্যের অর্থনৈতিক অবস্থার উপরই বলতে চাই যে, এটা মকুব করার জন্য কেন্দ্রীয় সরকার দায়ীত্ব নিতে হবে। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ**—মাননীয় সদস্য প্রনব দেববর্মা মহোদয়।

**শ্রীপ্রণব দেববর্মা (সিমনা) :**— মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহা আনীত ঋণ মকুব করার জন্য যে প্রস্তাবটা এনেছেএটার উপরে মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার যে সংশোধনী প্রস্তাবটা এনেছে, তার প্রতি সমর্থন জানিয়ে আমি সংক্ষিপ্ত আলোচনা করছি। এখানে যে বিষয়ের উপরে প্রস্তাবটা আনা হয়েছে। যারা ঋণ নিয়েছে ত্রিপুরা রাজ্যের মধ্যে বিভিন্ন ব্যাংকের মারফত তারা শুনলে পরে খুশি হবেন। এটা আমাদের রিয়েলাইজ করা দরকার; ঋণ হচ্ছে রাজ্য সরকারের একটি কর্মসূচী একজন মানুষকে অর্থনৈতিক উন্নতি তথা স্বনির্ভর করার স্বার্থে ব্যাংক বা অন্য সংস্থাগুলি ঋণ প্রদান করে থাকে। আমি মনে করি এখানে এই প্রস্তাবটির উপর যে সংশোধনী আনা হয়েছে সেটা খুবই যুক্তিসঙ্গত এবং বাস্তব।

আমাদের ত্রিপুরা রাজ্যে যে আথিক সংকটময় অবস্থা এই আথিক সংকট দূর করার জনাই এখানে এই প্রস্তাব আনা হয়েছে। এখানে উল্লেখ করা হয়েছে যে, ত্রিপুরা রাজ্যে ৮৮ 'এবং ৮৯' সালে ঋণমেলা দেওয়ার ফলে বিশেষ করে গ্রামীণ ব্যাংকগুলির যে অবস্থা হয়েছে তাতে এখন ঐ ব্যাংকগুলি নতুনভাবে ঋণ প্রদান করতে পারছেন না। বিধানসভা নির্বাচনের প্রাক্-মুহূর্তে এই ঋণ দেওয়া হয়েছিল নির্দিষ্ট শর্তের মাধ্যমে। ঋণ দেওয়ার নিয়ম কানুনগুলি তখন মানা হয় নি। আনুমানিক প্রায় ৫০ কোটি টাকা শুধু গ্রামীণ ব্যাংকই ঋণ দিয়েছে। কাজেই, যারা নতুন ঋণ নেওয়ার আগ্রহ দেখাচ্ছেন তারা আর এখন ঋণ পাচ্ছেন না। কাজেই, পুনরায় গরীব মানুষকে ঋণ দিয়ে সাহায্য করা এবং গরীব মানুষের আথিক উন্নতি করা এই দায়িত্ব সরকারের নিশ্চয়ই আছে। আমরা দেখেছি, জোটের আমলে যেভাবে ঋণ দেওয়া হয়েছিল সেই ঋণ গ্রহীতারা ঋণ ফেরত দিচ্ছেন না। যার ফলে প্রায় সমস্ত ব্যাংক এই ঋণগুলির টাকা ফেরত পাচ্ছে না, সুদও পাচ্ছে না। কাজেই, আমাদের বর্তমান আথিক যে অবস্থা এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ঋণটাকে মকুব করার জন্য রাজ্য সরকার সম্পূর্ণ দায়িত্ব নিতেও পারছে না। এখানে সমীর দেবসরকার গরীব মানুষের ঋণটাকে মকুব করার জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনার যে প্রস্তাব রেখেছেন এই প্রস্তাবকে আমিও সমর্থন করছি। মাননীয় বিরোধী দলের সদস্যরা রাজ্যের গরীব মানুষ, প্রান্তিক চাষী এবং ক্ষুদ্র ব্যবসায়ীদের জন্য মায়া-মমতাবোধ দেখিয়ে বলেছেন যে, এই ঋণ মকুব করা প্রয়োজন। কিন্তু মাননীয় সদস্যরা যখন ক্ষমতায় ছিলেন তারা নির্বাচনের প্রাক্-মুহূর্তে এটাকে ঋণমেলা না বলে যদি সরকারী টাকা অনুদান মেলা হিসাবে দিয়ে যেতেন তাহলে রাজ্যের

ব্যাংকগুলির এই বেহাল অবস্থা হত না। এটাকে ঋণমেলা হিসাবে দিয়েছেন, কিন্তু কেউ ঋণ ফেরৎ দিচ্ছেন না। যার ফলশ্রুতিতে এখন অন্যান্য যারা গরীব অংশের মানুষ তারা ঋণ পাচ্ছেন না। কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্ধ করলে এবং যারা ব্যাংক থেকে ঋণ পেয়েছেন তারা যদি ঋণটাকে পরিশোধ করত তবে ব্যাংকগুলি আরো ঋণ দিতে পারত। মাননীয় সদস্য সমীর দেবসরকার যে সংশোধনীটা এনেছেন এটা যুক্তি সঙ্গত। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি ব্যাংকের জন্য প্রয়োজনীয় টাকা রাজ্য সরকার পায় তবে এই ঋণটাকে মকুব করবেন। এই প্রস্তাবটাকে সমর্থন করে আমার সংক্ষিপ্ত আলোচনা শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :—মাননীয় অর্থমন্ত্রী মহোদয়।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য বীরজিৎবাবুকে ধন্যবাদ কেননা উনি এই রাজ্যের গরীব মানুষের স্বার্থ সম্পর্কে কিছু চিন্তা-ভাবনা করেছেন এবং ঋণ মকুবের যে গুরুত্বপূর্ণ প্রস্তাব এখানে আলোচনার জন্য উপস্থাপন করেছেন এবং মাননীয় সদস্য সমীর দেব এই প্রস্তাবের উপর যে সংশোধনের প্রস্তাবটা এনেছেন তাতে কোন আপত্তি নেই। এই ঋণ মকুব করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এই ঋণ সম্পর্কে যেটা বলা হয়েছে এটা গুরুত্বপূর্ণ এই কারণে যে আমাদের রাজ্যে শতকরা চতুর্থ ভাগ দারিদ্র সীমার নীচে বসবাস করে। ব্যাংকে এই ধরণের যে সমস্ত স্কীমগুলি আছে যেমন আই, আর, ডি, পি, বা অন্যান্য স্কীম তাতে একটা ব্যাপক অংশের মানুষকে এই ঋণের আওতার মধ্যে আনা গেছে। যেহেতু এটা মাননীয় সদস্য বলেছেন যে, দারিদ্র রেখার নীচে থেকে তুলে আনার জন্য যে ভাবে স্কীম এবং প্রজেক্টগুলিকে তৈরী করা হয়েছে, ব্যাংকের কাছ থেকে শেষ পর্য্যন্ত সে ধরণের সহযোগিতা পাওয়া যায়নি। সেখানে অন্তত কথা ছিল দুটো বা তিনটে প্রজেক্টের মধ্যে দিয়ে ন্যুনতম ১৮ হাজারেরও বেশী টাকা দিয়ে তাদের সাহায্য করা হবে। কিন্তু বাস্তব ক্ষেত্রে এটা দেখা গেছে ৫ হাজার থেকে ৬ হাজার টাকা দেওয়ার পর ব্যাংক নোটিশ আসছে যে, তোমাদের ইনস্টলমেন্ট না দিলে পরে পরবর্তী টাকা দেওয়া হবে না। দারীদ্র রেখার নীচে থেকে তাদের উঠে আসার কথা ছিল কিন্তু এই কারণে এটা ব্যর্থ হয়েছে। ব্যাংকগুলি তারা যে ভূমিকা নিয়েছে, যে মানুষগুলির সঙ্গে তাদের যে ধরণের আচার-আচরণ হয়েছিল, তাদের সাহায্য করার কথাছিল, ব্যাংক সেই জায়গায় সেই সহযোগিতা করেনি। অন্যান্য লোক নিয়োগের ক্ষেত্রেও এই রকম একটা পরিস্থিতি অবস্থা গিয়ে এখানে দাঁড়িয়েছে। এখন পর্য্যন্ত আমাদের কাছে যতটুকু রিপোর্ট আছে, সেটা হচ্ছে কিছু লোক তারা ঠিক সময়ে তারা ঋণ পরিশোধ করেনা, তারা ইনসটোলমেণ্ট এর টাকাও দেয় না। আবার কিছু লোক আছেন তারা যতটুকু ক্ষমতা আছে, তারা দেওয়ার চেষ্টা করলেও আর্থিক স্বচ্ছলতা না থাকায় সব টাকা ফেরত দিতে পারছেন না। আবার কিছু লোক আছেন তারা নানাভাবে কায়দা কানুন

করে তারা ব্যাংক থেকে ঋণ আদায় করেন। শেষ পর্য্যন্ত ঋণ তারা পরিশোধ করেনা। এই রকম একটা তাদের গিয়ে দাঁড়িয়েছে। এটা কখনো হওয়া উচিত না। তাদের সে সমস্ত টাকা ফেরত দেওয়া উচিৎ। তারপরেও যে টাকা এখন ঋণ হিসাবে মানুষের কাছে সেটা এগ্রিকালচার এবং এ্যালাইড এ্যাকটিভিটিস-এ যে টাকা দিয়েছিল ৩০,৬.৯৮ইং পর্য্যন্ত। এটা গত বছরের জুলাই মাস পর্য্যন্ত ঋণ হিসাবে সাড়ে ৯৬ কোটি টাকা। ইণ্ডাস্ট্রি সেকটরে তারা যে টাকা দিয়েছিল সেটা এখনও ঋণ হিসাবেই আছে এবং এটাও প্রায় ৩৭ কোটি টাকার উপর। আদার প্রাইওরিটি সেক্টার যেগুলির মধ্যে আই. এম আর. আই বা এম. এম. এল, পি বা আই. আর. ডি. পি সেই সব স্কীমগুলিতে বা এস. টি, এস. সি কর্পোরেশনের বিভিন্ন ক্ষেত্রে তারা ঋণ হিসাবে অর্থ দিয়ে থাকে। এই সমস্তগুলি সব যোগ করলে প্রায় ৩০০ কোটি টাকা হয়ে যাবে। সব টাকাই মকুবের প্রশ্ন এখানে আছে। ঋণ মকুব করতে হলে নির্দিষ্ট শ্রেণীর লোকের জন্য প্রায় ২০০ থেকে ৩০০ কোটি টাকা দরকার হতে পারে। কাজেই এই নিয়ে এখানে দ্বিমতের কোন প্রশ্ন নেই। কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব সেটা রাজ্য সরকারকে বললে রাজ্য সরকার সেটা কি করে দেবে? এখন আমরা অর্থনৈতিক সংকটের মধ্য দিয়ে চলেছি। ইচ্ছা থাকলেও রাজ্য সরকার সেই টাকার সংস্থান করতে পারবে না। ব্যাংকও সেটা করতে পারে না। পারে না বলেই আমরা কোন দিনই বলি না যে তোমরা ঋণ মকুব কর। ব্যাংক তার নিজেদের পলিসির সঙ্গে সঙ্গতি রেখেই কাজ করে। এখানে বিরোধী দলের অনেকেই ঋণ মকুব নিয়ে প্রশ্ন তুলেছেন। এটাতো বিরোধী দলের নতুন সুর। ভালই লাগছে। তারা দেরীতে হলেও এখন বুঝতে পারছেন যে, এতদিন ঋণ মকুবের দাবী না তুলে তারাও ভুল করেছিলেন। কেন্দ্রে যখন ভি. পি. সিং প্রধানমন্ত্রী ছিলেন তখন ১০ হাজার টাকা পর্য্যন্ত কৃষি ঋণ মকুব করে দেওয়ার সিদ্ধান্ত ঘোষিত হয়েছিল। সেই সময়তো ত্রিপুরা রাজ্যে জোট সরকার ক্ষমতায় ছিল। নগেন্দ্রবাবু তখন রাজ্যের কৃষিমন্ত্রী ছিলেন এবং বিরজিৎবাবুও রাজ্যের কেবিনেট স্তরের মন্ত্রী ছিলেন। সমীরবাবু বোধ হয় তখনও মুখ্যমন্ত্রী হতে পারেন নাই। কিছু দিন পরে বোধ হয় হয়েছিলেন মুখ্যমন্ত্রী। সুধীরবাবুই তখন জোট সরকারের মুখ্যমন্ত্রী ছিলেন। এখন আমি যদি বলি ভি. পি. সিং যদি ১০ হাজার টাকা কৃষি ঋণ মকুবের কথা বলে থাকেন তখন এখানে জোট সরকার এই ব্যাপারে কি করছিল? আপনারা কেন তখন এই বিষয়টা এখানে কার্য্যকর করতে অসমর্থ হলেন? ওয় বামফ্রন্ট সরকার এসে সিদ্ধান্ত নিতে হয়েছে।

শ্রীরতনলাল নাথ :—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, জোট সরকার দেন নি। এটা ঠিক নয়। তখন মাত্র সি, সি ডি. পি. শুরু হয়েছিল। এক বছরের মধ্যে ঋণ মকুব করে ফেলবে?

**মিঃ স্পীকার** :—এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—রতনবাবু, আমি এখনও সি. সি. ডি. পি. এর কথা বলি নি। আমি বলছি, যতদিন জোট সরকার ছিল এগ্রিকালচার অব রুর‍্যাল ডেভলাপমেণ্ট স্কীম, ১৯৯৯ এখানে কার্য্যকরী হয় নাই। ঋণের ক্ষেত্রে রাজ্য সরকারকে কিছু শেয়ার নিতে হয়। জোট সরকার এই শেয়ার গ্রহণ করতে রাজী হয় নি। ১০ হাজার পর্য্যন্ত কৃষি ঋণ মকুব পাওয়ার কথা ছিল তা পাওয়া যায় নি। ৩য় বামফ্রন্ট সরকারে এসে তা করে। এর ফলে মোট ২, ৪, ৯৩৪ জন ঋণ থেকে মুক্তি পেয়েছে। ফুল হয়েছে, ১. ১৮, ৮২৩ জন আর পার্টলি হয়েছে, ১, ২৩, ২৭৬ জন। তারাও পার্টলি থাকত না যদি ১৯৯০ সালে জোট সরকার এটা কার্য্যকরী করতেন। আমরা তিন বছর পরে এসে নুতনভাবে যোগাযোগ করে এটা গ্রহণ করাতে পেরেছি। কিন্তু এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার একটি শর্ত আরোপ করেন। শর্তটি হচ্ছে, ১৯৯০ থেকে ১৯৯৩ পর্য্যন্ত যে টাকা সেটা কেন্দ্র দিতে পারবেন না। যদি রাজ্য সরকার বহণ করেন তবে আপত্তি থাকবে না। রাজ্য সরকার সেটা গ্রহণ করেছেন। আমি বলছি, এই কারণে, অতীত ভুলে যেতে পারেন। আপনারা এই সুযোগ নিতে পারতেন। কৃষকদের সামনে গিয়ে বলতে পারতেন, আপনারা এটা করেছেন। কিন্তু সেটা করেন নি।

**শ্রীরতনলাল নাথ** :—জোট সরকার প্রপোজাল পাঠিয়েছিল ঋণ মকুব করার জন্য।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :—তখন সিকস্টি পারসেণ্ট কেন্দ্রের এবং ফরটি পারসেণ্ট ষ্টেটের। আপনারা শুধু শুধু ক্লেইম তুলছেন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—আপনারা বলছেন, প্রপোজাল পাঠিয়েছেন কেন্দ্রীয় সরকারের কাছে। কিন্তু কেন্দ্রীয় সরকার দেন নি। ভি পি. সিং-এর পর কে কেন্দ্রে ছিল? নরসীমা রাও নয় কি? কেন্দ্রে আপনারা, রাজ্যে আপনারা তবু সি. সি ডি. পি-এর প্রপোজ্যাল কার্য্যকরী হয়নি। আমরা সে জন্য আপনাদের ধন্যবাদ দিচ্ছি মনের পরিবর্ত্তন হয়েছে বলে। এই সি. সি. ডি.পি-এর ব্যাপারে সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হয়েছে, গ্রামীণ ব্যাংক। সবটাই গ্রামীণ ব্যাংকের ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে। ৩৬, ৬১০ জন গ্রামীণ ব্যাংক থেকে ঋণ পেয়েছিল। তখন ৫ হাজার টাকা করে ঋণ দেওয়া হত। এতে ১৬ কোটি ৮ লক্ষের মত টাকা যা সুদে বেড়ে ১৯৯৮ইং এর জানুয়ারী মাসে গিয়ে দাঁড়িয়েছে, ২৯ কোটি ৮২ লক্ষ টাকা। এখন তার সাথে সুদে আসলে কি পরিমাণ গিয়ে দাঁড়িয়েছে? একটা গ্রামীণ ব্যাংক শেষ হয়ে গিয়েছে। শেষ পর্য্যন্ত বামফ্রণ্ট সরকার এসে কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়ে বিশেষ করে যুক্তফ্রণ্ট যখন দিল্লীর ক্ষমতায় আসেন তখন উভয়ে মিলে আমরা

চেষ্টা চালিয়েছিলাম ব্যাংককে পুনর্জীবিত করার জন্য। আজকে যাদের নামে ঋণ দেওয়া হয়েছে সেই ঋণ গ্রহীতাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। ব্যাংকের ম্যানেজারের টেবিলে গিয়ে ছুড়ি মেরে, বোমা পিস্তল ইত্যাদি নিয়ে ম্যানেজারকে হুমকি দেওয়া হয়েছে যে, ঋণের টাকা দিতে হবে। হাজার হাজার লোকের নামে ঋণ দেওয়া হয়েছে, কিন্তু সেই সমস্ত ঋন গ্রহীতাদের খোঁজ পাওয়া যাচ্ছে না। আপনারা ঋণমেলা করেছেন কিন্তু সেটা সুন্দরভাবেই আপনারা করতে পারতেন। যাচাই করা গরীব লোকদের আপনারা ঋণ দিতে পারতেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—পয়েন্ট অব অর্ডার স্যার, আমরা গরীব লোকদের ঋণ দিয়েছিলাম তাদের জীবন জীবিকা উন্নত করার জন্য। কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় কি এটার বিরোধিতা করছেন ?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—স্যার, আমি এখানে বিরোধিতা করছি না। আমি বলছি উঁনারা যে ঋণমেলা করে যে সমস্ত লোকদের ঋণ দিয়েছেন, আজকে সেই সমস্ত লোকদের খুঁজে পাওয়া যাচ্ছে না। আপনারা পাপ করেছেন। আজকে সেই পাপের প্রায়শ্চিত্ত করার জন্য এই প্রস্তাব এনেছেন। আপনারা ঋণ মকুব করার জন্য প্রস্তাব এনেছেন, আমি এটার বিরোধিতা করছি না। আপনারা যে প্রস্তাব এনেছেন এবং এর উপর মাননীয় সদস্য শ্রীসমীরদেব সরকার মহোদয় সংশোধনী এনেছেন সেই সংশোধিত আকারের প্রস্তাবের সমর্থনে আমরা সবাই মিলে আসুন কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করি যাতে গরীব অংশের লোক ঋণের হাত থেকে মুক্তি পেতে পারে। অন্য কোন প্রসঙ্গ এখানে টেনে এনে লাভ নেই। এটার সঙ্গে ব্যাংক ঋণের কোন সম্পর্ক নেই। তাহলে এটা অন্য দিকে ডাইভার্ট হয়ে যাবে। গরীব মানুষকে প্রতারনা করা হবে। ঋণের হাত থেকে যাতে গরীব মানুষ মুক্তি পেতে পারে তার জন্য আমি আপনাকে আহ্বান করছি-আসুন সবাই মিলে ঐক্য মত প্রকাশ করি যাতে রাজ্যের গরীব মানুষ ঋণের হাত থেকে মুক্তি পেতে পারেন। আপনারা হয়তো নিশ্চয় পত্রপত্রিকায় দেখেছেন যে হর্ষদ মেহেতা যিনি ব্যাংকের সাথে জালিয়াতি করেছেন তিনি পর্যন্ত ব্যাংকের ঋণ মকুব পেয়েছেন। বি. জে. পি. সরকার ধনবান লোকদের হাজার হাজার কোটি টাকার লোন মকুব করেছে। আপনারা নিশ্চয়ই এটা খবরের কাগজে দেখেছেন। ত্রিপুরার গরীব অংশের মানুষের ঋণও কেন্দ্রীয় সরকারকে মকুব করতে হবে। কেন্দ্রীয় সরকারের ক্ষমতা আছে, তারা এটা করতে পারেন। তারা টাকা দিতে পারেন রাজ্যের ব্যাংকগুলিকে। সরকার আড়াইশ কোটি টাকার এই কর্মসূচী রূপায়ণ করতে কেন্দ্রীয় সরকার যেন সাহায্যের হাত বাড়ান। তারা সরাসরি ব্যাংকগুলিকে টাকা দিয়ে দেবে। ব্যাংকগুলি থেকে তারা তথ্য সংগ্রহ করে নেবেন এবং সেই টাকা কেন্দ্রীয় সরকার যেন ব্যাংকগুলিকে দেবার ব্যবস্থা করেন এবং রাজ্যের গরীব মানুষ যেন ঋণের হাত থেকে মুক্তি পায়। কাজেই মাননীয় সদস্য সমীর

দেব সরকার মহোদয় এখানে সংশোধিত আকারে যে প্রস্তাব রেখেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থ মন্ত্রী শ্রীবাদল চৌধুরী মহোদয় উনার বক্তব্যের শেষ দিকে একটা কথা "বলেছেন যে গরীব মানুষকে ঋণ দিয়ে আপনারা পাপ করেছেন"। স্যার, গরীব মানুষকে ঋণ দিয়ে আমরা পাপ করছি কিনা সেই বিতর্কে আমরা যাচ্ছি না ; মাননীয় সদস্য সমীরদেব সরকার মহোদয় এখানে এমেণ্ডমেণ্ট এনেছেন—অর্থ বরাদ্দের জন্য। অর্থ বরাদ্দের কোন প্রশ্ন এখানে নেই। মাননীয় অর্থ মন্ত্রী খুব ভালভাবেই জানেন যে কেন্দ্রীয় সরকারকে অর্থ বরাদ্দ করে এই হাউসে আমাদের কাছে কিংবা রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে কোন টাকা দিতে হবে না। সমীর (সমীর দেব সরকার) বাবু যে প্রস্তাব এনেছেন এবং বীরজিৎ বাবু প্রস্তাব এনেছেন আমি শুধু আপনাকে সহায়তা করার জন্য এবং মাননীয় অর্থ মন্ত্রীর গোচরে আনার জন্য আপনার মাধ্যমে এই রিজলিউশানটাকে এইভাবে নেওয়া যায় কিনা সেটা আমি পড়ছি এটা মাননীয় অর্থ মন্ত্রী দেখুন কারণ এটা শুধু কেন্দ্রীয় সরকার করতে পারবেন না এতে রিজার্ভ ব্যাংকের দরকার আছে। এতে রাজ্য সরকারের ইনভলবমেণ্ট হতে হবে, রাজ্য সরকারের প্রপোজাল ইনেসিয়েট করতে হবে। এখানে রাজ্য সরকারকে ধুয়ে তুলে রাখলাম আর কেন্দ্রীয় সরকারকে বললাম কিন্তু রিজার্ভ ব্যাংকে বাদ দিয়ে কাজ হবে না স্যার। এই পরিপ্রেক্ষিতে সমীর বাবুর প্রস্তাব আমি কিছুটা গ্রহণ করেছি, বীরজিৎ বাবুর প্রস্তাবের কিছুটা গ্রহণ করেছি এবং মাননীয় অর্থমন্ত্রীর আমি কাছাকাছি গিয়েছি। সেটা গ্রহণ করা যায় কিনা আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ; সেটা হলো— "এই বিধানসভা প্রস্তাব করছে যে, বর্তমান কঠিন আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে ত্রিপুরার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং দরিদ্র শ্রেণীর লোকদের ১৯৮৮-৮৯ইং বর্ষে ঋণ মেলায় প্রদত্ত ঋণ সমূহ সম্পূর্ণ মকুব করার লক্ষ্যে রিজার্ভ ব্যাংক, কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন"।

এখানে অর্থ বরাদ্দের কোন প্রয়োজন নেই। রিজার্ভ ব্যাংকে বাদ দিয়ে কিছু হবে না আমরা সর্ব সম্মতিক্রমে যদি এই রিজলিউশান নিতে পারি তাহলে আমি আশা রাখব পরবর্তীকালে যদি উনার নেতৃত্বে দরকার পরে তাহলে আমরা দিল্লী পর্য্যন্ত উনার সঙ্গে যাব। গিয়ে রিজার্ভ ব্যাংককে বলব এবং ব্যাংকিং মিনিষ্টারকে বুঝাতে চেষ্টা করব। আমি মনে করি এই রিজলিউশানটি মাননীয় স্পীকারের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এটা গ্রহণ করবেন এটাই আমার বক্তব্য। আমি আশা করি মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি মাননীয় অর্থমন্ত্রীকে সেটা বিবেচনা করার জন্য অনুরোধ করবেন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মিঃ স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলনেতা যে প্রস্তাব রেখেছেন সেটা অনুরূপ নয় শুধু সামান্য মোডিফিকেশান করে প্রস্তাব রেখেছেন। সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাংক যাতে ঋণ মকুবের ব্যবস্থা গ্রহণ করে এবং রাজ্য সরকার যাতে এইভাবে উদ্যোগ গ্রহণ করেন। আমাদের করার কিছু নেই, মানে মকুব যা কিছু কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাংক-কে করতে হবে। এই জায়গায় রাজ্য সরকার থেকে উদ্যোগ গ্রহণ করার কথা মাননীয় বিরোধী দলনেতা বলেছেন।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**— স্যার, কোন আপত্তি নেই। উনি যে উদ্যোগ শব্দটা ব্যবহার করেছেন সে দিক থেকে আমার কোন আপত্তি নেই। উনি যে-হেতু একটা কথা বলেছেন ১০০ (এক শত) কত কোটি টাকা গ্রামীণ ব্যাংকের সেখানে এই জায়গাটা এইভাবে আসুক সম্পূর্ণ মকুব করার লক্ষ্যে কিংবা রিজার্ভ ব্যাংক, কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার থেকে অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং আমি, আমরা একমত হয়েছি এইভাবে রিজলিউশান করার জন্য এই বিধানসভা প্রস্তাব করছে যে, বর্তমান কঠিন আর্থিক অবস্থার পরিপ্রেক্ষিতে ত্রিপুরার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং দরিদ্র শ্রেণীর লোকদের ১৯৮৮-১৯৮৯ ইং বর্ষে ঋণ মেলার প্রদত্ত ঋণ ও বিভিন্ন সময়ে প্রদত্ত কৃষি ঋণ, অন্যান্য ক্ষুদ্র ঋণ সমূহ সম্পূর্ণ মকুব করার লক্ষ্যে রিজার্ভ ব্যাংক, কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের সহযোগিতায় অতি সত্বর প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হোক।"

**মিঃ স্পীকার :**— তাহলে এই প্রস্তাবটা এখানে মাননীয় বিরোধী দলনেতা এবং মাননীয় মুখ্যমন্ত্রী অর্থমন্ত্রী মিলিতভাবে সভায় উপস্থিত করেছেন। তাহলে এই প্রস্তাবটি সভায় সর্বসম্মতিক্রমে গৃহীত হল বলে আমি ধরে নিলাম।

(প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে গৃহীত হল।)

**শ্রীবীরজিৎ সিনহা :**— পরিশেষে আমি যে কথাটা বলতে চাইছি, ঋণ মকুব করে দাও বলে কেন্দ্রীয় সরকারকে বলা হলে, কেন্দ্রীয় সরকার পট করে দিয়ে দেবে না। তার একটি রিজন দেখাতে হয়। পাঞ্জাবে ১ লাখ টাকা পর্যন্ত ঋণ মঞ্জুর করেছে। সেখানে গ্রাউণ্ড ছিল দীর্ঘদিন যাবৎ সেখানে উগ্রপন্থীর তৎপরতায় নৈরাজ্য থাকার ফলে সেখানে ব্যবসা বানিজ্য, কৃষি সব ক্ষেত্রে ব্যাহত হচ্ছে। সেই কারণে স্পেশাল ফাণ্ড চেয়েছিল রাজ্যসরকার থেকে। সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে তাদেরকে টাকা দিয়েছে। কাশ্মীর থেকে অনুরূপ করা হয়েছে। কাজেই আমাদের এখানেও একটা এ.ই.ও

থাকা দরকার। এখানে উগ্রপন্থী বললেও কোন অসুবিধা নেই। এখানে উগ্রপন্থীর তৎপরতা আছেই।

PRIVATE MEMBERS' RESOLUTION—Negatived

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, বিরোধী দলনেতা খুব স্পষ্টভাবে বলেছেন এ ব্যাপারে আপনারা সবাই যাবেন। এখন তৃতীয় রিজলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়। আমি এখন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়কে উনার রিজলিউশানটি উৎথাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (অম্পিনগর) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাব হচ্ছে, "ত্রিপুরা বিধানসভা প্রস্তাব করছে যে, আগামী ত্রিপুরা পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে স্বশাসিত জেলা পরিষদের শূন্য আসনগুলো সহ ভিলেজ কমিটি বা কাউন্সিলের নির্বাচন একই সঙ্গে করা হোক"। আমার প্রস্তাবের পক্ষে আমি কি বক্তব্য শুরু করব ?

মিঃ স্পীকার :—হ্যাঁ, আপনার বক্তব্য শুরু করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, এটা খুবই দুঃখজনক যে খুব তাড়াহুড়া করে কালকে প্রস্তাবটা দেওয়ার পরেও আজকে দেখা গেছে যে অনুমোদন হয়নি। হাউসে আমরা এটা তুলেছিলাম, হাউসে যদি অনুমোদন হত আপনি যদি হাউসে অনুমতি দিতেন তাহলে হাউসের মর্য্যাদা থাকত। কিন্তু আপনি তা করলেন না, আপনি তার সিদ্ধান্ত নিয়েছেন চেম্বারে গিয়ে। তার মানে হাউসের চেয়ে আপনার কাছে চেম্বারের গুরুত্ব বেশী। আমরা এটা অনেক সময়ই দেখেছি, এখানে কোন প্রশ্ন তুললে আপনি বলেন আমার চেম্বারে।

মিঃ স্পীকার :—কোনটার কথা বলছেন আপনি ?

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—হাউসকে আপনি কখনও গুরুত্ব দেন না।

মিঃ স্পীকার :—নগেন্দ্র বাবু এটাতো আমি আপনাকে দেখালাম যে আপনি পান না। এখানে গুরুত্ব কম বেশী দিচ্ছি তা কিন্তু না, আমরা যে পদ্ধতি ফলো করি সেটাতো আপনাকে দেখালাম। আপনি এটা কেন বলছেন, এটাতো আমার ব্যাপার না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মিঃ স্পীকার স্যার, আমরা দেশের এবং রাজ্যের বিভিন্ন পরিস্থিতি ও পরিবেশের বাহিরে না। আমি বলেছি যে গত কালকে ছিল সংক্রান্তির দিন, তীর্থমুখে আমিও ইনভাইটেড হয়ে গেছি।

মিঃ স্পীকার :—আপনি আপনার প্রস্তাবের পক্ষে বক্তব্য রাখুন, এই ব্যাপারটা নিয়ে আপনার বক্তব্য রাখার কোন দরকার নাই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—যাই হোক, তবু আপনি এটাকে দিয়েছেন তাই আপনাকে ধন্যবাদ জানাই আমার মনে হয় এটা সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হবে, কারণ পঞ্চায়েত নির্বাচন যে কারণে প্রয়োজন জেলা পরিষদের ভিলেজ কমিটির নির্বাচনও সেই কারণেই প্রয়োজন আছে। একটাকে আমার রেখে দিলাম আর একটাকে আমরা নির্বাচন করলাম এটা বোধ হয় উচিৎ হবে না। বর্তমানে এ, ডি, সির ছয়টা আসন শূন্য হয়ে আছে। এগুলিরও নির্বাচন হওয়া দরকার, মানে পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে এগুলিরও নির্বাচন হওয়া দরকার। এ ডি সির ভিলেজ কমিটিগুলির বহু দিন ধরে নির্বাচন হচ্ছে না। কাজেই আমরা পঞ্চায়েত নির্বাচন করছি ভিলেজ কমিটিগুলিকে বাদ দিয়ে এটা ঠিক না। অথচ এ ডি সিতে কোন নির্বাচিত পঞ্চায়েত বা ভিলেজ কমিটি নাই, এর কি কোন কুফল নাই, কোন প্রতিক্রিয়া নাই, কোন প্রতিফলন নাই, নিশ্চয়ই আছে। মিঃ স্পীকার স্যার, আমরা মনে করি যে, নির্বাচিত পঞ্চায়েত বা নির্বাচিত গ্রাম কমিটির তারা সব চেয়ে দায়িত্বশীল হতে পারেন, তারাই প্রকৃত জন-প্রতিনিধিত্ব করতে পারেন। নমিনেটেড দিয়ে কখনও হয় না নমিনেটেড হচ্ছে একটা শাসক দলের অনুগামী ও অনুরাগীকে দিয়ে তৈরী। কিন্তু নির্বাচিত যদি হয় তাহলে সেখানে জনপ্রতিনিধিত্ব সত্যিকারের হতে মিঃ স্পীকার স্যার, যেমন আমার এলাকায় এই যে গোটা অম্পি এলাকাটা এ ডি সির এলাকাতে পড়েছে এবং সেখানে সব একই দলের নমিনেটেড অর্থাৎ পেছন থেকে ঐ রঞ্জিত দেববর্মা বা আরও নেতা যারা আছেন তারা ঠিক করে দেন যে কারা জনপ্রতিনিধিত্ব করবেন। মিঃ স্পীকার স্যার, যেমন আমার এলাকায় এই গোটা অম্পি এলাকায়- এটা পুরাটা এ, ডি, সি, এলাকার মধ্যে পড়ে- সেখানে একই দলের নোমিনেটেড অর্থাৎ এখানে ঐ রমজিৎ দেবনাথ এর মত নেতারা, তারপর অনিন্দ্র দেববর্মা এদের মত নেতারা যারা রয়েছে তারাই ঠিক করে দেন কারা কারা জনপ্রতিনিধিত্ব করবে। স্যার, গণতন্ত্র শেষ-গণতন্ত্রের অপমৃত্যু ঘটেছে সেখানে এবং জনস্বার্থ পদদলিত সেখানে। কাজেই স্যার, সেখানে নির্বাচন হওয়া দরকার। আমরা দেখেছি সীমানা নিয়ে সামান্য বিরোধ থাকার জন্য চারটা ক্ষেত্রে নির্বাচন হতে পারেনি, ভিলেজ কমিটিরও পুরোটা নির্বাচনের জন্য প্রস্তুতি নিতে পারেনি—এটা ঠিক কথা আমরা স্বীকার করি। কিন্তু একটা কমিশনের কাজ-এটা কি অনির্দ্দিষ্টকালের জন্য চলতে থাকবে। গভর্ণমেন্টের কি কোন কিছুই করণীয় নেই। জনস্বার্থ কি এভাবে বিঘ্নিত হওয়া উচিৎ। কত বছর আমরা এই কমিশন কমিশন করে জনস্বার্থকে পদদলিত করব। সরকারের কি এখানে কোন দায় দায়িত্ব নেই ?

কাজেই মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ, ডি, সি-র প্রতি সম্পূর্ণ অন্যায় করা হয়েছে, এ, ডি, সি,র উপর সম্পূর্ণ অন্যায়ভাবে নোমিনেটেড কমিটি চাপিয়ে দেওয়া হয়েছে।

এছাড়া স্যার, আরেকটা ব্যাপার হচ্ছে—এবার কেন্দ্রীয় সরকার ১১ সিডিউল অনুযায়ী গ্রাম পঞ্চায়েতকে আরো অধিক ক্ষমতা দিয়েছেন। শিক্ষা-এমনকি সেকেণ্ডারী শিক্ষা পঞ্চায়েতের হাতে তোলে দিতে চাইছেন। সমস্ত এগ্রিকালচার এবং মার্কেট সবটাই এখন তাদের হাতে তোলে দিতে চাইছেন। চিকিৎসা-সবটাই তাদের হাতে তোলে দিতে চাইছেন। কাজেই এই গ্রাম পঞ্চায়েত যদি নির্বাচিত না হয় তাহলে পরে এই সমস্ত সুযোগ ক্ষমতাও সেখানে থাকবে না

তারপর মিঃ স্পীকার স্যার, এখন যেভাবে সারা এ, ডি, সি, এলাকাতে দুর্নীতি চলছে এটা খুবই দুঃখজনক যে একটা এলাকাকে আমরা পশ্চাৎপদ বলে ইয়ারমার্কড্ করলাম সেখানে উন্নয়নের জন্য সবচেয়ে বেশী নির্ভর করবে পঞ্চায়েতের উপর। কারণ আমরা দেখেছি যে দেশের মধ্যে যে বৈষম্য বিশেষ করে গ্রামে, পাহাড় এলাকায় সবচেয়ে বেশী পিছিয়ে থাকার মূল কারণ হচ্ছে তাদের প্রতিনিধিত্ব নাই—পার্লামেন্টে বলুন, এই বিধানসভায় বলুন কোথাও নেই। আর যারা শিক্ষিত, যারা মন্ত্রিত্ব পাবার উপযুক্ত, এবং যারা মন্ত্রিত্বে আছেন, এমনকি যারা সরকারের প্রশাসন চালাচ্ছে অফিসারস্‌রা রয়েছেন তারা প্রায় সকলেই শহরের। কাজেই তাদের দ্বারা পরিচালিত যে প্রশাসন-তার বেনিফিট তাদের পরিচিত একটা গণ্ডির মধ্যেই সীমাবদ্ধ রয়েছে। যার জন্য গ্রাম আজকে অবহেলিত রয়েছে। যারজন্য মহাত্মা গান্ধী একটা গ্রাম স্বরাজ-এর কথা বলেছিলেন-যে স্বাধীন ভারত এমন একটা হবে যে সমস্ত গ্রামবাসীরা ভারতবর্ষের-স্ব-নির্ভর হবে, আত্মনির্ভর হবে। এই রকম কথা বলেছিলেন। কিন্তু দেখা গেছে যে প্রথম যখন পঞ্চায়েত গঠন করা হলো-তার হাতে তেমন কোন ক্ষমতা দেওয়া হয়নি। এখন ক্ষমতা বাড়ানো হয়েছে-এটা খুবই ভাল। কিন্তু আরেকটা জিনিস দেখতে হবে সেটা হচ্ছে এই গ্রামে যে পঞ্চায়েত আমরা গঠন করব সেখানে যে দলই ক্ষমতায় আসবে তারা যেন সঠিকভাবে পঞ্চায়েতকে চালায়। কিন্তু আজকে আমরা কি দেখছি-সেদিন আমরা এলাকার একটি গ্রামে গিয়েছিলাম—সেখানে দেখলাম দশটা মিনি ব্যারেজ এর ব্যাপারে বি, ডি, ও বললেন যে যাদের নামে মিনি ব্যারেজগুলি হবে সবই ঠিক আছে কিন্তু সেগুলির চারটা বাকী আছে। গ্রামবাসীরা বললেন যে, অমুকের হয়েছে, অমুকের হয়েছে, আমাদের হয়নি। তাহলে এইগুলির জন্য যে টাকা লোকসান হয়েছে সে টাকাগুলা গেল কোথায়? গ্রাম প্রধানকে জিজ্ঞেস করলাম সেটা, তিনি বললেন যে, টাকাগুলা পার্টির ব্যাপারে খরচ হয়ে গেছে, চাঁদা ইত্যাদি দিতে হয়েছে। তারপর দশটা বাড়ীতে জে, আর, ওয়াই, স্কীমে ঘর তৈরী করে দেওয়ার জন্য টাকা লোকসান হয়েছে। কিন্তু দেখা গেল কোন বাড়ীতে মাড্ওয়াল উঠেছে, চালে টিন নেই। টিন দেওয়া হচ্ছে না। তারপর মার্কেটে আমাদের জোট সরকারের আমলে যে টিনের শেড তৈরী করে দেওয়া হয়েছিল সেগুলির টিন নেই, সব নিয়ে গেছে। ঝড় নেই, তুফান নেই, তা এই টিনগুলি গেলো কোথায়? গ্রামবাসীরা বললো যে, এই টিনগুলি পঞ্চায়েতে মেম্বাররা

ভাগ করে নিয়ে গেছে। এই ব্যাপারে এগ্রিকালচার মিনিষ্টারের কাছে অনুরোধ করছি তিনি যেন এটা তদন্ত করে দেখেন।

অমর্ত্য সেন, যিনি নোবেল জয়ী, তিনি বলেছিলেন যে, একটা দেশের যিনি সবচেয়ে পিছিয়ে রয়েছে তাদের উন্নয়ন হবে কি হবে না সিডিউল কাষ্টস থাকবে কি থাকবে না, সিডিউল ট্রাইবস থাকবে কি থাকবে না সেটা নির্ভর করবে একটা রাজনৈতিক দলের, তাদের দলীয় কর্মসূচীর উপর। তাদের দলীয় যদি কোন কর্মসূচী না থাকে তাহলে তাদের যতই ক্ষমতা দেওয়া হোক না কেন এটা কোন কাজে লাগবে না—এটা মিসইউজ হবে। কাজেই গ্রামের উন্নয়নের জন্য টাকা গেলে তারা তার সবটাই খেয়ে ফেলবে। টিন যেটা গ্রামের গরীব মানুষের জন্য দেওয়া হবে সে টিনগুলি তারা নিয়ে গেলো। মিনি ব্যারেজ যেগুলি গরীব মৎস চাষীদের জন্য করা হবে—সেগুলি না করে তার টাকা তারা খেয়ে ফেললো। তারপর মার্কেট শেডের—বাজার করবার জন্য আমাদের সময়ে টিন দেওয়া হলে—আর আপনাদের সময়ে এই টিনগুলিকে ভাগ করে খেয়ে ফেললেন।

অমর্ত্য সেনের ভাষায় বলতে হয়, যদি এই অবস্থা চলতে থাকে, তাহলে কোন সময়েই পশ্চাদ পদরা এগিয়ে যেতে পারবে না। দেশের কোন গ্রামেই উন্নতি হবে না। মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা বলেছেন যদি দেশে চিরকালই এস. সি-রা এস. সি. থাকে বা এস. টি.-রা এস. টি. থাকে তাহলে কি ভবিষ্যতে আমাদের এই দেশ ভারতবর্ষ, ভারতবর্ষ হিসাবে থাকবে? গ্রামগুলি যদি এইভাবে পশ্চাদপদই হয়ে যায় তাহলে কি ভারতবর্ষ থাকবে? কোন দিনই থাকতে পারে না।

কাজেই স্যার, এই বিষয়গুলি ভারতবর্ষের প্রতিটি রাজনৈতিক দলের কর্মসূচির মধ্যে থাকতে হবে। এটা শুধুমাত্র বক্তৃতা দিলেই চলবে না। বক্তৃতা দিলাম আর দলীয় কর্মসূচীর মাধ্যমে সব লুটে-পুটে খেয়ে ফেললাম এটা হতে পারে না। টিন সব নিয়ে গেলাম, কাজ কিছুই করলাম না। এইভাবে তো উন্নতি হবে না।

মিঃ স্পিকার স্যার, পঞ্চায়েতের সীমানা নির্দ্ধারন—প্রাথমিক অভিজ্ঞতা না থাকলে এটা বাস্তব হতে পারে না। আমি আগেও বলেছিলাম যে পাহাড়াঞ্চলের পশ্চাদপদ বা অনুন্নত অঞ্চল গুলির সঙ্গে যদি সমতল উন্নত অঞ্চলকে একত্র করে সীমানা নির্দ্ধারণ করা হয় তাহলে অসম উন্নতি হবে। একটি শ্রেণী মানে পাহাড়াঞ্চলের পশ্চাদপদরা পিছিয়ে থাকবে। কেননা তারা সমতলের মানুষের মত সুযোগগুলি নিতে সক্ষম হবে না। এটা আমাদের ট্রাইবেলদের মধ্যেও আছে। যেমন মাননীয় মন্ত্রীর গ্রাম ভৃগুদাস পাড়া। এর সঙ্গে জুড়িয়ে দেওয়া হল থামটিং ইত্যাদি কতগুলি পাড়াকে। এটা করার ফলে এরা তো কিছুই পায় না। রেশন কখন আসে কখন যায় এরা কেউ

এর খোঁজ রাখে না যখন খোঁজ নেয় রেশনে তখন কিছুই আর থাকে না। ফুড ফর ওয়ার্কের কাজ আসে যায়, কিন্তু তারা কেউ খোঁজ পায় না। সমস্ত সুযোগ সমতলের লোকেরা নিয়ে যায়। আমি এখানে আবারও বলছি যে এটা গঠন করতে হবে অত্যন্ত যুক্তিসম্মতভাবে। কাজেই আঠারমূড়া, আঠারমূড়া বেল্ট করে এবং সমতল এলাকা আলাদা এলাকা করে থাকা দরকার। কাজেই এইভাবে সীমানা পুনর্নির্দ্ধারণ করা দরকার।

মি: স্পিকার স্যার, আমার মনে হয় মাননীয় ট্রাইবেল ওয়েলফেয়ার মিনিস্টার এই ব্যাপারে আরো কিছু বলতে পারবেন। উনি বলতে পারবেন যে কমিশন গঠন করা হয়েছে এই ব্যাপারে সেই কমিশনের কাজ কতটুকু এগিয়েছে? এবং একই সঙ্গে নির্বাচনও হবে কিনা? আমি পত্রিকায় এই সংক্রান্ত একটি খবর দেখে এ. ডি. সির বঙ্কিম দেববর্মাকে জিজ্ঞেস করেছি। উনি আমাকে বললেন, না, রাজ্য সরকারের এই ব্যাপারে খুব একটা ইচ্ছা আছে বলে মনে হয় না। কাজেই জেলা পরিষদের এই ধরণের একটা ধারণা আছে। তারা এবার বুঝতে পারছেন যে, জেলা পরিষদ এবং পঞ্চায়েত নির্বাচন একসঙ্গে করে গায়ের জোরে দখল করা যাবে না। এটা কিন্তু এবার আর সুবিধা হবে না। কাজেই পঞ্চায়েত নির্বাচন আছে বলে সমস্ত শক্তিকে এক করে সবগুলি আসন ছিনিয়ে নেবে। গতবারও এইরকম হয়েছে। আমার নির্বাচনী কেন্দ্রে গতবার নির্বাচন ছিল না বলে আমি আমতলী, গর্জনমুড়া প্রভৃতি এলাকায় নির্বাচনী প্রচারে গিয়েছিলাম। রাত্রে সাড়ে বারোটা সময় হঠাৎ চীৎকার। বলছে নগেন্দ্র জমাতিয়া এখানে কেন? ওরে মাইরা লাও, কাইটা লাও আরো কি সব বলেছে। আমার ঘরের বেড়া-টেড়া ভাইঙ্গা ফেলাইছে। বলল, তুমি যদি কালকে বের হও তাহলে কাইটালামু। কংগ্রেসের তিন চাইরটা বাড়ী তো ভাইঙ্গাই লইল। কংগ্রেসের একজন খুন হইত সেদিন যদি সে আর একটি দরজা দিয়ে না পালাইয়া যাইত। কাজেই এই ধরণের একটা চেষ্টা এবারও চলছে।

কাজেই এখানে আমার যে প্রস্তাবটি এই ব্যাপারে আনা হয়েছে আমি আশা করি এটা হাউসে পাশ হবে। এবং আমরা এটা জানি যে নির্বাচিত প্রতিনিধিদের হাতে জেলা পরিষদের ক্ষমতা তুলে দিতে হবে. জেলা পরিষদ এলাকায় এখন উন্নয়নমূলক কাজ নাই। জেলা পরিষদের পঞ্চায়েতের মাধ্যমে এই কাজ সম্ভব হবে আশা করতে পারি। তৃণমূল স্তরে ক্ষমতা দিতে হবে। আমি আশা করি আমার এই প্রস্তাব সবাই এখানে সমর্থন করবেন এবং এটা আশা করেই আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ**—ট্রেজারী বেঞ্চের শুধু একজন বক্তা। উনি শেষে বক্তব্য রাখবেন এইজন্য একটু মুশকিল। সি, এম যদি মনে করেন দেবেন নাহলে একজন দেবেন। জওহরবাবু আপনি অল্প কথায় শেষ করবেন।

**শ্রীজওহর সাহা ঃ**—ঠিক আছে স্যার। স্যার, মাননীয় সদস্য নগেন্দ্রবাবু যে প্রস্তাব এখানে তুলেছেন এটা অত্যন্ত সময়োপযোগী এবং যুক্তিসঙ্গত। আসলে ব্যাপারটা হচ্ছে ত্রিপুরার যে ভৌগলিক অবস্থা এই ভৌগলিক অবস্থার মধ্যে এই কিছু অংশ বাদ দিলে পরে বাকি সবটা আছে স্ব-শাসিত জেলা পরিষদ এলাকায়। অর্থাৎ প্রায় তিন ভাগের দুই ভাগ অংশ। রাজ্য সরকার পঞ্চায়েত নির্বাচনের নামে প্রহসন করেছেন এটা আমরা আগেও বলেছি সরকার নিজেও জানেন যে গত পঞ্চায়েত নির্বাচন আদৌ হয়েছে কিনা। তা সত্বেও বলতে পারি এর বাইরের অংশ যেটা আছে স্ব-শাসিত জেলা পরিষদ, এখানে আমাদের মাননীয় বনমন্ত্রী আছেন, মাননীয় কৃষিমন্ত্রী আছেন যারা একসময় স্ব-শাসিত জেলা পরিষদের চেয়ারম্যান, সি, ই, এম যিনি এই পদে ছিলেন উনারা এটা ভাল করে জানেন যে জেলা পরিষদ এলাকার উন্নয়নের জন্য সেখানে কি হচ্ছে? যেমন আমার অমরপুরের নতুন বাজার, মালবাসা সাউ এ, ডি, সি এলাকা এখানে গত ৫ বছর নির্বাচন হয়নি জেলা পরিষদের। এই ভাবে চারটি কেন্দ্র আছে যেখানে নির্বাচন হয়নি। রাজ্য সরকার নিজের খুশি মত করে জেলা পরিষদ এলাকাতে কিছু নতুন এলাকা ঢুকিয়েছেন আবার কিছু এলাকাকে জেলাপরিষদ থেকে বাদ দিয়েছে। এই ব্যাপারে স্থানীয় মানুষ প্রতিবাদ করেও যখন কোন ফল পায় নি তখন তারা আদালতের আশ্রয় নিয়েছেন। আদালত থেকে সেটা রেফার করা হয়েছে রাজ্যপালের কাছে। এখন সেটা হিম ঘরে রেখে দেওয়া হয়েছে। ফলে ঐ ৫ বছর এই এলাকার মানুষ জানল না তাদের এলাকার উন্নয়ন কিভাবে হচ্ছে, কার মারফতে হচ্ছে কি হচ্ছে। রাজ্যের সমস্ত জায়গাগুলোতে বিশেষ করে গ্রামীণ এলাকাগুলোতে সেখানে নির্বাচনের প্রয়োজন আছে। মাননীয় সদস্য নগেন্দ্রবাবু বলেছেন অম্পীর কিছু কিছু কাহিনী। স্যার, আমার এখানে লাউগাঙ্গ একটা পঞ্চায়েত আছে, সেখানে চেয়ারম্যান কে, সেখানে সাতজন দাবী করেন তারা নাকি সাতজন চেয়ারম্যান। সেখানে কাজ কি যাচ্ছে জনগণ কিছু জানেন না। কোথায় কি রাস্তা হবে, সেখানে কার বাড়ীতে টিনের ঘর হবে, কে আই, আর, ডি, ই, পি পাবে এগুলি কিন্তু সেখানকার যারা ভোটার আছে সাধারণ মানুষ আছে ওরা জানেন না। আই আর, ডি, ই, পি কে পাচ্ছে? ঐ যাকে চেয়ারম্যান করে দেওয়া হয়েছে তার পরিবার। স্যার, এক পরিবারের সাত জন, আমার কাছে নাম আছে স্যার, সাত জন এক পরিবার, একটা রেশন কার্ড অথচ এক পরিবারের সাত জন তারা আই, আর, ডি, পি পাচ্ছে আবার তারাই টিনের ঘর পাচ্ছে। এই নগেন্দ্রবাবুর এলাকা পাহাড়পুর জিজ্ঞাস করুন সেখানে এ, ডি, সির সাব-জোনাল কমিটির চেয়ারম্যান আছেন

অসঞ্জয় রিয়াং, এই পাহাড়পুরের মধ্যে অসঞ্জয় রিয়াংয়ের ভাই, ভাতিজা, মেয়ের জামাই জিজ্ঞাস করুন পাহাড়পুরের মধ্যে আর কোন লোক এ, ডি, সির তরফ থেকে কোন সাহায্য পেয়েছে কিনা ? টিনের ঘর আসল ব্যাপারটা। উনার মেয়ের জামাই, ভাগিনা ভাতিজা এরা নিয়ে নিচ্ছে। কেউ কোন প্রতিবাদ করার কিছু নেই। বললে পরে বলে যে, আমি যতদিন চেয়ারম্যান আছি ততদিন আমার কথা মত হবে এর বাইরে কিছু হবে না। একই অবস্থা কুরমা, আমার লেবাছড়া সেখানে আগে একটা পঞ্চায়েত ছিল এখন এটা টুকরো হয়ে গেছে? একটা অংশকে বলা হয়েছে এ, ডি, সি। কিন্তু পঞ্চায়েত আছে সেখানে চেয়ারম্যান আছেন একজন উপজাতি মহিলা।

উনার এখানে জোর করে কয়েক দিন পরে পরে তার বাড়ীতে হামলা করা হয় স্যার। উনি ওয়ার্ক-অর্ডার পান না। কোন কিছু জানেন না কোন খানে কত টাকা খরচ হয়েছে। কোন রাস্তাতে কত টাকা খরচ হয়েছে কিছুই জানেন না। আর যদি তাদের কথা মত সই না করে তাহলে পরের দিনই তার বাড়ীতে গিয়ে হামলা করে। এই ব্যাপারে কেইস হয়েছে। স্যার, বীরগঞ্জ থানাতে কেইস করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় পুলিশ গিয়ে বলেন যে না কিছুই করা যাবে না। আপনারা মিমাংসা করে নিন। তারপর সেই ব্যাপারে বি ডি ও কে বলা হয়েছে এবং এস ডি ও কেও বলা হয়েছে। তারাও বলেছেন যে এটা কিছু করা যাবে না। মীমাংসা করে নিন। ফলে সেখানে লুটের রাজত্ব চলছে। যদি সেখানে নির্বাচিত সদস্য থাকত তাহলে জবাব দিহি করতে হত। আর একটা স্যার, চেলাগাং এর কাহিনী স্যার, সেখানে পঞ্চায়েতে গ্রাম সংসদ গঠন করার জন্য একটি উদ্যোগ নেওয়া হয়েছে। এটা খুবই ভাল অত্যন্ত সুন্দর প্রস্তাব এবং যুক্তি সংগত। কিন্তু কি হয়েছে স্যার সেখানে গ্রাম সংসদ ডাকছে না ডাকলে পরে সেখানে গোলমাল হতে পারে। সেখানে যাদেরকে ডাকা হয়েছে যাদেরকে কিছু কিছু সরকারী সাহায্য দেওয়া হয়েছে তাদের সেই দিন ঐ পঞ্চায়েতে যাওয়ার জন্য বল হয়েছে। যারা সিলেকটেড মানুষ সেখানে গিয়েছে তাদের কাছে তারা হিসাব দিয়েছে যে লক্ষ টাকা খরচ হয়েছে। রাস্তার জন্য এত লক্ষ টাকার, পুকুরের জন্য এত লক্ষ টাকা, ঐ গ্রামের জন্য এত লক্ষ টাকা। ঐ রাস্তার জন্য ৬ শত মেনডেজ পুকুরের জন্য তিন শত মেনডেজ। আর সেখানে অমুক গ্রামের রাস্তা করতে গিয়ে ৩০ হাজার টাকা খরচ হয়েছে। তারপরের যে ঘটনা, সেখানে একজন দাড়িয়ে বলেন যে না আমাদের গ্রামে কোন রাস্তার কাজ হয় নি। কি করে ৩০ হাজার টাকা খরচ হয়েছে। তার পরে সেখানে উপস্থিত সকলেই যখন উত্তেজিত হলেন তখন চেয়ারম্যান বললেন না আমাকে মাত্র ১০ হাজার টাকা দেওয়া হয়েছে আর বাকী টাকা সজল চৌধুরী মাইরা দিছে। সজল চৌধুরী নাকি সেই এলাকার নেতা। ঐ সেক্টরে যত পঞ্চায়েত আছে উনি নাকি দেখাশুনা করেন। সমস্ত এলাকার ওয়ার্ক অর্ডার নাকি তার হাতেই থাকে। তিনি নাকি স্বীকার করেছেন যে তিনি ১০ হাজার টাকা রেখেছেন আর

চেয়ারম্যানকে ১০ টাকা দিয়েছেন আর বাকী ১০ হাজার টাকা মেম্বারদেরকে ভাগ করে দিয়েছেন। আর স্যার, জেলা পরিষদে লুটের রাজত্ব চলছে। কেন তারা ভয় পাচ্ছে আমি জানি না। কেন তারা ভয় পাচ্ছে সেখানে ভিলেজ কমিটিই হউক বা ভিলেজ কাউন্সিলই হউক সেখানে নির্বাচন করতে। কেন ভয় পাচ্ছে সেখানে জেলা পরিষদের ৬টী আসন নির্বাচন করতে। যেগুলি এখন খালি হয়ে আছে। কেন সেখানে সেই ৬টি আসনে নির্বাচন করতে সাহস পাচ্ছে না। সেটা তারাই ভাল করে বুঝতে পারে। গত পঞ্চায়েত নির্বাচনে এবং বিধান সভা নির্বাচনে কংগ্রেস টি ইউ জে এসাদেরকে যে পরিস্থিতি তৈরী করে তারা ক্ষমতায় এসেছেন সেই পরিস্থিতি এখন তৈরী করতে পারবে না। তখন তারা উগ্রপন্থী তৈরী করে এ টি টি এফ সৃষ্টি করে যে সন্ত্রাসের মাধ্যমে তারা আসতে সক্ষম হয়েছে এখন সেগুলি আর করা সম্ভব হবে না। আর বামফ্রন্টের বন্ধু ললিত দেববর্মা এখন কোথায় আছে। পুলিশের হেপাজতে আছে তার কৃতকর্মের জন্য। এই হচ্ছে পঞ্চায়েতের অবস্থা। শহর এর অবস্থা কি সেখানে স্কুলের ইনসেপক্টরা বেতনের টাকা নিয়ে যেতে পারছে না। শহরের মধ্যে ছিনতাই হয়ে যাচ্ছে। এই হচ্ছে পরিস্থিতি। প্রতিদিন খুন সন্ত্রাস অপহরণ এই হচ্ছে নিত্য দিনের ঘটনা। তাই এখন আর মানুষ বামফ্রন্টকে চায় না। তাই তাদেরকে দিকে খুন সন্ত্রাস করাতে পারবে না। এই কারনে বামফ্রন্ট জেলা পরিষদের নির্বাচন এবং ভিলেজ কমিটির নির্বাচন করতে ভয় পাচ্ছে। পঞ্চায়েত নির্বাচন, জেলা পরিষদ নির্বাচন ওরা যে ভাবে সন্ত্রাসের মাধ্যমে করেছিল সেই সন্ত্রাস এখন ওরা করতে পারবেনা জেনে আজকে জেলা পরিষদ নির্বাচন কিংবা ভিলেজ কমিটি নির্বাচন এই গুলি করতে বামফ্রন্ট ভয় পাচ্ছে। আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারের কাছে অনুরোধ করব রাজীব গান্ধীর যে স্বপ্ন ত্রিস্তর পঞ্চায়েত তা সাধারন মানুষের হাতে ক্ষমতা তুলে দিতে হবে, সেই জন্যই এই ত্রিস্তর পঞ্চায়েত তিনি চালু করেছিলেন আজকে সেটা যাতে সঠিক ভাবে করা হয়। আজকে বামফ্রন্ট সরকার সেটাকে করতে ভয় পাচ্ছে। এখানে মাননীয় সদস্য নগেন্দ্রবাবু যে প্রস্তাবটা এনেছেন "ত্রিপুরা বিধানসভা প্রস্তাব করছে যে, আগামী ত্রিপুরা পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে স্বশাসিত জেলা পরিষদের শূন্য আসনগুলি সহ ভিলেজ কমিটি বা কাউন্সিলের নির্বাচন একইসঙ্গে করা হোক", এই প্রস্তাবকে আমি পূর্ন সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগন সময়তো শেষ, যতটুকু সময় লাগে তা আমি চাইছি। মাননীয় মন্ত্রী শ্রী অঘোর দেববর্মা মহোদয়।

শ্রী রবীন্দ্র দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের আরেকজনের নাম ছিল। আমরা লিস্ট দিয়েছি।

মিঃ স্পীকার :—ঠিক আছে, রতি মোহন জমাতিয়া মহোদয় বলুন। অল্প সময়ের মধ্যে শেষ করতে হবে।

শ্রী রতি মোহন জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, এই হাউজে মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয় যে বেসরকারী প্রস্তাব এখানে উপস্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে সংক্ষেপে কিছু বলছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা ঠিক যে আগামী কয়েকদিনের মধ্যে এই সরকার গাঁও-পঞ্চায়েত গুলির নির্বাচন করবেন। তার সঙ্গে চাওয়া হয়েছে এ, ডি সি, এরিয়াতে ভিলেজ কমিটি অথবা ভিলেজ কাউন্সিল এবং এ, ডি, সিতে যে ৬টি আসনে এখনো নির্বাচন করা যায় নি সেইগুলিরও এক সাথে করার জন্য এখানে বিস্তারিত ভাবে আমার বলার কিছু নেই। কারন শাসকদলে যারা আছেন তারা অবগত আছে কেন সমস্ত এলাকাতে নির্বাচন দরকার। নির্বাচন এই কারনে একসাথে দরকার হচ্ছে কারন উনাদের গ্রামাঞ্চলে নির্বাচিত প্রতিনিধিরা যে কতজন আছেন এর হিসাব ওরাই দিতে পারবেন না। দেখা যাচ্ছে যে কোন কোন গাঁও-পঞ্চায়েতে ১৬ জন আবার কোন কোন গাঁও পঞ্চায়েতে ১৯ জন করে নির্বাচিত প্রতিনিধি রয়েছেন আমি যে এলাকাতে আছি সেই এলাকাতে ১৬ জন নির্বাচিত প্রতিনিধি রয়েছেন। আর ২ জন হল প্রধান। একজন রাজ্য সরকারের আরেকজন রয়েছে এ, ডি, সি-র। অঘোর বাবুর একজন চেয়ারম্যান আছেন যেহেতু উনি এ, ডি, সি দপ্তর দেখেন আবার সুবোধ বাবুর একজন চেয়ারম্যান রয়েছেন যেহেতু উনার পঞ্চায়েত দপ্তর রয়েছে। তা হলে আমরা সমস্যাদির কথা কোথায় গিয়ে কার কাছে গিয়ে বলব। যদি আমরা কোন অভিযোগ দিই তা হলে আমাদেরকে বলে দেয় যে এ, ডি সি-র কাছে যাও। আবার এ, ডি, সি-র কাছে অভিযোগ দিলে তারা বলে দেয় যে রাজ্য সরকার আছে সেখানে যাও। এই হচ্ছে অবস্থা।

যদি সঠিক ভাবে নির্বাচন না করা যায় তাহলে এই ভাবেই চলতে থাকবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার দৃষ্টি আকর্ষন করে বলছি যে এ, ডি, সি, কে ভাগ করা হয়েছে কেন? যেমন বাঁগমা এ, ডি, সি, কে দুই টুকরো করে দিয়েছে। যেটা আগে এ, ডি, সি,তে ছিল সেটা ভেঙ্গে একটি অংশ গাঁও পঞ্চায়েতে আরেকটি অংশ এ, ডি, সি,তে রাখা হয়েছে। এই যে সীমা নির্ধারন করার ক্ষেত্রে সরকারের পক্ষ প্রতিনিধিত্ব করা হয়েছে সেই ক্ষেত্রে আমরা ও আবেদন থাকবে ঐ এলাকার বিরোধী পক্ষের যারা আছে তাদেরকেও কমিটিতে রাখা হোক। যেমন গর্জন মুড়া এলাকাতে দুইটি বাড়ি শিলখাটি গ্রাম পঞ্চায়েতে কিশোর গঞ্জের সাথে যুক্ত হয়েছে। তাহলে ভিলেজ কমিটি করতে গেলে কোনটা কার সঙ্গে যুক্ত হবে এখনও বলা সম্ভব না। কারন তোতাবাড়ি এ, ডি, সি এর বাইরে ছিল এখন এ, ডি, সি, এর সঙ্গে যুক্ত হয়েছে। এইগুলি তখনই ঠিক হবে যখন আমাদের বিরোধী পক্ষ থেকে কাউকে মনোনিত করেই হোক বা ডেমোক্রেটিক দিয়েই

হোক, সরকার যদি উদ্যোগ নেয় তাহলে সঠিক সীমানা পুরোপুরি ঠিক করা যাবে। এই অবস্থা শুধু এখানে নয় প্রতিটি অঞ্চল এবং প্রতিটি জায়গাতেই। কাজেই পঞ্চায়েত নির্বাচনের সাথে যাতে এ. ডি. সি. নির্বাচনও করা যায় সেটা দেখতে হবে। কারণ কিনা এরিয়াতে এ. ডি, সি এর সংখ্যা সব চেয়ে বেশী এ, ডি, সি, তে মনোনিত সদস্য না থাকায় এ, ডি. সি বাইরে টাকা হু হু করে বেরিয়ে আসছে। উদয়পুরের বিষ্ণু দত্ত সি. পি আই (এম) এর মহান নেতা, উনি গুনপদ বাবুকে বুঝিয়ে গোমতী পার করে টাকা নিয়ে আসছে। যদি কেউ প্রতিবাদ করে। সেই প্রতিবাদ কার্যকর হয় না। সেই জন্য একই সাথে যাতে এ, ডি, সি. নির্বাচন হয়ে গেলে টাকা পয়সা কম লাগবে। সরকারের পক্ষে কম খরচে যাতে ভিলেজ কাউন্সিল এবং গ্রাম পঞ্চায়েত করা যায়।

এই ব্যাপার আপনারা চিন্তা ভাবনা করবেন সরকার এর পক্ষ থেকে। কাজেই আপনাকে আর বিরক্ত করতে চাইছিনা। আরও বেশী বললে আপনি বিরক্ত হবেন। যেহেতু এটা আইন সংক্রান্ত ব্যাপার, রগৌড়ী শংকরের ছেলে রুপ শংকরের ব্যাপারটা আমি তুলে ধরেছিলাম কিন্তু এটা কেটে দিলেন, এখানেও রিগিং আবার না দিতে গিয়ে সেখানেও রিগিং। কাজেই আপনাকে আর কোন বিরক্ত করতে চাইছেনা। আপনি আপনার আসন যেখানে আছে তার মর্যাদা দিন, নিজে সম্মান দিন আসনটাকে, আমি যথাযথ সম্মান দিচ্ছি এই আসনটাকে। কাজেই এ সমস্ত যাতে ভবিষ্যতে না হয় তার জন্য আপনাকে অনুরোধ করছি এবং সরকার পক্ষকে অনুরোধ যাতে এ ডি সি এরিয়ার ভিলেজ কমিটি নির্বাচন এবং এ ডি সির বাইরে যে সমস্ত গ্রাম পঞ্চায়েত গুলি আছে সেইগুলি এক সাথে নির্বাচন করার জন্য আবেদন রেখেই আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী):— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয় এখানে পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে এ, ডি, সি এলাকায় ভিলেজ কমিটি নির্বাচন করার জন্য প্রস্তাব এনেছেন। এই সম্পর্কে যেভাবে প্রশ্ন আনা হয়েছে সেটা আইনের সঙ্গে সংগতি রেখে আনা হয়েছে, তা নয়। কেননা সংবিধানের মধ্য দিয়ে জন্মেছে এ, ডি, সি। এ ডি সি এলাকায় ভিলেজ কমিটি গুলি কখন নির্বাচন হবে, এ, ডি, সি এর অথরিটি নির্বাচন করার দায়িত্বে বা মালিক। কাজেই এ ডি সি কর্তৃপক্ষ, দেখবেন কোন সময় কিভাবে ভিলেজ কমিটি নির্বাচন করে ভিলেজ কমিটি গুলি পরিচালনা করবেন।

কাজেই রাজ্য সরকার অনুরোধ করতে পারে কিন্তু চাইলেই তারা করতে পারে তা নয়। দৃষ্টিভঙ্গিটা এই ভাবে হওয়া উচিত। আমরা সবাই জানি এ ডি সির ৪টা নির্বাচন কেন হলনা। প্রথমতঃ তার সঙ্গে যুক্ত হয়ে গেল ভিলেজ কমিটি গুলি এবং এটা এত দূর গড়িয়ে গেল ৪টা

কেন্দ্র. দক্ষিনে ১টা, সদরে ৩টা। এই ৪টা কনস্টিটিউয়েন্সি এর মামলা রয়েছে, এটা সুপ্রীম কোর্টে চলে গেল।

এই চারটা কনস্টিটিউয়েন্সির এর মামলা হয়েছে। যেটা আপনারা বলেছেন শ্রী জওহর সাহা এটা আমরা সবাই জানি। এটা সুপ্রীম কোর্টে শেষ পর্যন্ত চলে গেল। সুপ্রীম কোর্ট থেকে আবার চলে আসল রাজ্যপালের হাতে। আমি খুব সংক্ষেপে বলে যাচ্ছি লেটেষ্ট ডেভেল্যাপমেন্টটা এবং মাননীয় রাজ্যপাল বললেন যে, এই টা মীমাংসা করার জন্য আর একটা কমিশন গঠন করতে হবে আমরা সেই কমিশন করেছি। ওয়ান ম্যান কমিশন করেছি কমিশন অতি সম্প্রতিকালে রিপোর্ট জমা দিয়েছে। এখন হতো সিদ্ধান্ত নিতে পারব। এবং আমাদের নির্বাচনের দিকে যেতে কোন অসুবিধা হবে না। এই গুলি হয়ে গেলে পরে এবং এখানে মাননীয় সদস্যরা আলোচনায় সময় যে ভাবে যে লুট হচ্ছে দুর্নীতি হচ্ছে মনোনীত হচ্ছে আর এটা তো নতুন কি? আপনারা যখন পাঁচ বছর ক্ষমতায় ছিলেন তখন তো পঞ্চায়েতই ভেঙ্গে দিয়েছিলেন। এটা নতুন কি বলুন তো? আজকে বামফ্রন্ট সরকারই একমাত্র ক্ষমতায় জনগনের প্রতি শ্রদ্ধা ভক্তি গণতন্ত্রের প্রতি কত মর্যাদা দিতে অভ্যস্ত। আপনি দেখেন তো বামফ্রন্ট সরকার আইনে যে গুলি বিতর্ক হয়নি। সে সংস্থা গুলি পঞ্চায়েত অন্যান্য নির্বাচিত কমিটি গুলি করার কথা কোথাও হতো না? কো-অপারেটিভ সহ সবই তো আমরা নির্বাচন করেছি। যে গুলি সম্পর্কে আইনে বিতর্ক রয়েছে সেই গুলিতে আমরা আটকে গেছি, আটকে যেতে হচ্ছে। এ, ডি, সির ক্ষেত্রেও তাই আমরা পারিনি বলে এই এ, ডি, সি, এলাকায় উন্নয়ন মুলক কাজ, টাকা পয়সা যা বরাদ্দ আছে সেটা জনগনের মধ্যে পৌচে দেওয়ার জন্য নিশ্চয় একটা ব্যবস্থা করার দরকার আছে। আমরা তার জন্যই যেখানে ভিলেজ কমিটি তারা অনুভব করেছেন সেখানে ভিলেজ কমিটি মনোনীত কমিট করেছেন। কাজ হচ্ছে? একথায়ও ক্রুটি বিচ্যুতি থাকতে পারে। কিন্তু এখানে এমন না যে আমাদের নির্বাচন করার সুবিধা ছিল। কোন অসুবিধা ছিল না সবই করা যেত, আইনের বিতর্ক ছিল না. কেউ নির্বাচন করেনি। আপনাদের মত কোন বদ উদ্দেশ্য নিয়ে তালা ঝুলিয়ে দিয়েছে পঞ্চায়েত অফিসে, এমন তো হয় নি। কাজেই বুঝতে হবে যে, এখন হয় তো আপনারা আলোচনার মধ্যে যেটা বলেছেন যে, এটা আবার বলবার চেষ্টা করছেন যে, আসলে টাকাই তাগিদ দিচ্ছে। আপনাদের টাকাই হচ্ছে আসল জিনিস। কিন্তু আমরা তো মনে করি গাছে অনেকগুলি বেল ফলেছে। রংও ধরেছে কিন্তু কাক পক্ষির কোন আশা নেই। এই আসা নিয়ে যদি বসেন তা হলে হবে না। এই দৃষ্টিভঙ্গীতে না। প্রশ্ন হচ্ছে আমাদের বুঝতে হবে কারণ এ, ডি. সি এর হাতে ক্ষমতা দেওয়া নিয়ে গত অধিবেশনেও এই কথা বলেছিলাম। তখন আপনারাই বলেছিলেন যে ওখানে আমাদের যুক্ত করতে হবে। এই

বক্তব্যের উপর অত্যন্ত শ্রদ্ধা জানিয়ে আপনাদের নগেনবাবু, শ্যামা বাবু, রবীন্দ্র বাবু আছেন, বা আপনারা যারা কাশী বাবু তাঁরা আছেন। ১১ সিডিউলে যে ক্ষমতা আছে পঞ্চায়েত সেই ক্ষমতা ভোগ করছে, সেই ক্ষমতা যাতে এ, ডি, সির ভিলেজ কমিটি যাতে ভোগ করতে পারে। এটা জন্য হোম মিনিষ্টার আমাদেরকে বলেছেন। আমরা এক সাথে বসে ঠিক করব এবং আপনি ও ছিলেন। আমরাও চাই যে এ, ডি, সির এলাকা শক্তিশালী হোক আরও বাস্তব কার্যকারী করার ক্ষমতা বা সুযোগ সেখানে সৃষ্টি করা হোক, আমরা সবাই তো চাই। এই ব্যাপারে আমাদের কোন দ্বিমত নেই। কিন্তু আমরা পারিনি এর একটা কারণ হচ্ছে আইন মামলা মোকদ্দমার ব্যাপার। কমিটি রিপোর্ট সাবমিট করে ফেলেছে এখন তা আমরা করতে পারব।

শ্রী রতন লাল নাথ :-- মিঃ স্পীকার স্যার, আগরতলার ৭টা নির্বাচনী ক্ষেত্রের মধ্যে কোন দুইটি জায়গাতে যদি নির্বাচন হাইকোর্ট বন্ধ করে দিয়ে থাকে, সেইজন্য কি বাকী ৫৮টি নির্বাচন বন্ধ হয়ে থাকবে? ইজ ইট এ এগ্রিমেন্ট? আমি বলছি এ, ডি, সির কয়েকটা সিট নিয়ে ঐ এলাকাএর জন্য এ, ডি, সির ভিলেজ কমিটির নির্বাচন বন্ধ থাকতে পারে? কিন্তু সারা রাজ্যে বন্ধ থাকবে এটা কি রকম আরগোমেন্ট, ঐটা ল-র কথা? আইনের কথা? এখানে আইনের বিতর্ক নেই।

শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, কারন তখন এ, ডি, সি, রিড্রয়িং করার ক্ষেত্রে একটু ঝামেলা ছিল। সারা ত্রিপুরা রাজ্য সেখানে যুক্ত হয়ে গেল। কিছু অংশ এ, ডি, সি তে চলে গেছে আবার কিছু অংশ এ, ডি, সি থেকে বের হয়ে গেছে। সেদিক থেকে এটা রি-অরগেনাইজ করার ক্ষেত্রে অনেকগুল ঝামেলা ছিল। ঐ যেগুলি নন-ডিসপুটেড্ চার ভাগেই ছিল কিন্তু রিড্রয়িং করার পরে ঐ চারটা বাদেও অনেক এলাকার মধ্যে কিছু ঢুকেছে আবার কিছু বের হয়ে গেছে, এই রকম হয়েছিল। এটা করতে গিয়ে সেখানে আইনের ঝামেলা। একটা নির্বাচিত পঞ্চায়েত হয়ে গেল কিন্তু দেখা গেল রিড্রয়িং করার পর একটা অংশ আবার এ, ডি, সির ভিতরে চলে গেল। যেহেতু এটা নির্বাচিত পঞ্চায়েত এলাকার মধ্যে এখন পঞ্চায়েতের আওতায় ক্ষমতা থাকবে কিনা? এ ব্যাপারে এখনও কোন কিছু হয়নি। তবে কাজ চলছে।

শ্রী রতন লাল নাথ :—পয়েন্ট অব ক্লেরিফিকেশন্ যেমন নোয়াগাঁও গাঁও পঞ্চায়েত এরিয়া। এটা দু বছর আগেই এ, ডি, সির মধ্যে পড়ে গেছে। তাহলে কি সেখানে পঞ্চায়েত ভেঙ্গে গেছে, এটা কিভাবে আরগুমেন্ট হচ্ছে স্যার।

শ্রী অঘোর দেববর্মা (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, সমস্ত পঞ্চায়েতগুলি চলে গেছে এরকম কোন

ডিসপুট নেই। ইলেকটেড একটা অংশ চলে গেল এ. ডি. সিতে। সেই পঞ্চায়েতের ক্ষেত্রেই এই প্রশ্নগুলি আসছে। আমরা চেষ্টা করেছি এবং এখনো চেষ্টা করা হচ্ছে। পঞ্চায়েত থেকে এই ঝামেলাগুলি বন্ধ করতে হবে। বন্ধ হলে আমরা নিশ্চয়ই একটা নির্বাচন করাতে পারব। এ. ডি. সি এলাকায় যারা আছেন তাদেরও এক্স্ ইট ইজ্ করতে হবে। তারাও উপস্থিত হবেন সামনের দিনে।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কিছু বলবেন।

শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া যে প্রস্তাবটা এনেছেন এই প্রস্তাবের মূল বিষয় বস্তুটা হল প্রোভিড করা। এ. ডি. সি-র ভিতরে এই বিষয়টার সঙ্গে আমাদের দ্বিমত নেই। কিন্তু কেন করা যায় নি সে সম্পর্কে কিছু সমস্যা ছিল। মাননীয় ট্রাইবেল ওয়েল ফেয়ারের মিনিষ্টার বুঝিয়ে বলতে চেষ্টা করেছেন। হয়তো কিছু অস্পষ্টতা থাকতেই পারে। কারণ আমরা সবাইতো আইনের ব্যাপারে অভিজ্ঞ নই। এই বিষয়গুলির সঙ্গে যারা সংশ্লিষ্ট যুক্ত যখন যেমন যেমন সমস্যা তৈরী হচ্ছে, তাদের সাথে তেমন কথা বলে বিষয়গুলি পরিস্কার করে অগ্রসর হবার চেষ্টা করছি। সর্ব প্রথমেই আমরা চেষ্টা করেছি এই বিষয়টাকে চেইঞ্জ করার জন্য। মূল কথা হচ্ছে পঞ্চায়েতের সঙ্গে করতে হবে এমন কোন কথা নেই। তবে আগেও হতে পারে। তার আগে হওয়ার ক্ষেত্রে কোন সমস্যা নেই। যেখানে নির্বাচিত কমিটি হওয়া দরকার যতদ্রুত সম্ভব সেখানে নির্বাচিত কমিটি হওয়া উচিৎ। ওখানে নমিনেটেড কমিটি থাকা উচিৎ নয়। আমি এটা নীতিগতভাবে সমর্থন করি না। কতগুলি বাস্তব সংগত অসুবিধার জন্যই করা যাচ্ছে না। যে জটিলতা তৈরী হয়েছে, যেমন ধরুন ৪টা জায়গা নিয়ে। এটার মামলা মোকদ্দমা আমরা করেছি। এটা হিষ্ট্রীকেল রেকর্ড। মামলা মোকদ্দমা আমরা করিনি যারা করেছেন তাদের করার অধিকার আছে এবং মতামত ব্যক্ত করারও স্বাধীনতা আছে। প্রথম প্রশ্ন হচ্ছে এ. ডি. সি-র ভিলেজ কমিটি ও কাউনসিলের ইলেক্শন কি ভাবে হবে এবং কত তাড়াতাড়ি করা যাবে এই বিষয়ে সিদ্ধান্ত নেবে এ. ডি. সি। এ. ডি. সি গঠনের ক্ষেত্রে রাজ্য সরকারেরও ভূমিকা আছে। যে মাসের নির্বাচন করানোর ব্যাপারে তারা যদি রাজ্য সরকারের সাহায্য চায় রাজ্য সরকার তাদের সাহায্য করার চেষ্টা করবে।

মিঃ স্পীকার :—নগেন্দ্র বাবু কিছু বলবেন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, উনারা বলেছেন যে আইনের কিছু অসুবিধা ছিল। আমরা অনির্দিষ্টকালের জন্য কমিশনের উপর ছেড়ে দিতে পারি না। এটা তাড়াতাড়ি শেষ হওয়া দরকার। মিনিষ্টার যা বলেছেন যে রিপোর্ট হয়ে গেছে, যদি রাজ্য সরকার চান তবে নির্বাচনের প্রস্তুতি নেওয়া যেতে পারে। পার্লামেন্টে যদি সাধারণ নির্বাচন হয় তখন কোন রাজ্য

বিধানসভাগুলি যদি ডিউ হয়, তখন একই সঙ্গে নির্বাচন দেয়। তার কারণ হচ্ছে এতে খরচ কম হয়। টেক্নিক্যাল সুবিধা হয় ঐ নির্বাচন কমিশনের পক্ষে এবং আমাদের আইনাবিধি দলগুলির পক্ষেও একই সুবিধা।

এখন যদি জেলাপরিষদের শূন্য আসন গুলির নির্বাচন দেওয়া হয় অথবা পঞ্চায়েত নির্বাচন, আমার মনে হয় একই কারণে যেমন পার্লামেন্ট এবং বিধানসভা যে ভাবে দেয় ভিলেজ কমিটির নির্বাচন এই ভাবে হলে পরে এই স্টেট-এর সামগ্রিকভাবে খরচ কমবে এবং সুবিধা হবে। আমি চাইছি যেটা গণতান্ত্রিক পরিকাঠামো এ, ডি, সি হিসাবেও তৈরী হোক। কারণ নমিনেটেড এটা একদলীয় শোষণ, এটাকে এখন একনায়কতন্ত্র বলা হয়। কাজেই এটা কাম্য না, অনেক দিন এ, ডি, সিকে এটা ক্ষতি করেছে। সামগ্রিক গণতন্ত্রের ক্ষতি হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী হয়তো বলতে পারেন যে, এ, ডি, সি-এর উপর হস্তক্ষেপ অনুসারে আমি ঠিক এই ভাবে এটাকে নিতে চাইনা। যেহেতু আমরা দেখছি পার্লামেন্ট এবং বিধানসভা এক সঙ্গে হতে পারে। কাজেই এই ক্ষেত্রেও হতে পারেনা, এটাও বোধহয় ঠিক না। কাজেই এই দিক থেকে আমরা একমত হতে পারিনি।

শ্রী শ্যামাচরন ত্রিপুরা :— মিঃ স্পিকার স্যার, একটা পয়েন্ট আছে এখানে, এখন মাননীয় ট্রাইবেল ওয়েল ফেয়ার মিনিষ্টার বলছেন যে, রিপোর্ট দেওয়া হয়েছে, ধরে নিলাম এই রিপোর্টটা আপনারা গ্রহণও করেন এর পরেও তো কেইস দিতে পারেন। ইট্ ইজ নট্ আনলাইকলী কেইস হবেনা। আমার মূল বক্তব্য হচ্ছে ফরগেট্ অ্যাবাউট দোজ ফোর কন্সিস্ট। আর বাকী যে ২৬ টা আছে, তার মধ্যে ভিলেজ কমিটি আছে। ওইগুলি নির্বাচন ব্যাপারে রাজ্য সরকার চিন্তা করছে কিনা ? এটা হচ্ছে সবচেয়ে বড় প্রশ্ন। ওইটা ঠিক, ওখানে তাদের যে নির্বাচন বিধি অনুসারে তারা চাইলে পরে রাজ্য সরকার ইলেক্শন কমিশন গঠন করেন। কিন্তু এ, ডি, সি, ইলেক্শনের সময় রাজ্য সরকারই ইলেক্শন কমিশন গঠন করতে পারেন। কিন্তু ভিলেজ কমিটি নির্বাচনের সময় এ, ডি, সি হাতে দায়িত্ব থাকে। আমরা এই ম্যাসেজটা এ, ডি, সি কাছে পৌঁছাইতে পারে কিনা, সেখানে যদি পৌঁছে থাকে, তাহলে পরে হোয়েদার দে আর নট্ ইন্টারেস্টেড অর নট্ যদি হয় গভর্নমেন্ট ইজ ইন্টারেস্টেড টু হোল্ড ইলেকশান এজ এন হোয়েন্ নেসেসারী এই ম্যাসেজটা আমরা এ, ডি, সির কাছে পাঠাইতে পারি কি না।

শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পিকার স্যার, মাননীয় সদস্য বলেছেন এই চারটার ব্যাপারে আবার কেউ না কেউ আইনের দরবারে যেতে পারেন। এখন কেউ যাক বা না যাক যেহেতু রিপোর্টটা একটা এসেছে। পরীক্ষা গ্রহণ করে দেখে প্রস্তাব গ্রহণ করে বা বিরোধিতা করে সেটা ফাইনাল স্টেজে যাবে। এখন যে প্রশ্নটা এসেছে সেটা আমরাও ভাবছি যে এই

চারটার এলাকার ভিতরে যে কমিটিগুলি পড়বে এক গুড এক পঞ্চায়েত ইন দ্যা নন্ এ, ডি, সি এরিয়া। এগুলো বাদ দিলে বাকীগুলি ইলেকশন কবার ক্ষেত্রে কোন অসুবিধা না থাকে এবং এ, ডি, সি যদি এই ব্যাপার এগিয়ে আসতে চাই স্টেট গভর্নমেন্ট ইজ প্রিপেয়ার্ড আপ টু হেল্প দেম।

মিঃ স্পীকার :— এখন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয় কর্তৃক উত্থাপিত রিজলিশনটি ভোটে দিচ্ছি। রিজলিশনটি হল ত্রিপুরা বিধানসভা প্রস্তাব করিতেছে যে আগামী ত্রিপুরা পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে স্ব-শাসিত জেলা পরিষদের শূন্য আসন গুলো সব ভিলেজ কমিটি বা কাউন্সিলের নির্বাচন একই সঙ্গে করা হোক। যারা এই প্রস্তাবের পক্ষে তারা হ্যাঁ বলবেন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— মিঃ স্পীকার স্যার, আলোচনা থেকে আপনারা কি ইমপ্রেশন হয়েছে জানিনা। আমার মনে হয় এই ব্যাপারে আমরা সবাই একমত হয়েগেছি। কাজেই আর প্রশ্ন পেশ করার দরকার আছে কিনা ?

মিঃ স্পীকার :— ইউ ডোণ্ট পুট ইট্ ফর ভোটিং ?

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— আর দরকার নেই স্যার।

শ্রী সমীর রঞ্জন বর্মন :— মুখ্যমন্ত্রীর বক্তব্যর পর হাউসে যেহেতু এটা সর্বসম্মত হয়েছে এ, ডি, সি করতে চাইলে রাজ্য সরকারের তরফে কোন বাধা নেই।

মিঃ স্পীকার :—এই ব্যাপারে লিডার অফ দি হাউসে যে বক্তব্য রেখেছেন এতে আমরা আস্বস্ত হয়েছেন কি ?

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— প্রস্তাব উইথড্র হলনা।

শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— একটা প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমরা গভর্ণমেণ্ট স্ট্যাণ্ড পয়েন্ট আমরা ক্লীয়ার করলাম, ইট্ ইজ অপশান্ অব্ দি মোভার, ইট্ ইজ আপ্ টু হিম্।

মিঃ স্পীকার :— হ্যা, এটা মোভারের ব্যাপার।

শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী ) :— না তাহলে প্রস্তাবটা গ্রহণ করা বা বিরোধিতা করা প্রশ্ন আসছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— বিরোধিতা কারা করছে আমরা তো করছিনা।

মিঃ স্পীকার :—রাজ্য সরকারের লিডার অব্ দি হাউসের বক্তব্য আমরা আস্বস্ত হয়েছি, উনি উনার সমস্ত কো-অপারেশন এক্সটেনশন করবেন, ইন্ রিগার্ড টু সাচ্ অ্যাণ্ড সাচ।

শ্রী শ্যামাচরণ ত্রিপুরা :— মাননীয় মিনিষ্টার মহোদয় এখানে বলেছেন, রিপোর্ট দেওয়া হয়েছে ধরে নিলাম যদি রিপোর্ট গ্রহণ ও করেন তার পরেও কেস্ হতে পারে। কেস্ হবে না তা ধরে নিতে পারি না। ঐ ৪টি ছাড়া বাকী ২৬টি এখানে একই সাথে হবে কিনা তা রাজ্য

সরকার চিন্তা করেছেন কিনা এটা হচ্ছে সব চেয়ে বড় কথা। এটা ঠিক, এখানে যে নির্বাচনী বিধি আছে ঐ বিধি অনুসারে তাঁরা চাইলে পর রাজ্য সরকার ইলেকশন কমিশন গঠন করবেন। কিন্তু এ. ডি. সি. এর ইলেকশনের সময় রাজ্য সরকারই পারেন। ভিলেজ কমিটির ইলেকশনের জন্য এ ডি, সির চাইতে হয়। এখন আমরা কি এই মেসেজ তাঁদের কাছে পাঠাতে পারি, তাঁরা আগ্রহী কিংবা আগ্রহী নয় এটা জানতে। যদি রাজ্য সরকার রাজী হয়, তাহলে রাজ্য সরকার ইলেকশন করতে পারেন। এই মেসেজটা এ. ডি, সি, তে পাঠান যায় কিনা সেটা দেখুন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—আলোচনা থেকে কি ডিসিশান হয়েছে আমি জানি না। আমার মনে হয় এই ব্যাপারে আমরা সবাই একমত হয়ে গেছি। আমার মনে হয়, ভোটা ভোটির আর প্রয়োজন নেই।

শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—ঠিকই ভোটাভোটির আর দরকার নেই।

মিঃ স্পীকার : —তাহলে প্রস্তাবটি একই রইল ?

শ্রী সমীর রঞ্জন বর্মন :— মাননীয় মিনিষ্টারের বক্তব্যের পর হাউস যেহেতু সর্ব সম্মত হয়েছে এবং গভর্নমেন্টও বলেছে, এ, ডি, সি, যদি ইন্টারেষ্টেড হয়, তাহলে গভর্নমেন্টের পক্ষে বাঁধা নেই, কাজেই এই পরিপ্রেক্ষিতে নতুন করে আর কিছুই দরকার নেই।

মিঃ স্পীকার : —তাহলে এটাই হবে ?

শ্রী সমীর রঞ্জন বর্মন : — তাহলে প্রস্তাবটা আর থাকছে না। ডিসকাশন শুধু রইল।

শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— এটা কি করে হয় ? প্রস্তাবটা গ্রহণ করা বা বিরোধিতা করার প্রশ্ন আসছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া : —বিরোধিতা কারা করছে ? আমার তো মনে হয়, সবাই মেনে নিয়েছে।

মিঃ স্পীকার : —লীডার অব দি হাউসের বক্তব্যে আমরা আশ্বস্ত হয়েছি এই তো ? তাহলে আর কিছু থাকছে না ?

শ্রী শ্যামাচরণ ত্রিপুরা :— যদি কোন প্রস্তাব থাকে, তাহলে হতে পারে। আদার ওয়াইজ এটা উইথড্র হবে না হয় অ্যাকসেপট হবে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া : —প্রস্তাব উইথড্র হয়েছে এটা হতে পারে না।

মিঃ স্পীকার :— ইট ইজ অলরেডি রেকর্ডেড।

শ্রী রতনলাল নাথ : —মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে বক্তব্য রেখেছেন এটা প্রস্তাবাকারে আসছে।

শ্রী মানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— এটা কি করে হবে ? আমি কেন প্রস্তাব দেব ? একটা প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি ক্লিয়ার করলাম। মোভার যদি উইথড্র করে আমার আপত্তির

কিছু নেই।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— আমি ভোটই চাই।

মিঃ স্পীকার : – এখন আমি মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয় কর্তৃক উৎথাপিত রিজলিউশনটি ভোটে দিচ্ছি। রিজিউলিউশানটি হলো :—

"ত্রিপুরা বিধানসভা প্রস্তাব করছে যে, আগামী ত্রিপুরা পঞ্চায়েত নির্বাচনের সঙ্গে স্ব-শাসিত জেলা পরিষদের শূণ্য আসনগুলো সহ ভিলেজ কমিটি বা কাউন্সলের নির্বাচন এক সঙ্গে করা হোক।"

(সংখ্যাগরিষ্ঠের ধ্বনি ভোটে রিজিউলিউশানটি সভা কর্তৃক বাতিল হলো)

মিঃ স্পীকার—এই সভা আগামী ১৮ই জানুয়ারী, সোমবার, ১৯৯৯ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE—'A'

PAPERS LAID ON THE TABLE

Name of M. L. A. :—Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state—

১। ইহা কি সত্য যে, খোয়াই সরকারী দ্বাদশ শ্রেণী বালিকা বিদ্যালয়ে (ক) পিউর সায়েন্স, (খ) বাংলা, (গ) ইংরাজী, (ঘ) বাণিজ্য প্রভৃতি বিভাগে শিক্ষক শিক্ষিকার সংখ্যাস্বল্পতার দরুণ পড়াশুনা ব্যাহত হচ্ছে।

২। সত্য হলে, অবিলম্বে শিক্ষক শিক্ষিকা নিয়োগের ব্যবস্থা করা হবে কিনা?

ANSWER

১। সম্পূর্ন সত্য নহে।

২। প্রয়োজন অনুযায়ী শিক্ষক শিক্ষিকা দেওয়ার চেষ্টা করা হচ্ছে।

Admitted Starred/ Question No.—48

Will the Hon'ble Minister-in-charge of the "Social Education" Department be pleased to state

QUESTION

১। সারা রাজ্যে বর্তমানে অঙ্গনাদি workers এবং হেল্পার-এর সংখ্যা কত? এবং

২। তাহাদের বেতন ভাতা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

ANSWER

১। বর্তমানে সারা রাজ্যে অঙ্গনওয়াড়ী কর্মীর সংখ্যা ৩৫৩৭ জন এবং অঙ্গনওয়াড়ী সাহায্য-

কাৰীর সংখ্যা ৩৫৩৭ জন।

১। হ্যাঁ আছে।

Admitted Starred Question No. 74

Name of M L. A. :—Shri Joy Gobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

প্রশ্ন

১। বর্তমানে ১৯৯৮-৯৯ অর্থ বছরে উদয়পুর শহরের ছাত্রীনিবাস ও মুসলিম হোস্টেল খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। যদি থাকে তবে কবে নাগাদ এর কাজ শুরু হবে এবং

৩। না থাকলে তার কারণ ?

উত্তর

১। বর্তমান অর্থ বছরে ( ১৯৯৮-৯৯ ) দশম অর্থ কমিশনের সহায়তায় উদয়পুরে একটি ছাত্রী-নিবাস খোলার পরিকল্পনা আছে। এই ছাত্রীনিবাসে সকল সম্প্রদায়ের ছাত্রীরা থাকতে পারবে।

আলাদা ভাবে মুসলিম হোস্টেল খোলার পরিকল্পনা নেই।

২। উপরিউক্ত ছাত্রীনিবাসটি নির্মাণের কাজ এ বছর শুরু হবে বলে আশা করা যায়।

৩। তফসিলী জাতি কল্যাণ বিভাগে মুসলিম ছাত্রছাত্রীদের জন্য হোস্টেল খোলার খাতে কোন বাজেট বরাদ্দ না থাকায় মুসলিম হোস্টেল খোলার কোন পরিকল্পনা নেই।

Admitted Starred Question No. 82

Name of M. L. A.—Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। রাজ্যে স্কুলস্তরে হিন্দী চালুর কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

২। থাকলে কবে এবং কোন শ্রেনী থেকে চালু করা হবে আশা করা যায়। এবং

৩। না থাকলে তার কারণ ?

উত্তর

১। রাজ্যে স্কুল স্তরে হিন্দী চালু আছে।

২। প্রশ্ন উঠে না।

৩। ঐ

Admitted Starred Question No, 113

Name of Member : Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Election Department be pleased to state,

**প্রশ্ন**

১। রাজ্যের বিধানসভা আসনগুলির এলাকা পুনর্নির্ধারণের জন্য কোন প্রস্তাব সরকার নির্বাচন কমিশনকে পাঠানোর কথা বিবেচনা করছেন কিনা ?

২। রাজ্যের লোকসভার জন্য আরেকটি আসন এবং বিধানসভার আসন সংখ্যা বাড়ানোর কোন প্রস্তাব সরকারের বিবেচনায় আছে কিনা ?

**উত্তর**

১। সংবিধানের ১৭০ নং অনুচ্ছেদ অনুসারে ২০০০ খ্রীষ্টাব্দের পরবর্তী জনগণনার পূর্বে রাজ্য বিধানসভার আসনগুলির এলাকা পুনর্নির্ধারণ করার কোন সংস্থান নেই। আইনানুযায়ী কেন্দ্রীয় সরকার বিধানসভা ও লোকসভার সীমানা নির্ধারণ ও আসন সংখ্যা বৃদ্ধি, সংরক্ষণ ইত্যাদির জন্য Delimitation Commission গঠন করে থাকেন। রাজ্য বিধানসভার আসনগুলির এলাকা পুনর্নির্ধারণের কোন প্রস্তাব সরকারের পক্ষ থেকে পাঠানো হয়নি।

২। রাজ্যের অন্তর্গত লোকসভা কেন্দ্রগুলির সীমানা পুনর্নির্ধারণ করে তফসিলী জাতির জন্য সংরক্ষিত আরেকটি আসন সৃষ্টি করার জন্য গত ২৪শে এপ্রিল, ১৯৯৮ ইং রাজ্য মন্ত্রিসভার একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট বিবেচনার জন্য পাঠানোর সিদ্ধান্ত নেওয়া হয়। রাজ্য মন্ত্রিসভার এই সিদ্ধান্তটি কেন্দ্রীয় সরকারের নিকট যথারীতি পাঠানো হয়েছে।

পরিপূরক :—

রাজ্য মন্ত্রিসভার সিদ্ধান্তটির প্রাপ্তি স্বীকার করে গত ২৬শে জুন, ১৯৯৮ ইং তারিখে কেন্দ্রীয় সরকারের Ministry of Law Justice & Company Affairs (Legislative Deptt.) থেকে জানানো হয়েছে যে সংবিধানের ৮২ এবং ১৭০ নং ধারা অনুসারে রাজ্য মন্ত্রিসভার এই প্রস্তাব বর্তমান সময়ে গ্রহণ করা সম্ভব নয়। কারণ হিসাবে দেখানো হয়েছে যে সংবিধান অনুযায়ী বর্তমান লোকসভা ও বিধানসভার আসন সংখ্যা এবং তার সীমানা ১৯৭১ ইং সনের জনগণনার ভিত্তিতে নির্ধারিত হয়েছে যা ২০০০ খ্রীষ্টাব্দের পরবর্তী জনগণনার পূর্ব পর্যন্ত অপরিবর্তিত থাকবে। তাই ২০০০ খ্রীষ্টাব্দ পর্যন্ত লোকসভা এবং বিধানসভা নির্বাচন ক্ষেত্রের সীমানা নূতনভাবে নির্ধারণ করা যাবে না।

ADMITTED STARRED QUESTION NO—114

Name of M. L. A. :—Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

১। বর্তমানে ত্রিপুরা রাজ্যের কতটি ও কোন্ কোন্ বিদ্যালয় কি কারণে বন্ধ রয়েছে ;

এবং

২। উক্ত বন্ধ বিদ্যালয়গুলির ছাত্রছাত্রী এবং শিক্ষক শিক্ষিকার সংখ্যা কত ?

MINISTER-IN-CHARGE ANSWER

১। বর্তমানে রাজ্যে মোট ৩১টি বিদ্যালয় বন্ধ আছে। বন্ধ বিদ্যালয়গুলির নাম সঙ্গে জুড়ে দেওয়া হল। ৩১টি বন্ধ বিদ্যালয়ের মধ্যে ২টি রাজ্য সরকারের অধীন; বাকী ২৯টি বিদ্যালয় স্বশাসিত জেলা পরিষদের নিয়ন্ত্রণাধীন। স্বশাসিত জেলা পরিষদ এলাকার কিছু কিছু অঞ্চলে অশান্ত পরিবেশ ও কোন কোন এলাকার জনসাধারনের বসতি পরিবর্তনের জন্য বিদ্যালয়গুলি বন্ধ আছে। রাজ্য সরকারের অধীন বন্ধ বিদ্যালয় ২টির নাম নরবং বাড়ী উচ্চ বিদ্যালয় ও বড়ছড়া কলোনী জে, বি স্কুল। নরবং বাড়ী উচ্চ বিদ্যালয়টির সবগুলি গৃহে সামরিক বাহিনীর লোকজন থাকায়, মহকুমা প্রশাসন থেকে তৈরী করা একটি অস্থায়ী গৃহে স্কুলের পঠন পাঠন চলছিল। গত ২৭-১১-৯৮ইং তারিখ অস্থায়ী গৃহটি আগুনে পুড়ে যাওয়ার ফলে, ঐ তারিখ থেকে বিদ্যালয়টি সাময়িক ভাবে বন্ধ আছে। বসতি স্থানান্তরের কারণে বড়ছড়া কলোনী জে, বি, স্কুলটি বন্ধ আছে।

২। বন্ধ বিদ্যালয়গুলির ছাত্রছাত্রীর সংখ্যা মোট ১২৩২ জন এবং শিক্ষক শিক্ষিকার সংখ্যা মোট ৫৪ জন।

***বন্ধ বিদ্যালয়গুলির নামের তালিকা ঃ***

***ক) গণ্ডাছড়া মহকুমা ঃ—***

১। ভাগীরথ রোয়াজা পাড়া জে, বি

২। বাতাবাড়ী রোয়াজা পাড়া জে, বি

৩। বাতারাই বাড়ী রোয়াজা পাড়া জে, বি

৪। দুর্জ্জা কুমার রোয়াজা পাড়া জে, বি

৫। ভুবনদা রোয়াজা পাড়া জে, বি

৬। দুর্গাধন রোয়াজা পাড়া জে, বি

৭। কুবলাই রোয়াজা পাড়া জে, বি

৮। লক্ষনজয় রোয়াজা পাড়া জে, বি,

৯। অফিক্রাই রোয়াজা পাড়া জে, বি,
১০। রুহিদা রোয়াজা পাড়া জে, বি,
১১। মালদা পাড়া রোয়াজা পাড়া জে, বি,
১২। পলটন জয় রোয়াজা পাড়া জে, বি,
১৩। তারামন রোয়াজা পাড়া জে, বি,

*খ) খোয়াই মহকুমা ঃ—*

১৪। তুইছা কলক রোয়াজা পাড়া জে, বি,

*গ) কাঞ্চনপুর মহকুমা*

১৫। কাঞ্চন ছড়া রোয়াজা পাড়া জে, বি,

*ঘ) সাব্রুম মহকুমা ঃ—*

১৬। বাঁশীচন্দ্র পাড়া রোয়াজা পাড়া জে, বি,
১৭। ছবি কুমার ত্রিপুরা রোয়াজা পাড়া জে, বি,

*ঙ) লংথরাই ভ্যালি মহকুমা ঃ—*

১৮। পূর্বহামসু জে, বি,
১৯। জ্বালা চন্দ্র জে, বি,
২০। কর্ণ কুমার জে, বি,
২১। বীরকুমার জে, বি,
২২। মেবেন্ঠার পাড়া জে, বি,
২৩। আনন্দকার বাড়ী জে, বি
২৪। যোগেন্দ্র রোয়াজা পাড়া
২৫। রাম কুমার রোয়াজা পাড়া
২৬। রাজ ধর রিয়াং রোয়াজা পাড়া
২৭। অভিমুন্ত হক, বি, জে, বি,
২৮। ভবলা জয় সি, পি, জে, বি
২৯। গেটুয়া হক, বি, জে বি,

*অমরপুর ঃ—*

৩০। নরবং বাড়ী উচ্চ বিদ্যালয়

*চ) তেলিয়ামুড়া ( খোয়াই মহকুমা )*

৩১। বড়ছড়া কলোনী জে, বি, স্কুল।

Admitted Starred Question No. 116

Name of M. L. A. :—Shri Ratanlal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

প্রশ্ন

১। রাজ্যের কোন্ কোন্ বিদ্যালয়ে বর্তমানে আরক্ষা বাহিনীর ক্যাম্প থাকার ফলে বিদ্যালয় বন্ধ রয়েছে, এবং

২। ঐ সমস্ত বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের পঠন-পাঠন কিভাবে চলছে ?

উত্তর

১। আরক্ষা বাহিনীর ক্যাম্প থাকার ফলে একটি বিদ্যালয়ের পঠন-পাঠন সাময়িক ভাবে বন্ধ হয়ে আছে।

২। ঐ বিদ্যালয়টি বার্ষিক পরীক্ষার পর থেকে বন্ধ আছে।

Admitted Starred Question No. 121

Name of Member—Shri Prakash Chandra Das.

Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Social Education Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যের তপশিলী জাতি সম্প্রদায় ভুক্ত পিছিয়ে পড়া দরিদ্র মৎস্যজীবিদের মধ্যে যারা ৬০ (ষাট) বছর বয়স অতিক্রম করেছেন তাদেরকে জুমিয়াদের মত বার্দ্ধক্য ভাতা দেওয়ার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

২। না থাকিলে তার কারণ, এবং

৩। ঐ সমস্ত বয়স্ক ( ষাট বছরের উর্দ্ধে ) মৎস্যজীবিদের আর্থিক সহায়তা দানের ব্যাপারে রাজ্য সরকার চিন্তা ভাবনা করছেন কি না ?

উত্তর

১। নাই।

২। চালু প্রকল্প অনুযায়ী বার্দ্ধক্য ভাতা পাওয়ার জন্য দারিদ্র সীমার নীচে বসবাসকারী ৬৫ বৎসর এবং তদূর্দ্ধ সকল অংশের মানুষই সুযোগ পাচ্ছেন।

৩। তপশিলী জাতি সম্প্রদায়ের মধ্যে যারা দারিদ্র সীমার নীচে বসবাস করছেন তারা বিভিন্ন দপ্তরের মাধ্যমে নানা রকম প্রকল্পে আর্থিক ও অন্যান্য সহায়তা পাচ্ছেন।

ADMITTED STARRED QUESTION NO—125

Name of M. L. A. :—Shri Prakash Chandra Das

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

**প্রশ্ন**

১। বর্তমানে রাজ্যে কোন্ কোন্ স্থানে এন, জি, ও দ্বারা পরিচালিত ছাত্রাবাস এবং ছাত্রীনিবাস আছে এবং

২। এর মধ্যে এস, সি ছাত্রাবাস বা ছাত্রীনিবাস কোথায় কোথায় রয়েছে।

৩। যদি না থাকে তবে এর কারণ কি,

৪। অর্থনৈতিক এবং সামাজিক দিক থেকে পিছিয়ে পড়া অন্যান্য সম্প্রদায়ের ছাত্র ছাত্রীদের শিক্ষার সুযোগ সম্প্রসারণের জন্য ছাত্রাবাস এবং ছাত্রী নিবাসের বৃদ্ধি করার ব্যবস্থা করতে রাজ্য সরকার আগ্রহী কিনা?

**উত্তর**

১। নিম্নলিখিত স্থানে এন, জি, ও দ্বারা পরিচালিত ছাত্রাবাস এবং ছাত্রীনিবাস রয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

S. T, BOARDING HOUSE ( BOYS & GIRLS )

| | SADAR | Capacity |
|---|---|---|
| 1. | Triparah Academy, Barkathalia (Boys' & Girls' ) | 85 |
| 2. | Mont Fort School; Champaknagar " | 276 |
| 3. | Blessed Andra English Med. School " | 183 |
| 4. | Standared Eng Med. School, Ramchandranagar | 115 |
| 5. | Donbosco, Mandai | 57 |
| 6. | St. Anthony's Home Belbari (Champaknagar) | 84 |
| 7. | Yakhill Academy, Khumlung | 150 |
| 8. | Rewagnu School, Champaknagar | 26 |
| 9. | Santikali Ashram, Jirania | 70 |
| | BISHALGARH SUB-DIVISION | |
| 10. | St. Xaviers School, Pathaliaghat | 241 |
| 11. | Gouranga Vidyamandir, Jampaijala | 86 |

| | | |
|---|---|---|
| | SADAR | Capacity |
| 12. | St. Petel School. Takarjala | 99 |
| 13. | Vivekananda Sishu Mandir, Jampaijala | 40 |
| 14. | Balak Baba Ashram, Murabari ( for SC Boys) | 04 |
| | AMARPUR SUB-DIVISION | |
| 15. | Baba Garia Chatra Bash. Taidu | 40 |
| 16 | Holy Cross Boarding House, Dhapacharra | 203 |
| 17. | Shinning English Med. School, Pulku | 50 |
| 18. | Calvery English Med. School, Taidu | 108 |
| | SABROOM | |
| 19. | Ebenger Jr. High School, Tuiphuma | 110 |
| 20. | Ebenger Eng. Medium School, Mann Bankul | 84 |
| | BELONIA | |
| 21. | Holy Cross School, Tuikrama | 198 |
| | UDAIPUR S.T. Boys & Girls | |
| 22. | St. Jhon Raio School, Udaipur Proper | 140 |
| 23. | Tripura Sundari Chhatrabash, Udaipur | 21 |
| | LONGTHARAI VALLEY | |
| 24. | Holy Cross School. Kathalcharra | 240 |
| 25, | Ratanmani Seba Mission Chhatrabash Dhumacherra | 150 (ST. Boys)<br>08 (S.C. Boys) |
| 26. | Baba Longtharai Seva Mission. Chawmanu | 40 |
| 27. | Ratanmani Sishu Siksha Niketan, Birashi Mile | 35 |
| 28. | St. Vincent Hostel, L. T, Valley | 67 |
| | KANCHANPUR | |
| 29. | Sadhak Ratanmani Vidyalaya, Anandabazar | 35 |
| 30. | Khakchang Khumba Eng. Medium School, Bashirampara | 100 |
| 31. | Blue Mount Eng Medium School, Jampui | 30 |
| 32. | Vivekananda Sishu Siksha Niketan. Rabindranagar | 25 |

ভি.আই,পি. যারা তাঁদের ব্যাপারে কিছু সমস্যা আছে। এক সাথে সব দেওয়া যায় না। ইচ্ছাকৃত ভাবে সিকিউরিটি যখন দেওয়া হচ্ছে লোকটার নিরাপত্তা নিশ্চিত করার জন্য তখন সেখানে একটা ভাঙ্গা গাড়ী দিয়ে এটা করা যায় না। যদি কোন জায়গায় এইরকম হয়ে থাকে, যখনই আমাদের কাছে আসে আমরা রিপ্লেস করতে বলি যেমন শিলাইড়ি গিয়েছিলাম, সেখানে গাড়ী নেই আমরা গাড়ীর ব্যবস্থা করেছি। সেখানে নতুন করে গাড়ী দেওয়ার জন্য আমরা বলেছি। এটা আমরা আস্তে আস্তে করেছি।

তৃতীয় যেটা প্রশ্ন করেছেন সেটি আমি ঠিক বুঝতে পারছিনা। তবে এটা অবশ্যই লেবরেটারীর ব্যাপার। ঠিক আছে আমাদের লেবরেটারী করার পরিকল্পনা আছে। এবং সেইগুলি ছোট হলেও খুবই ভাল করে করা হবে।

*শ্রীসমীর দেবসরকার* :—সাপ্লিমেন্টারী স্যার এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে নিরাপত্তার প্রশ্নে যেগুল অভাব হচ্ছে সেগুলি আস্তে আস্তে ঠিক করা হবে। আমার আর একটা প্রশ্ন নিরাপত্তার ব্যাপার নিয়েই আমরা দেখিছি বিভিন্ন সময় পুলিশ বা নিরাপত্তা কর্মীরা খবরাখবরের জন্য যে যন্ত্রপাতি ব্যবহার করে এবং রাজ্যের উগ্রপন্থীরা যে খবরাখবরের জন্য যন্ত্রপাতি ব্যবহার করে সেগুলি নাকি পুলিশের যন্ত্রপাতির চেয়ে অনেক উন্নত। তারা নাকি ক্যাম্পে বসে বসে আমাদের নিরাপত্তার কর্মীরা কি বলছে কোথায় যাচ্ছে সেগুলি তাদের সেই যন্ত্রপাতি মাধ্যমে কালেকশান করে নেয়। সেই কারণে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাই পুলিশ বা নিরাপত্তার কর্মীদের যোগাযোগের যন্ত্রপাতিগুলি অত্যাধুনিক করা হবে কি না?

*শ্রীমানিক সরকার* (মুখ্যমন্ত্রী) : মিঃ স্পীকার স্যার, এটা তো আলাদা প্রশ্ন i) যা হউক মাননীয় সদস্য যেহেতু প্রশ্ন করেছেন এটা অপ্রাসঙ্গিক নয়। আজকে বেতার বা ওয়ারলেস সম্পর্কিত প্রশ্ন ছিল আজকের কর্মসূচীতে। এখানে বলতে হয় আমাদের রাজ্যে যতগুলি থানা আছে সেখানে সব জাগাতে টেলিফোন নেই। যেখানে আমরা দেখছি টেলিফোন দপ্তর থেকে সেখানে টেলিফোন লাইন দিতে গেলে যে অবস্থার দরকার সেখানে সেই অবস্থা নেই। সেই কারণে আমরা ক্ষমতায় আসার পর সেগুলি টাক আপ করছি। এখানে যে টি ডি এম আছে তার সঙ্গে ব্যাক্তিগত ভাবে আমি নিজে দুইবার মিটিং করেছি। তারপরেও তাদের কিছু সমস্যা আছে। সেখানে লাইন টানার প্রশ্ন আছে আবার যেখানে লাইন টানতে গেলে উগ্রপন্থীরা ধরে নিয়ে গেছে সেই রকম এক দুইটা ঘটনাও আছে। ফলে তাদের সঙ্গে বসে সর্ট-আউট করার চেষ্টা করা হচ্ছে। এবং কেন্দ্রীয় মন্ত্রী সুখেন্দ্র পুরকায়স্থ উনার সঙ্গেও আমার কথা হয়েছে এবং উনি ইন্টারেস্ট দেখাচ্ছেন উনি কথা দিয়েছেন যে নিশ্চয়ই আমরা

সাহায্য করব। উনি বলছেন ইন্টারনেট করার কথা। আমি বললাম না মশাই ইন্টারনেট পরে করেন। আগে আমাদের গণ্ডাছড়ার সঙ্গে কথা বলার ব্যবস্থা করেন, কাঞ্চনপুরের সঙ্গে কথা বলার ব্যবস্থা করেন, শিলাছড়ির সঙ্গে কথা বলার ব্যবস্থা আগে করেন। ইন্টারনেট বুঝতে সময় চলে যাবে। উনি এগ্রি হয়েছেন। আর ওয়ারলেস এর ব্যাপারটা উনি যেটা বলেছেন— তড়িতকা বলা মাধ্যমে যে কথা বলে। এটা চলাবার ক্ষেত্রে ভেজাল আছে। আধুনিকীকরণের দিকে বিশেষ ঝুকছি আমরা। বেতার যন্ত্রের মাধ্যমে যোগাযোগ যেমন দরুণ না একটা ঘটনা ঘটল এবং থানা থেকে পুলিশ কর্মী বা আরক্ষা দপ্তরের কর্মীরা বেরুল এবং তারা ভীতরে ঢুকে গেল তাদের সঙ্গে তো ওয়াকী টকী থাকে না সেখানে যোগাযোগ করতে পারছে না বিচ্ছিন্ন হয়ে গেল এই সমস্ত সমস্যাগুলি দূর করা দরকার। সেই ব্যাপারে নজর দেওয়া শুরু করেছি। একটু সময় লাগবে কিন্তু কাজ হাতে নেওয়া হয়েছে।

*শ্রীশ্যামাচরণ ত্রিপুরা* :-- মিঃ স্পীকার স্যার, আমি দেখিছি উত্তর-পূর্বাঞ্চল সহ বিভিন্ন রাজ্যে মন্ত্রী বা এম, এল, এ এবং অন্যানা ভি আই পি যারা আছে তাদের সঙ্গে যে পি জি দেওয়া হয় তাদের মধ্যে একজন এস এল আর ব্যবস্থা থাকে। এখানে আমাদের আর্থিক সংকটের কথা মনে রেখে শুধু মন্ত্রী. এম, এল. এ এবং ডি এম ও ডি জি পিদের ক্ষেত্রে করা যাবে কিনা সেটি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই।

উত্তর পূর্বাঞ্চলের সব রাজ্যের এম. এল, এ, এবং মন্ত্রী ও অন্যান্য ভি, আই, পি, তাদের যে সিকিউরিটি গার্ড থাকে তাদের সঙ্গে এস, এল, আর, থাকে। কিছু দিন আগে বোম্বাইতে গিয়েছিলাম সেখানেও এম. এল, এ, দের সঙ্গে যে সিকিউরিটি আছে তাদের এস, এল, আর, আছে এবং ভারতবর্ষের অন্যান্য রাজ্যে তা আছে। এখানে আমাদের আর্থিক সংকটের কথা মনে রেখে আস্তে আস্তে মন্ত্রী থেকে শুরু করে স্পীকার, ও অনান্য ভি, আই, পি, দের শুরু করা যাবে কিনা? তা আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় সদস্য, এটাতে যে কেটাগরী করা আছে সেই কেটাগরীর মধ্যে ভি. আই, পি, যারা আছেন তাদের জন্য যে ভাবে ভাগ করা আছে, কেন্দ্রীয় সরকারের যে গাইড লাইন আছে সেইটা ফলো করার চেষ্টা করছি। সমস্যা হচ্ছে সর্টেজ অব, আর্মস্ যেমন যেমন আমরা পাব আপনি যেটা বলেছেন সেটা আস্তে আস্তে সেই জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করব। আমরা প্রথমে থানাগুলিতে যাচ্ছি। এবং আপনি যেটা বলেছেন সেটা আমাদের বিবেচনার মধ্যে আছে। ভি, আই, পি, দের প্রোটেকশান দেওয়ার জন্য যাদের দিচ্ছি তাদের যদি ঠিক ঠিক আর্মস্ না দেই তা হলে পরে সেই লোকটা সাহস করে কি করে আপনা-

দেরকে প্রটেকট করবে। সে নিজেই যদি নিরাপত্তার অভাব বোধ করে। সেটা আমাদের বিবেচনার মধ্যে আছে। যেমন আমরা পেয়ে যাব সঙ্গে সঙ্গে তা দিয়ে দেওয়ার ব্যবস্থা করব।

*মিঃ স্পীকার* :— শ্রীউমেশচন্দ্র নাথ। নাই। শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়।

*শ্রীনগেন্দ্র জমাতিয়া* (অম্পিনগর):— মিঃ স্পীকার স্যার এডমিটেড স্ট্যার্ড কোশ্চেয়েন নাম্বার ৭২

*শ্রীমানিক সরকার* (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেয়েন নাম্বার ৭২

(*প্রশ্ন*)

১) রাজ্যে মোট কয়টি থানা ও আউট পোষ্ট আছে,
২) এর মধ্যে কয়টিতে টেলি যোগাযোগ-এর ব্যবস্থা আছে,
৩) সব থানায় এবং আউটপোষ্টে টেলি যোগাযোগের ব্যবস্থা নেওয়া হবে কি ?

*মিঃ স্পীকার* :— এটার তো উত্তর হয়েছে।

*শ্রীমানিক সরকার* (মুখ্যমন্ত্রী) :— ঠিক আছে স্যার, আমি আবার বলছি।

(*উত্তর*)

১) রাজ্যে মোট ৪৪টি থানা ও ৩৭টি আউটপোষ্ট আছে।
২) এর মধ্যে ৩৩টি থানাতে ও ১২টি আউটপোষ্টে টেলিফোনের মাধ্যমে যোগাযোগের ব্যবস্থা আছে।
৩) অবশিষ্ট ১১টি থানা এবং ২৩টি আউটপোস্টের মধ্যে ৭টি থানা এবং ১৬টি আউটপোস্ট যে অঞ্চলে অবস্থিত যেখানে টেলিফোন এক্সচেঞ্জ না থাকায় উক্ত থানা ও আউটপোস্টগুলিতে এখনই টেলিফোন সংযোগ দেওয়া সম্ভব নয়। বাকী ৪টি থানা ও ৭টি আউটপোস্টগুলিতে টেলিফোন সংযোগের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হবে। তবে রাজ্যের সমস্ত থানাগুলি এবং ৭টি আউট-পোস্ট ছাড়া বাকী সবগুলি আউটপোস্টে বেতার যোগাযোগের ব্যবস্থা আছে।

*শ্রীনগেন্দ্র জমাতিয়া* :— এটার উত্তর অবশ্য এর আগে আলোচনা হয়েছে। তবু আমি সমস্যা-টার কথা বলছি। মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই জানেন যে কখনো কখনো বিশেষ করে উগ্রপন্থী, আইনশৃঙ্খলার খবর আমাদের কাছে আসে এবং সংশ্লিষ্ট থানায় তাৎক্ষণিক জানানোর প্রয়োজন রয়েছে। তা ছাড়া কতগুলি ঘটনা ঘটে থাকে যা তাৎক্ষণিক হেড কোয়ার্টারকে জানানোর দরকার রয়েছে। এই সমস্ত ক্ষেত্রে এই যে ওয়ারলেস সেট অথবা ওয়াকিটকি এইগুলি তা পূরণ করতে

পারেনা। কাজেই, টেলি যোগাযোগ হচ্ছে একমাত্র নির্ভর যোগ্য মাধ্যম। কাজেই সেটার গুরুত্ব সেভাবে দেওয়া হচ্ছে কিনা? বা দেওয়া হবে কিনা?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :**– স্যার, এটাতো আমি আগেই বলেছি, এটার গুরুত্ব না দিলেতো যে ভাবে আমরা করতে চাইছি সে ভাবে আমরা করতে পারবনা। এটা করার জন্য ইতিমধ্যেই আমরা টেইক আপ করেছি। কিছু লোককে আমরা ট্রেনিং-এ পাঠিয়েছি। কিছু ইকুপমেন্ট আমরা কিনার চেষ্টা করছি এবং কিছু আমাদের হাতে এসেছে, এইগুলি মিলিয়ে বলা যায় অল আউট এফোর্ট সেখানে দেওয়ার ব্যবস্থা হচ্ছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :**— মিঃ স্পীকার স্যার, আমি টেলিফোন এডভাইজারি কমিটির মেম্বার হিসাবে এখানে বলতে পারি একটা পানাতে, যেমন দামছড়া, ছামনু এই সমস্ত জায়গাতে টেলিফোন এপ্রোভ হয়েছে। কিন্তু রাজ্য সরকার এর একটা দপ্তরকে এর সঙ্গে ট্রেন্সপোর্ট দপ্তরকে নাকি যোগাযোগ রক্ষাকারী। আমি বার বার বলেছি যে ট্রেন্সপোর্ট দপ্তর আলাদা ব্যাপার। এটার সঙ্গে না করে অন্য একটা এফিসিয়ান্ট, এফেকটিভ দপ্তরের সঙ্গে এর যুক্ত করলে আমার মনে হয় ভাল হত। টেলিফোন দপ্তর জানিয়ে দিয়েছে যে এটাতে তাদের কিছু করার নেই। এস ডাইরেকটেড বাই দি স্টেট্ট গভারমেণ্ট হি হেভ বিন ডুয়িং সো। কাজেই, এটাকে তরান্বিত করতে গেলে অন্যভাবে ব্যবস্থা গ্রহণ করবেন কিনা, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী :** - মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়টা তুলেছেন, আসলে আমরা তো ট্রেন্সপোর্ট কমিনিকেশানের সঙ্গে মিলিয়ে এই ব্যাপারটা আমরা দপ্তরকে দিয়েছি। বিষয়টা হচ্ছে কেন্দ্রীয় সরকারের এই কমিনিকেশানের ব্যাপার। এটার ব্যাপারে আমাদের ইন্টারেষ্ট আছে। ফলে আমি নিজেই ২টা মিটিং ডেকেছি। এবং তাতে পরিবহন মন্ত্রীও ছিলেন। সব মিলিয়ে আমরা একটা কমিটি করে দিয়েছি সেই কমিটিতে রেভেনিও, পাওয়ার এবং ট্রেন্সপোর্ট তাতে আছে। আমাদের তরফ থেকে তারা যখন জায়গার কথা বলছেন, পাওয়ার লাইন টানার কথা বলছেন আমরা তা করছি। আপনি যেহেতু বলেছেন ভিন্ন কোন পন্থা নিলে পরে আরো ভাল করতে সুবিধা হয় আমরা তা পরীক্ষা করে দেখব কি করা যায়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা :**— টেলিকমের সঙ্গে সংযোগ রক্ষাকারি ডিপার্টমেন্ট হচ্ছে ট্রান্সপোর্ট। এই ট্রান্সপোর্টকে না দিয়ে যদি অন্য কোন এ্যাফেক্টিভ ডিপার্টমেন্টকে দিলে ভাল হয় কিনা, এই বিষয়টা বিবেচনা করে দেখবেন।

***শ্রীজয়গোবিন্দ দেবরায়*** **:—** স্যার, আমার একটা ছোট প্রশ্ন এটার সঙ্গেই, আমাদের রাজ্যে যে সমস্ত কার্যকলাপ চলছে, পুলিশের যে ইনটেলিজেন্স ব্রাঞ্চ (আই,বি,) আছে এটাকে আরও আধুনিকরণের কোন ব্যবস্থা আছে কিনা ? কারণ অনেক ঘটনা ঘটে তাতে দেখা যায় যে সঠিক মত খবরটাও পাওয়া যায় না ।

শ্রী***মানিক সরকার*** (মুখ্যমন্ত্রী : – মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা বলা এখন বড় সমস্যা। তবে এটা ইম্প্রোভ করার চেষ্টা করব এটা ঠিক যে, ইনটেলিজেন্স এর ব্যাপারটা খুব ইম্পরটেন্ট। এটার উপরে অনেককিছু নির্ভর করে এবং একটা ঘটনা যে আজ থেকে দুই তিন বছর যে জায়গা ছিল এখন আর সেই জায়গা নেই। পুলিশ নিজেই স্বীকার করছে, যেমন- ধরুন সিকিউরিটি নিয়ে যে কমিটি আছে তাঁরা বলছে যে ইনটেলিজেন্স এর ব্যাপারটা ইম্প্রোভ করছে, ফারদার আরও কিভাবে ইম্প্রোভ করা যায় তাঁর জন্য আলোচনা হচ্ছে এবং সে ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কিছু কিছু ফলও বেরিয়ে আসছে।

***মিঃ স্পীকার*** **:—** মাননীয় সদস্য সমীর দেব সরকার ।

শ্রী***সমীর দেবসরকার*** (খোয়াই) **:—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোয়েশ্চান নম্বর —৭৫

***শ্রীমানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) **:—**মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোয়েশ্চান নম্বর —৭৫

## ***প্রশ্ন***

১। রাজ্যে জেলা ও দায়রা আদালতের সংখ্যা কত,

২। রাজ্যে এস.ডি.জে.এম -এর আদালত প্রতিটি মহকুমায় স্থাপন করা হবে কি না ?

৩। খোয়াই বিভাগে একটি এডিশন্যাল ডিস্ট্রিকট্ এ্যাণ্ড সেশান জজ্ কোর্ট স্থাপনের কথা সরকারের বিবেচনায় আছে কিনা এবং থাকিলে কবে নাগাদ তা চালু করা হবে ?

## ***উত্তর***

১। বর্তমানে রাজ্যে তিনটি জেলা সদরে তিনটি জেলা ও দায়রা আদালত আছে।

২। রাজ্যের সাতটি মহকুমায় এস,ডি,জে,এম এর আদালত আছে। তবে নবগঠিত ৫(পাঁচ) টি নূতন মহকুমায় ও এস,ডিজে,এম-এর আদালত স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

৩। খোয়াই বিভাগে কোন Additional District & Sessoins Jauge Court স্থাপনের পরিকল্পনা আপাততঃ সরকারের নাই ।

***শ্রীসমীর দেব সরকার*** :— সাপ্লিমেন্টারী স্যার, আমরা যেটা জানতে চেয়েছি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে যে, Additional District & Session Jauge Court স্থাপনের ক্ষেত্রে কি কি নিয়ম পদ্ধতি বা কতটা মামলা থাকলে পরে অথবা District & Session Judge Court থেকে কতটুকু দূরত্ব থাকলে পরে, এবং কিসের ভিত্তিতে এইগুলি স্থাপন করা হয় এবং রাজ্যে আর কোন কোন মহকুমায় এইগুলি আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

***শ্রীমানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য সমীর দেব সরকার যে প্রশ্ন করেছেন তাঁর যে ক্রাইটেরিয়া প্যারামিটারগুলি বলেছেন সেইগুলি আমার পক্ষে বলা একটু কঠিন, কারণ আমি তো আসলে এইগুলি সম্পর্কে এতোটা অবগত না। এই তথ্যগুলি না থাকলে উনাকে আশ্বস্থ করার জন্য যেটা আমি বলতে পারি এবং আমি ঐ মহকুমায় গিয়েছিলাম বিভিন্ন মহকুমার মধ্যে এই মহকুমার মাননীয় এডভোকেটরা আছেন তাঁরা খবর পেয়ে আমার সঙ্গে কথা বলেছেন এবং মাননীয় সদস্য যে দাবি করেছেন সেই দাবিটা তাঁরাও রেখেছেন। তদ্রূপ সোনামূড়া মহকুমাতেও রেখেছেন। সম্ভবতঃ মাননীয় বিরোধী দলনেতা যখন রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন তখন সোনামুড়ার বিষয়টাও বোধ হয় এসছিল তাঁরা রেফার করেছিলেন। যে তিনিও উদ্যোগ নেওয়ার চেষ্টা করেছিলেন কি কারণে করা যায়নি সেটা আলাদা কথা। দুটো শুনার পরে দেখা গেল যে, দুই জায়গাতে দুই ধরনের সমস্যা। সোনামূড়া সম্ভবতঃ কেস একটু বেশী, খোয়াই তুলনামূলক ভাবে কম হতে পারে।

সোনামুড়ায় মনে হয় কেইস একটু বেশী। খোয়াই তুলনামূলক কম হতে পারে কিন্তু স্প্রেড ওভার এবং পার্টিকুলারলী ট্রাইবেল অংশের মানুষ বেশী, খুব দূর থেকে আসতে হয়, সমস্যা আছে। সেখানে আমি ফিরে এসে খোজ খবর নেওয়ার চেষ্টা করেছি এবং ল সেক্রেটারীকে ডেকেছি। সোনামুড়ায় দেখা যাচ্ছে যে ওখানে কিছু কোয়ার্টাস তৈরী হচ্ছে। ওনারা বলছেন যে মোটামুটি যা ইনফ্রাস্ট্রাকচার দরকার, প্রিলিমিনারী স্টেজ-এ সেটা আছে। সেটা হয়ত করা যেতে পারে কিছু স্টাফ দিতে পারলে খোয়াইতে ইনফ্রাকস্ট্রাকচার সেই অর্থে কিছু নেই। যে ওখানে কথা প্রসঙ্গে যেটা হয়েছে যে নতুন ব্লকের বাড়ি করেছি বলে ব্লক অফিস যে জায়গাটায় কাজ করত সেখানে রেডিলি বলছে যে এই জায়গাটা আপাতত ছেড়ে দিতে পারি। এটা ছেড়ে দিলে কোর্ট বসবে কিন্তু জজ্ সাহেব থাকবেন কোথায় ? আর জজ্ সাহেবকে তো যেকোন একটা ঘর দেওয়া যাবে না, তার একটা সেখানে ড্রইং রুম রাখতে হবে, লেট্রিন লেবারটি প্রশ্ন আছে এবং তার সারা-উণ্ডিং-এর ব্যাপার আছে, সমস্ত বিষয়গুলি যুক্ত আছে। হাওয়েভার তারপর ল সেক্রেটারী নিয়োগ হয়েছে উইদ ইন এ মান্থ ইউ টু প্লীজ্ ফার্নী এ রিপোর্ট এবং আমারা সবগুলো আসলে পরে তো টাকা পয়সার প্রশ্ন আছে। সেটা দেখব যে এরজন্য যদি আলাদা করে টাকা ধরা থাকে অথবা

নাও থাকে, তাহলে পি ডব্লুউ ডি দপ্তরের সঙ্গে কথা বলে লোন টোন নিয়ে বাড়ি টারি করছি। সবটা কাভার করে এটা ঠিক করা যায়। অর্থাৎ আইনের সুযোগ মানুষ যাতে সহজে পেতে পারে তারজন্য সামর্থ্যের মধ্যে যুক্তিগ্রাহ্য যে পদক্ষেপগুলি গ্রহণ করা দরকার এইগুলি গ্রহণ করার ক্ষেত্রে কোনরকম সময় বা কালক্ষেপ করা হবে না।

*শ্রীরতনলাল নাথ* :— রাজ্যের বিভিন্ন আদালতে মামলা দ্রুত নিষ্পত্তির জন্য রাজ্যের বিভিন্ন আদালত গুলিতে বহু বিচারকের পদ শূন্য রয়েছে গ্রেড ওয়ানে আছে ৪টা, গ্রেড টুতে আছে ২টা, গ্রেড থ্রীতে ১০টা শূন্যপদ আছে এবং দীর্ঘদিন ধরে এই পদগুলি খালি পরে আছে। পদ্ধতি হল গ্রেড্ থ্রীতে হাইকোর্ট রিকোমেণ্ড্ করে পরবর্তী সময়ে এপয়েন্ট্মেন্ট দেয় রাজ্য সরকার ১৩/১২/৯৩ তে গ্রেড্ থ্রীতে মোট ৪জনকে হাইকোর্ট সিলেকট্ করেন, ৩জনের জন্য রিকোমেণ্ড্ করেন। পরবর্তী সময় কোন এক অজ্ঞাত কারণে এগুলি ফিলাপ হচ্ছেনা। পরবর্তী সময় ১২ ০৫/৯৩ তে 'ল' ডিপার্টমেণ্ট্ একটা মেমো তৈরী করে, কেবিনেট্ মেমো এবং সেকেণ্ড্ জুন ৯৮ কেবিনেট্ মিটিং-এ এগুলি সিদ্ধান্ত হয় দিয়ে দেবার জন্য কিন্তু এর পরেও আইন দপ্তরের কোন গাফিলতিতে এই পদগুলি পূরন হচ্ছেনা? মামলাগুলির দ্রুত নিষ্পত্তির জন্য এ ব্যাপারে মাননীয় মূখ্যমন্ত্রী জানাবেন কি?

*শ্রীমানিক সরকার* (মূখ্যমন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই অতিরিক্ত সংযোজনী প্রশ্নের পরিপ্রেক্ষিতে যেটা বলা, কিছু দিন আগে আমাদের রাজ্যের জুডিশিয়্যাল অফিসারসদের যে এসোসিয়েসন্ আছে, ওনাদের তরফ থেকে আমার সাথে তারা কথা বলেন এবং আমাদের মিলিত হওয়ার সুযোগ হয়। তাতে বিষয়গুলো মাননীয় সদস্য যা বলছেন প্রায় এই বিষয়গুলো তারা তাদের আলোচনার মধ্যে আনেন। আমাদের মধ্যে প্রায় ৪০/৪৫ মিনিটের মত কথা হয়। এবং 'ল' সেক্রেটারী সেখানে ছিলেন। ওনারা অনেকগুলো প্রস্তাব দিয়েছেন যে মামলা নিষ্পত্তির জন্য যেমন মহিলাদের খরপোষের মামলা এগুলি আলাদা করা। ট্রান্সপোর্ট্ ডিপার্টমেন্টের এক্সিডেন্টের যে কেইস্গুলো আছে সেই গুলো আলাদা করা এবং ওনাদের সাজেশন্ তারা রেখেছেন এছাড়াও ব্যাক্তিগত ভাবে কিছু এড্ভোকেট কথা বলেছেন ওগুলো করার জন্য চেষ্টা করুন আপনারা। আর খালি আছে যে বলেছেন আপনার বিচারক এটা যেমন বলছেন আবার আইন দপ্তরের কিছু পোষ্টের ক্ষেত্রেও কিছু বলছেন যে আরও কিছু পোষ্ট খালি আছে। এই গুলি আপনারা পূরণ করার চেষ্টা করুন। প্রথম বলেছি বিচারকের কাজটা স্মুত্লি করার জন্য যেন না করলে না হয়, সেটা দ্রুত করার জন্য আমরা দেখব এবং আলরেডি বলা হয়েছে। বিধানসভার সেশানের পরে এইগুলি নিয়ে পরীক্ষা নিরীক্ষা করে একটা সিদ্ধান্তে

যাওয়ার চেষ্টা করব। আর বলেছি পদে যেটা বলছেন আমাদের রাজ্য ছোট রাজ্য টাকা পয়সা কম, বুঝতেই পারেন কাজেই সেই জায়গার মধ্যে চট করে সব পদগুলি পুরণ করতে পারব না। কিন্তু বিচার কার্য বিঘ্নিত হয়, বিচারকের অভাবে সেই জায়গাগুলি দ্রুত কি ভাবে করা যায় আমরা সেই চেষ্টা করব।

***শ্রীরতনলাল নাথ*** :—এখানে স্যার, আমি যেমন ১৫ টার কথা বলেছিলাম এইগুলি ফিলাপ না করলে চলবে। কিন্তু কোর্ট পেনডিং কোর্টগুলির পরিকাঠামো আছে, কিন্তু অফিসার নেই। সেই পোষ্টগুলি ফিলাপ করার জন্য ৯০তে সিলেকট্ হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী এইটার প্রতি দৃষ্টি দেবেন। আমি অন্য আলোচনায় যেতে চাই না এইটা আমার শোনা কথা কিন্তু আপনি খতিয়ে দেখবেন। 'ল'ডিপার্টমেন্টের ৩টি পোষ্ট যে ফিলাপ করার কথা সেটার ফাইলটা নাকি লোপাট হয়ে গেছে। 'ল' ডিপার্টমেন্ট থেকে আমরা ব্যক্তিগত ভাবে খোঁজ নিয়েছি ফাইলটাই লোপাট হয়ে গেছে! কেবিনেট সিদ্ধান্তের পর ফাইলটা লোপাট হয়ে যায়, এই ব্যাপারটা তদন্ত করে দেখে কনসারনিং দপ্তরের যিনি দায়িত্ব পুর্ণ অফিসার তার বিরুদ্ধে ব্যাবস্থা নেওয়া দরকার। আমি স্যার সিউর বলছি ফাইল লোপাট হয়ে গেছে।

***শ্রীমানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার ফাইল লোপাটের খবর যদি মাননীয় সদস্য জানেন তাহলে ফাইল উদ্ধার করার ব্যাপারে সাহায্য করলে সুবিধা হবে। আমি যে বলছি, ফাইল লোপাট হয়ে থাকে, কিন্তু তারজন্য সিদ্ধান্ত গ্রহণ বন্ধ থাকতে পারে না। তার জন্য উইথ দ্যা মিনস আমাদের বের করতে হবে। ফাইল লোপাট হলেও প্রয়োজনের সাথে সঙ্গতি পূর্ণ কোন সিদ্ধান্ত ও কার্যকরী করার ক্ষেত্রে ওটা প্রধান বাধা হবে মনে করার কারণ নেই। রাস্তা আমাদের বের করতেই হবে ? কাজেই সেই জায়গায় আমরা নিশ্চয় যাব।

***শ্রীরতনলাল নাথ*** :— মি: স্পিকার স্যার, একটা কথা বুঝিনি, অথচ না বলেও পারিনা। একটা জিনিস মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট হইতে আশা করি।

***মিঃ স্পীকার*** :— হয়েছে তো, আর কি ? না না কি ?

***শ্রীরতনলাল নাথ*** : — মিঃ স্পীকার স্যার, কিছুই হবেনা, ৯৩ থেকে এই পোষ্ট গুলি কেবিনেট সিদ্ধান্তের পর পেনডিং হয়ে রয়েছে, এটা 'ল' ডির্পাটমেন্টের একটি চক্র। এই এপয়েন্টমেন্ট গুলি দেওয়া হচ্ছেনা। এই ব্যাপারে আপনি তদন্ত করে দেখবেন। বিভিন্ন পত্র পত্রিকা নিউজে উঠেছে, এটা কি

আশ্চর্য জিনিস। এইটা ৯৩ থেকে হাই কমাণ্ড রিকমাণ্ড করে এপয়েন্টমেন্ট দেওয়ার কথা রাজ্যে সরকার পরিকাঠমো রয়েছে, ক্লার্করা বেতন নিচ্ছে শুধু বসে বসে। এপয়েন্টমেন্ট দেওয়া যাচ্ছে না, কেন দেওয়া হচ্ছেনা, ইমেডিয়েট ফিলাপ করা হবে কি না? এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

***শ্রীমানিক সরকার*** (মুখ্য মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমিতো আগেই বলেছি যে, আমরা এই সেসনের পরে বিষয়গুলি নিয়ে বসব। আর ফাইল লোপাটের খবর আমি এখন পেলাম আমার জানা ছিলনা।

***শ্রীরতন লাল নাথ*** :— স্যার 'ল' ডিপার্টমেন্ট আমাকে বলেছে, আমি নির্দিষ্ট করে বলছি। আমি হাউসে যদি না বলি কোথায় বলব, আমি কেন বলছি 'ল' সেক্রেটারী কিন্তু কোর্টে গিয়েছিলেন। তাদের এপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না কেন? ফাইল পাওয়া যাচ্ছে না রে ভাই।

***শ্রী মানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— 'ল' সেক্রেটারী কি ফাইল খোঁজে বের করবে?

***শ্রীরতনলাল নাথ*** :— স্যার, ইয়েস ইয়েস।

***মিঃ স্পীকার*** :— ঠিক আছে।

***শ্রীরতনলাল নাথ*** :— স্যার, আমি বলছি।

***মিঃ স্পীকার*** :—মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায়।

***শ্রী জয়গোবিন্দ দেবরায়*** (রাধাকিশোরপুর) :— স্যার, এডমিটেড কোয়েশ্চন নং ১২০।

***শ্রী বাদল চৌধুরী*** (মন্ত্রী) :—স্যার, এডমিটেড কোয়েশ্চন নং —১২০

***প্রশ্ন*** :—

১ ১৯৯৪ ইং সালের এপ্রিল থেকে ১৯৯৮ ইং এর ডিসেম্বর পর্যন্ত রাজ্য কত কিলোমিঃ বৈদ্যুতিক লাইন টানা হয়েছে এবং

২। মাতা বাড়ী ব্লকে এ পর্যন্ত মোট কত কিলো মিটার বৈদ্যুতিক লাইন টানা হয়েছে (গাঁও সভা ভিত্তিক হিসাব)

***উত্তর*** :—

১। ১৯৯৪ ইং সালের এপ্রিল থেকে ১৯৯৮ ইং এর ডিসেম্বর পর্যন্ত মোট ২৩০০'৪৮ কিঃ মিঃ লাইন টানা হয়েছে

২। মোট ৩১৮ কিঃ মিঃ লাইন টানা হয়েছে। (গাঁও সভা ভিত্তিক হিসাব সংগ্রহাধীন)

*শ্রীজয়গোবিন্দ দেবরায়* :— সাপ্লিমেন্টারী স্যার, মাতারবাড়ী ব্লকে একেবারে নগর পঞ্চায়েত এলাকার সন্নিকটে কতগুলি গাঁও পঞ্চায়েত আছে সেখানে বৈদ্যুতিক ব্যবস্থা রয়েছে। কিন্তু ঐ গাঁও সভাগুলির এমন কিছু জায়গা রয়েছে সেখানে মানুষ দীর্ঘদিন ধরে বসতি স্থাপন করে রয়েছে এবং এখনো বৈদ্যুতিক লাইন যায়নি। শহর সন্নিকটে যে সমস্ত গাঁওসভাগুলি আছে যেমন, আর, কে, পুর কেন্দ্রের রাজারবাগ, খিলপাড়া। রাজারবাগে ৩০ বা ৩৫টি খুঁটির ব্যবস্থা হলে পুরো গ্রামটা ইলেক্ট্রিফায়েড ভিলেজ হয়ে যায়। খিলপাড়ায় একটা জায়গা আছে, সেখানে ৬০ বা ৭০ বৎসর ধরে লোকজনরা এই এলাকায় বসবাস করছে এবং তারা ইলেকট্রিক লাইট থেকে এখনও বঞ্চিত। বৈদ্যুতিক লাইন একস্‌টেনশন করে এই গ্রামগুলিতে পুরো বৈদ্যুতিকরণের ব্যবস্থা করার ব্যাপারে মন্ত্রী মহোদয় কোন ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

*শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) :-- মিঃ স্পীকার স্যার, বিদ্যুৎ তো অনেক গ্রামে চলে গেছে। কিন্তু বিদ্যুৎ যাওয়া মানে ঘরে ঘরে বিদ্যুৎ পৌঁছায় না। সেজন্য প্রত্যেক বছরে গ্রামের যেখানে বিদ্যুৎ পৌঁছেনি আমরা সেখানে একস্‌টেনশনের কর্মসূচী নেই এবং আমরা সেইভাবেই কাজ করি। আর, এ, সি থেকে টাকা আনি লোন হিসাবে এবং এখানকার পঞ্চায়েত সমিতি এবং বি,এ,সি তাদের হাতে আমরা কাজের জন্য বরাদ্ধ দেই! যেমন, এই বৎসর যে কর্মসূচী চলছে বড় ব্লক হলে ৮ কিলোমিটার এবং ছোট ব্লক হলে ৭ কিলোমিটার বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করা হবে এবং এরকম ভাবে আমরা ভাগ করে দিয়েছি প্রতিটি ব্লক ভিত্তিতে। এখন পঞ্চায়েত সমিতিগুলি এবং বি, এ, সি গুলি বলছে, কোন গ্রামে কত খুঁটি যাবে, কাকে তারা বৈদ্যুতিক কানেক্‌শন দিবেন সেইগুলি তারাই ঠিক করে নেন।

*শ্রীসমীর দেব সরকার* :- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে আমাদের দেশে বৈদ্যুতিক লাইন একস্‌টেনশনের ক্ষেত্রে যে পদ্ধতিটা আছে সেটা ১৯৭০ এর সেন্সাস ভিলেজ। সেটা আবার পরবর্তী সময়ের ১৯৭১ এর রেকর্ডগুলি ইলেক্ট্রিক সেন্সাস এগুলি ফলো করে থাকবে। কিন্তু আমরা দেখেছি এর মধ্যে আমাদের বিভিন্ন গাঁও পঞ্চায়েত অথবা রেভিন্যু মৌজা যে কোন ভাবেই দেখি আমাদের সঙ্গে বাস্তবে যা আছে তার কোনটার সঙ্গে মিলছে না। এক্ষেত্রে নতুন করে পঞ্চায়েত সমিতির সঙ্গে আলোচনা করে এবং পঞ্চায়েত সমিতির ব্লকের সঙ্গে আলোচনা করে ঐ যে সেন্সাস ভিলেজ গুলো এইগুলি নির্দিষ্ট করার প্রক্রিয়া বের করা হবে কিনা ?

*শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আর, এ, সির কাছ থেকে যখন ধারে

টাকা আনতে হয় তখন প্রজেক্ট সাবমিট করতে হয়। ১৯৭১ সালের পরে যখন এই প্রোগ্রামটা আমরা গ্রহণ করি তখন কিছু গ্রাম, পাড়া যে সমস্ত ছিল সেইগুলিকে ভিত্তি করেই প্রজেক্ট তৈরী করে তার জন্য আমরা ঋণে টাকা আনি। প্রতি ১০ বৎসর অন্তর অন্তর এটা ঠিক হয়। ১৯৯১ সালের পরে যখন আর, এ, সির কাছে গিয়েছি তারা তখন বলেছেন যে, ৭১ সালের এই ফিগারে হবে না। রেভিনিউ মৌজা ভিত্তিক প্রজেক্ট করে পাঠাতে হয়। আমরা বললাম, এইভাবেই তো আমরা কাজে অগ্রসর হচ্ছি। আমাদের ক্ষেত্রে বিশেষ করে '৭১ এবং ৯১' দুটো সেন্সাস রিপোর্টকে বেইস করে আমরা এখন আর, এ, সির কাছে প্রজেক্ট দেই এবং তাঁর কাছ থেকে টাকা পয়সা আনি। যদি কিছু পরিবর্তন করতে হয় তবে এটা ২০০১ সালে করা হবে।

***মিঃ স্পীকার :—*** প্রশ্ন পর্ব শেষ হয়ে গেছে। যে সমস্ত তারকা চিহ্নের মৌখিক প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব হলো না এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য আমি মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ANNEXURES-A & B

মাননীয় সদস্য মহোদয়ের অনুমতি নিয়ে জানাচ্ছি যে, বিধানসভার কার্য্য পরিচালনার বিধি ৯৪ নং ধারা মোতাবেক আমি দুইটি প্রাইভেট, মেম্বার মোশনের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য সুদীপ রায় বর্মন মহোদয়।

## MATTER RAISED BY MEMBER

***শ্রীরতনলাল নাথ :—*** মিঃ স্পীকার স্যার, পরবর্তী কার্যসূচী শুরু করার আগে একটা ব্যাপারে আমরা দৃষ্টি আকর্ষণ করছি। এবার যে গভঃ ডায়েরি প্রকাশ করা হয়েছে সেখানে যে ত্রুটি বিচ্যুতি গুলি রয়েছে সেটাতে আমি যাচ্ছি না। এইগুলিতে ত্রুটি বিচ্যুতি কিছু থাকতেই পারে এবং সংশোধনও হবে। যেটা আমার দৃষ্টি গোচরে এসেছে সেটাতে গভর্ণর সেক্রেটারিয়েটের পরেই প্রটোল অনুসারে এ্যাসেম্বলী সেক্রেটারিয়েটের উল্লেখ থাকা উচিৎ ছিল। ৯৫ ইং এ এই রকম হয়েছিল। তার ইনস্টেন্স আছে। এবার ডায়েরিতে সব দপ্তরের পর এমনকি ত্রিপুরাভবনের উল্লেখ রয়েছে। এটা দেখার প্রয়োজন রয়েছে বলেই আমি এখানে বিষয়টি দৃষ্টি আকর্ষণ করলাম।

***মিঃ স্পীকারঃ—*** এটা কি চেয়ারের ফাংশন ? এটা হচ্ছে যারা এড্‌মিনিস্টেটিভের যারা আছেন তারা দেখবেন।

***শ্রীরতনলাল নাথ ঃ—*** মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যেন এব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন এবং ডিসিশন নেন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :—নিশ্চয়ই সংশোধন করা হবে।

## PRIVATE MEMBERS MOTIONS

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য মহোদয় অবগত আছেন। তাদের অবগতির জন্য জানাচ্ছি যে বিধানসভার কার্য্য পরিচালনার বিধি ৪ নং ধারায় আমি দুইটি প্রাইভেট মেম্বারস মোশনের নোটিশ পেয়েছি। প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য সুদীপ রায় বর্মণ মহোদয়। নোটিশের বিষয়বস্তু হল-ডেট্ দি সিচুয়েশান লেফট্ টু দি অ্যারেস্ট অব্ শ্রীললিত দেববর্মা এ স্যারেণ্ডার একস্টিমিস্ট টু বি ডাজ নট্ একস্টিমিস্ট্ বি টেকেন্ ইন দি কনসিডারেশন্ এট্ ওয়ান্স।

**দ্বিতীয়তঃ**—নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য বিরোধী দলনেতা শ্রীসমীর রঞ্জন বর্মণ মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হল রিলেকটেড এ্যাটিটিউড অব দ্বি হেলথ্ মিনিষ্টার টু পাবলিস, দি লিষ্ট, অব্ প্রেসএইব, মোডিসিন্ এজ্ এ্যাপেয়ারড্ ইন্ দি ডেইলী মানুষ পত্রিকা ডেটেড, ৪/০১/৯৯ইং উপরিক্ত নোটিশ গুলো পরীক্ষা নিরীক্ষা অনুমোদন করেছে এবং উক্ত বিষয়গুলির উপর এই সভার আলোচনা করার জন্য আগামী ১৯শে জানুয়ারী মঙ্গলবার ১৯৯৯ইং ধার্য্য করেছে

## REFERENCE PERIOD

এখন রেফারেন্স পিরিঅড্। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্যার নিকট হইতে নিম্ন উল্লেখ্য : বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্ন বর্ণিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি। এই বিষয়ের যে নোটিশ দিয়েছেন, তার নাম উল্লেখ করছি, মাননীয় সদস্যর নাম শ্রীকাজল চন্দ্র দাস।

**শ্রীকাজলচন্দ্র দাস** (কল্যাণপুর) : মিঃ স্পীকার স্যার,, সন্ধ্যারাতে গাবর্দিবাজার থেকে অপহৃত ১ (এক) দাস পাড়ার অগ্নিসংযোগ : পাল্টা আগুনে বহু বাড়ীঘর পুড়ে ছাই। "গত ১৫/০১/৯৯ ইং স্যন্দন পত্রিকার প্রকাশিত সংবাদ সম্পর্কে"।

**মিঃ স্পীকার** :—আমি স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, উনার বিবৃতি দেওয়ার জন্য। আজ না পারলে তারিখ এবং সময় জানতে পারেন।

**শ্রীমাণিক সরকার** (মুখ্যমন্ত্রী) :—স্যার, আমি আগামী ১৯শে জানুয়ারী ১৯৯৯ইং তারিখে এই বিষয়ের উপর বিবৃতি দেব।

***মিঃ স্পীকার*** **:—**আজ আমি একটি নোটিশ মাননীয় সদস্যের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি সেই নোটিশে পরীক্ষা নিরীক্ষা করে গুরুত্ব অনুসারে আমি নিম্ন উল্লেখ্য বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি এবং এই বিষয়ে যে নোটিশ দিয়াছেন, তার নাম উল্লেখ করছি, মাননীয় সদস্যের নাম শ্রীবীরজিৎ সিংহা।

***শ্রীবীরজিৎ সিংহা*** (কৈলাশহর) **:**—মাননীয় স্পীকার স্যার, গত ২২ শে ডিসেম্বর ১৯৯৯ ইং তারিখে দৈনিক সংবাদের প্রথম পৃষ্ঠায় দুগ্ধ বিপ্লবের জন্য বরাদ্দ কেন্দ্রীয় অর্থের দোহন যজ্ঞ। পরিবহণ টেণ্ডারে কেলেংকারী বেনিফিসিয়ারী বাছাইয়েতে পক্ষপতিত্ব পি, এ, সি, র খোঁচায় তদন্ত দুর্নীতি ফাঁস —"এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

***মিঃ স্পীকার*** **:**—আমি মাননীয় প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার বিবৃতি দেওয়ার জন্য আজকে না পারলে সময় এবং তারিখ জানতে পারেন।

***শ্রীনারায়ন রুপিনী*** (মন্ত্রী) **:**—এই বিষয়ের উপর আমি আগামীকালকে আলোচনা করব।

***মিঃ স্পীকার*** **:**—আমি আর একটি নোটিশ মাননীয় সদস্যর নিকট থেকে নিম্নলিখিত বিষয়ের উপর পাইয়াছি উক্ত এই নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে গুরুত্ব অনুসারে আমি নিম্নলিখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়াছি এবং এই বিষয়ে যে নোটিশ দিয়েছেন তার নাম উল্লেখ করছি। মাননীয় সদস্যর নাম শ্রীসুধন দাস।

***শ্রীসুধন দাস*** (রাজনগর) **:**—মাননীয় স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হচ্ছে গত ৯/০১/৯৯ইং বিলোনীয়া মহকুমার বাইখোরা থানাতে লক্ষীছড়া থেকে ... .... . ... ....

***মিঃ স্পীকার*** **:**—না, এটা আপনার রেকান্সে পিরিয়ড্, রেফারেন্সে দিয়েছেন এটা হচ্ছে আপনার ১৮শে নভেম্বর ৯৮ইং।

***শ্রীসুধন দাস*** **:**— বলছি স্যার, "গত ২৮শে নভেম্বর ১৯৯৮ ইং "ডেইলী দেশের কথা" পত্রিকায় উগ্রপন্থীর আক্রমনে ডুম্বুর জলবিদ্যুৎ প্রকল্পের জুনিয়র ইঞ্জিনিয়ার নিহত, ডাক্তার সহ ৪ জন অপহৃত "এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে "

***মিঃ স্পীকার*** **:**—আমি স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার বিবৃতি দেওয়ার জন্য আজকে না পারলে তারিখ এবং সময় জানাতে পারেন।

*শ্রীমানিক সরকার* (মুখ্যমন্ত্রী) ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বিষয়ের উপর যে বক্তব্য সেটা আমি আগামী কাল আলোচনা করব।

*মিঃ স্পীকার ঃ—* আজকের কার্যসূচীতে তিনটা হয়েছে, কাজলবাবু বীরজিৎবাবু, এবং সুধনবাবু সবারই একটা করে হয়েছে।

*শ্রীরতনলাল নাথ ঃ* স্যার, এটা নিশ্চয়ই সঠিক, কিন্তু জানিনা অত্যন্ত গুরুত্বপূর্ণ অবশ্য এটাতো আমি প্রশ্ন তুলছিনা. লাস্ট সেশন্ থেকে এটা অতিব ইম্পরটেণ্ট মেটার নিয়ে আমি বার বার কলিং অ্যাটেশন্, রেফারেন্স নিয়ে আসছি একবার এই ভঙ্গিতে, একবার ঐ ভঙ্গিতে, কোন ভঙ্গিতে আমার কাজ হচ্ছেনা। আজতো হাউসের সময় প্রায় শেষের পথে। আগামীকাল তো হাউসের কাজ শেষ হয়ে যাবে। ঘটনাটা হলো প্রত্যেক মন্ত্রী. বিধায়কের মাথায় টুপি পরিয়ে একটা কমপিউটার ক্রয় নিয়ে যে একটা ঝামেলা, এটা সিরিআস্ মেটার। স্যার, আমি বলছি না। আমি জানি মন্ত্রী ইন্‌লভ নয়, কিন্তু সাম হাই অফিসার ভেরী মাচ ইন্‌ভলভ্ এই সব ইমপরটেণ্ট ইস্যুতে যদি কিছু বলতে না পারি তাহলে কি করে হবে ? কম্পিউটার ক্রয় নিয়ে বিভিন্ন দপ্তরে কোটি কোটি টাকার দুর্নীতি হচ্ছে।

*মিঃ স্পীকার ঃ—* আমি তো গুরুত্ব দিয়েই চেষ্টা করছি, কি ভাবে প্রেফারেন্স দেওয়া যায়।

*শ্রীরতনলাল নাথ ঃ—*এখন না পারলে কোন্ সময় বলতে পারব ? বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ।

*মিঃ স্পীকার :—*পরবর্ত্তী সেশনে বলুন।

*শ্রীরতিমোহন জমাতিয়া* (বাগমা) :—গত ১৫ তারিখে সাড়ে ৯টার সময় আমি একটি রেফারেন্স পাঠিয়েছিলাম। কিন্তু আমারটা উঠেনি।

*মিঃ স্পীকার :—* আপনারটা আসেনি।

*শ্রীরতিমোহন জমাতিয়া ঃ—*আমি ১৫ তারিখেও দিয়েছিলাম। আজও দিয়েছি। কিন্তু আমারটা এলট করা হয় নি। বার বার একই জিনিস ঘটছে। আপনি ইচ্ছাকৃত ভাবে স্বরাষ্টমন্ত্রীকে রক্ষা করে চলেছেন ?

*মিঃ স্পীকার :—*দিনে তিনটার বেশী এলাউ হয় না। নগেন্দ্রবাবুরটা এলাউ করা হয়েছে।

*মিঃ স্পীকার ঃ—* আজকের কার্য্যসূচীতে ১ (একটি) উল্লেখ্য বিষয়ের (রেফারেন্স পিরিয়ড) উপর সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়ের গত ১৫/১/৯৯ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীমাণিক দে মহোদয় উৎথাপন করেছিলেন। এখন আমি খাদ্য ও জনসংভরণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। নিম্নে উল্লিখিত বিষয়বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য।

বিষয় বস্তুটি হলো :—"নিত্য প্রয়োজনীয় দ্রব্যের ব্যাপক হারে মূল্যবৃদ্ধি সম্পর্কে।"

*শ্রীগোপাল দাস* (মন্ত্রী):—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী মাণিক দে মহোদয় যে রেফারেন্স নোটিশ দিয়েছেন তার বিষয় বস্তু হচ্ছে।

"নিত্য প্রয়োজনীয় দ্রব্যের ব্যাপক হারে মূল্যবৃদ্ধি সম্পর্কে।"

স্যার, ইহা সত্য যে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশের ন্যায় ত্রিপুরারও কয়েকটি নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যস্তর বৃদ্ধি ঘটে। যেমন আলু, পেঁয়াজ, ভোজ্য তৈল, ডাল ইত্যাদি। এই মূল্য বৃদ্ধি বিশেষভাবে পরিলক্ষিত হয় বিগত সেপ্টেম্বর ও অক্টোবর ১৯৯৮ ইং মাসগুলিতে। নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির মধ্যে চাউল, গম, চিনি, কেরোসিন ইত্যাদির মূল্যস্তরের প্রথম হইতে বর্তমান পর্যন্ত খুব বেশী মাত্রার পরিবর্তন হয় নাই।

আলু, পেঁয়াজ, ডাল ও ভোজ্য তৈলের দাম বৃদ্ধির পরিপ্রেক্ষিতে উক্ত দ্রব্যাদির দাম কম রাখার জন্য রাজ্য সরকার বিশেষ ব্যবস্থা হিসাবে নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করিয়াছে।

১। খাদ্য দপ্তরের অফিসার, পুলিশের এনফোর্সমেন্ট শাখা, মহকুমা শাসক ও জেলা শাসকদের নির্দেশ দেওয়া হয়েছিল যাতে উনারা উচ্চদামে জিনিস বিক্রীকারীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করেন।

২। পাইকারী ও খুচরা দ্রব্যের মূল্য দৈনিক ভাবে পর্যালোচনা করার জন্য সর্বস্তরের প্রশাসনিক অফিসারদের নির্দ্দেশ দেওয়া হয়েছিল।

৩। রাজ্যের সর্বত্র যাতে ন্যায্যমূল্যের দোকান মারফৎ নিত্য প্রয়োজনীয় জিনিস যথা চাউল, গম লবন, চিনি ও কেরোসিন তৈল ইত্যাদি যথাযথভাবে বিলি হয় তা দেখার জন্য ন্যায্যমূল্যের দোকান-ভিত্তিক ভিজিল্যান্স কমিটিগুলিকে আরো বেশী সক্রিয়ভাবে তদারকী করার নির্দেশ দেওয়া হয়।

৪। ভোজ্যতৈলের মূল্য বৃদ্ধি করার জন্য ও বাজারে ভোজ্যতৈলের যোগান স্থিতিশীল রাখার জন্য রাজ্য সরকার মন্ত্রী পর্যায়ে একটি মনিটারিং কমিটি গঠন করে। উক্ত মনিটারিং কমিটি বিশেষ পদক্ষেপ গ্রহণের মাধ্যমে রাজ্যে ভোজ্যতৈলের যোগান অক্ষুন্ন রাখতে সক্ষম হয় এবং

সঙ্গে সঙ্গে ভোজ্য তৈলের মূল্যবৃদ্ধি রোধেরও কার্যাকারী পদক্ষেপ নেয়া - যেমন গত সেপ্টেম্বর, অক্টোবর মাসে আগরতলা পৌর এলাকাস্থিত প্রতিটি বাজারে নির্ধারিত মূল্যে সরিষার তৈল বিক্রির ব্যবস্থা। পরে নভেম্বর মাসে ঐ প্রক্রিয়াকে আরো বেশী সহজ লভ্য করার লক্ষ্যে রাজ্যে সমস্ত কো. অপারেটিভ সংস্থা পরিচালিত বিক্রয় কেন্দ্র গুলিতে নির্ধারিত মূল্যে সরিষার তৈল বিক্রীর জন্য বরাদ্দ করা হয়। ঐ বিক্রয় কেন্দ্র গুলিতে প্রতিমাসে প্রতি রেশনকার্ড পিছু এক লিটার করে সরিষার তৈল বিক্রি করা হয়েছে। ইহা ছাড়া গত নভেম্বর ও ডিসেম্বর মাসে আগরতলা পৌর এলাকায় প্রতিটি ন্যায্যমূল্যের দোকানে কার্ড পিছু এক লিটার পামোলিন তৈল বিক্রি করা হয়েছে। ফলে গত নভেম্বর মাসে সরিষার তৈলের বাজার দর নিম্নমুখী হয় যা বর্তমানেও চালু আছে।

৫) বাজারে ঐ বিশেষ কয়েকটি দ্রব্যের মূল্য স্থিতিশীল রাখার জন্য (আলু, পেঁয়াজ, ডাল ও সরিষার তৈল) রাজ্যের পাইকারী ও খুচরা ব্যবসায়ী সমিতির সঙ্গে একাধিক আলোচনা সভা অনুষ্ঠিত হয়, এবং এই সমস্ত আলোচনার ফলশ্রুতিতেই আমদানী মূল্যের ভিত্তিতেই সরিষার তৈল, আলু ও পেঁয়াজ ইত্যাদি নির্ধারিত দামে বিক্রয় সম্ভব হইয়াছে।

৬) নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যমান ক্রমবর্ধমান থাকার কারণে তা পর্যালোচনা ও কার্য্যকরী পদক্ষেপ নেওয়ার জন্য গত নভেম্বর মাসের ৪ (চার) তারিখে তিনজন মন্ত্রীকে নিয়ে একটি ক্যাবিনেট সাব কমিটি গঠন করা হয়। উক্ত ক্যাবিনেট সাব কমিটি মোট পাঁচটি মিটিং করেন এবং নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য রোধের জন্য কয়েকটি উল্লেখযোগ্য সিদ্ধান্ত গ্রহন করেন। সিদ্ধান্তগুলি হলো কো.অপারেটিভের মাধ্যমে সরিষর তৈল বিক্রি করা, শিলং হইতে আলু আমদানী করে প্রতি কে জি ১০ টাকা মূল্যে বিক্রয় করা, আগরতলা পৌর এলাকায় প্রতিটি ন্যায্য মূল্যের দোকানের মাধ্যমের পামোলিন তৈল বিক্রয় করা, এবং ত্রিপুরা ষ্টেট কো.অপারেটিভ কনজিউমার্স ফেডারেশনকে বহিঃরাজ্যে হইতে সরিষয় তৈল আমদানী করা এবং নির্ধারিত মূল্যে বিক্রয় করার জন্য ৩০ লক্ষ টাকা সুদবিহীন ঋণ দেওয়া হয়।

৭) উপরে উল্লিখিত কার্য্যকরী পদক্ষেপ নেওয়ার পরে গত ডিসেম্বর মাসের প্রথম সপ্তাহ হইতে নিত্যপ্রয়োজনীয় দ্রব্য যেমন ভোজ্যতৈল, পেঁয়াজ, আলু এবং ডাল ইত্যাদির মূল্য ক্রমান্বয়ে কমিতে থাকে।

নীচে গত সেপ্টেম্বর ১৯৯৮ ইং মাস হইতে ডিসেম্বর ১৯৯৮ ইং তারিখে ত্রিপুরা এবং কলিকাতা (পঃ বঙ্গ) এই দুইটি রাজ্যের আনুপাতিক দ্রব্যমূল্যের তালিকা দেওয়া হইলঃ—

| | সেপ্টেম্বর '৯৮ | অক্টোবর '৯৮ | নভেম্বর '৯৮ | ডিসেম্বর '৯৮ |
|---|---|---|---|---|
| **ত্রিপুরা** | | | | |
| ১) ডাল | ২৫·০০ টু ২৬·০০ | ২৭·০০ টু ২৮·০০ | ২৭·০০ টু ২৮·০০ | ২৭·০০ টু ২৮·০০ |
| ২) ভোজ্যতৈল | ৭১·০০ পকেট | ৭১·০০ পেকেট | ৯৩·০০ টু ৯৮·০০ | ৭৮·০০ টু ৮৩·০০ |
| ,, | ৫৮·০০ টু ৬৪·০০ খুচরা | ৬৪·০০ টু ৬৮·০০ খুচরা | ৮০·০০ টু ৮৫·০০ খুচরা | ৬২·০০ টু ৬৮·০০খু |
| ৩) পেঁয়াজ | ৪০·০০ টু ৪২·০০ | ৫৪·০০ টু ৫৫·০০ | ২৮·০০ টু ৩৫·০০ | ২০·০০ টু ২২·০০ |
| ৪) আলু | ১৪·০০ টু ১৫·০০ | ১২·০০ টু ১৩·০০ | ১২·০০ টু ১৩·০০ | ১ ··০০ |
| ৫) এস, এফ রাইস | ১৩·০০ টু ১৫·০০ | ১৩·৫০ টু ১৪·০০ | ১৩·৫০ টু ১৪·০০ | ১৩·০০ টু ১৩·২৫ |
| ফাইন রাইস | ১৩·০০ টু ১৩·৫০ | ১২·৫০ টু ১২·০০ | ১২·০০ টু ১৩·৫০ | ১৩·০০ টু ১৩·২৫ |
| মিডিয়াম রাইস | ১১·৫০ টু ১২·০০ | ১১·৫০ টু ১২·০০ | ১১·৫০ টু ১২·০০ | ১২·০০ টু ১২·৫০ |
| **কলিকাতা** | | | | |
| ১) ডাল | ২৬·০০ টু ৩২·০০ | ২৮·০০ টু ৩৪·০০ | ২৮·০০ টু ৩৮·০০ | ৫০·০০ টু ৩৪·০০ |
| ২) ভোজ্যতৈল | ৬৩·০০ টু ৬৪·০০ ইঞ্জিন | ৭০·০০ টু ৭৭·০০ | ৬৬·০০ টু ৭০·০০ | ৬৬·০০ টু ৭০·০০ |
| ৩) পেঁয়াজ | ২৮·০০ টু ৩০·০০ | ৫০·০০ | ২৫·০০ | ২০·০০ |
| ৪) আলু | ১১·০০ | ১২·০০ | ১০·০০ | ৭·০০ টু ৮·০০ |
| ৫) চাউল | ১১·০০ টু ১৯·০০ | ১২·০০ টু ২০·০০ | ১১·০০ টু ১৮·০০ | ১১·০০ টু ২০·০০ |

***শ্রীমানিক দে :***— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী তো বিবৃতি দিয়েছেন। মূল্য বৃদ্ধি বিষয়টা খুব উদ্বেগজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে এটা আমরা কম বেশী ভুক্তভোগী। এই মূল্য বৃদ্ধি এটা শুধু রাজ্যের বিষয় নয় গোটা ভারতবর্ষের এটা উদ্বেগজনক অবস্থা। বিশ্বের বানিজ্য সংস্থার ফলেই এই মূল্য বৃদ্ধি আরও বাড়বে। আমাদের জন্য আরও খারাপ দিন অপেক্ষা করছে। তার মধ্যে দাঁড়িয়ে আমার বক্তব্য হলো আমাদের কি করণীয় আমরা কি করতে পারি। কারণ এই মূল্য বৃদ্ধি আটকানোর ক্ষেত্রে শুধু একটা রাজ্য সরকার যথেষ্ট নয়। কারণ ওয়ার্ল্ড ট্রেড অরগানাইজেশানের সঙ্গে আমাদের যে এডজাষ্টমেণ্ট হয়েছে তার ফল আমাদের জন্য খুব খারাপ অপেক্ষা করছে। সেখানে নিত্য প্রয়োজনীয় জিনিসগুলি তার কাঠামোর মধ্যে যেমন ১০ কে.জি, চাউলের যে বিষয়টা যারা গরীব অংশের মানুষ পায় এটাকে ২০ কে. জি. করার সম্পর্কে রাজ্য সরকার থেকে কোন প্রস্তাব দিল্লীতে দেওয়া হয়েছে কিনা আমি এই বিষয়টা ক্লিয়ার হতে চাই। জি, আর, ওয়াই প্রকল্প ইত্যাদিতে যদি আমরা বেশী দিতে পারি তাহলে চাউল ইত্যাদি নিয়ন্ত্রণ করার ক্ষেত্রে কিছু সুবিধা-জনক অবস্থায় আমরা আসতে পারি। ভোজ্য তেল এটাকে নিয়ন্ত্রণ করার জন্য এই বিধানসভায় আলোচনা হয়েছিল যাতে রোগে আক্রান্ত হয়ে মানুষ না মারা যায়। রাজ্য সরকার ইতিমধ্যে কিছু ভাল ব্যবস্থা গ্রহণ করেছেন কিন্তু মারা যাওয়ার কোন ঘটনা আছে কিনা এই বিষয়টা পরিষ্কার হলে ভাল হয়। পেঁয়াজের দাম এটা অন্যান্য রাজ্যেও বেড়েছে, আমাদের রাজ্যেও বেড়েছে। আমাদের রাজ্য থেকে পেঁয়াজ বাইরে চলে যাচ্ছে এটা কেন্দ্রীয় সরকারও স্বীকার করেছেন। আমাদের রাজ্যে পেঁয়াজ কিনে এনে ন্যায্য মূল্যের দোকানের মাধ্যমে দেওয়ার কোন চিন্তা ভাবনা সরকারের আছে কিনা? চাউলের খানিক বরাদ্দ যেটা আমাদের দাবী সেই দাবী অনুযায়ী এখানে যে বিষয়টা আমি বলেছি এই বিষয়টাকে নিয়ন্ত্রণে আনার জন্য যে সমস্ত ল্যাম্পস্-প্যাকস্ এবং কো-অপারেটিভের কথা উনি আলোচনা করেছেন এই ল্যাম্পস্, প্যাকস্ এবং কো-অপারেটিভের মধ্যে যে এইগুলি তো কাজে লাগাতে পারেন। শহরে দেখা যাচ্ছে কিছু কিছু ভোজ্য তেল কিছু কিছু দোকানে সরকারের মধ্যে যে সংগ্রহ করা হয়েছে কিন্তু গ্রামেগঞ্জে সেই সুযোগ পৌঁছোনি। সেই জায়গায় সমস্ত ল্যাম্পস্-প্যাকস্ এবং কো-অপারেটিভগুলিকে কিছু পুঁজি দিয়ে এই জিনিসগুলি সরবরাহ করার জন্য এবং বিষয়টা দেখার জন্য আমার অনুরোধ থাকবে। তার সঙ্গে এই বিষয়টাকে নিয়ন্ত্রণ রাখার জন্য যে জিনিসগুলি সরকার সরবরাহ করে থাকেন যেমন তেল, চিনি, কেরোসিন লবণ ইত্যাদি বাফার ষ্টকের পজিশান বললে ভাল হয়। এনফোর্সমেন্টের ব্যবস্থা কোন কোন ক্ষেত্রে নিয়েছেন এবং এই ধরনের নির্দিষ্ট কোন ব্যবস্থা আছে কিনা? আমার বক্তব্য এটাই।

***শ্রীগোপালচন্দ্র দাস*** (মন্ত্রী):— মিঃ স্পীকার স্যার, এই দ্রব্য মূল্য বিষয়টা খুবই স্পর্শকাতর ইস্যু। এটা কোন রাজ্যের বিষয় নয়, এটা সারা দেশের বিষয়। আমাদের দেশের প্রচলিত রাষ্ট্র ব্যবস্থার সঙ্গে এটা জড়িত। সেখানে আমাদের মূলতঃ দ্রব্য মূল্য বৃদ্ধি সম্পর্কিত কতগুলি কেন্দ্রীয়

আইন আছে তার সঙ্গে রাজ্য সরকারের কিছু কিছু ক্ষেত্রে পাওয়ার ডেলিগেশ্যান করা আছে। সেখানে মূল সোর্সে যদি জিনিস পত্রের দাম বাড়ে তখন স্বাভাবিক ভাবেই তার চাপ রাজ্যের সাধারণ মানুষের উপর এসে পড়ে। আমরা দেখছি বিগত কেন্দ্রীয় সরকারের সময় এবং কেন্দ্রে যখন বি.জে.পি, সরকার আসল তখন এই দ্রব্যমূল্য একটা অস্বাভাবিক লাগামহীনভাবে বাড়তে শুরু করে। আমরা দেখলাম, প্রথমে ভোজ্য তেল দিয়ে কেলেংকারী শুরু হল দিল্লীতে। সেখানে কতগুলি তেলের ভেজাল ধরা পড়ে এবং এই তেল খেয়ে ৪০-৫০ জন লোক মারা যায়। যেটা ড্রপসি রোগ নামে চিহ্নিত হয়েছিল এবং এটা যখন সারা দেশের মধ্যে আতঙ্ক ছড়িয়ে পড়ে তখন আমাদের রাজ্যেও আমরা, মুখ্যমন্ত্রীর পরামর্শে কতগুলি বিধি ব্যবস্থা এখানে নিয়েছি এবং সেখানে আমরা তেল পরীক্ষা করার ব্যবস্থা গ্রহণ করি এবং এই রাজ্যে চোরাইবাড়ি গেইটে সেখানে বিশেষ পরীক্ষার ব্যবস্থা করা হয় যাতে কোনরকম ভেজাল তেল এই রাজ্যে প্রবেশ করতে না পারে এবং হেল্থের সহায়তাও সেখানে বিশেষ ব্যবস্থা নিয়ে সমস্ত ব্রাণ্ডের তেল পরীক্ষা করে দেখা গেছে সেখানে কোন ভেজাল তেল পাওয়া যায়নি। শুধু একটি মাত্র তেলের মধ্যে যে ভেজাল পাওয়া গিয়েছিল সেটাও সেই ধরনের ভেজাল নয়। এটা সর্ষের সঙ্গে তিলের মিশ্রণে কিছু ভেজাল সেখানে ধরা পড়েছিল। তাও সরকার সেখানে ব্যবস্থা নিয়েছে। কারণ আইনতঃ এটাও অপরাধ। কাজেই এইগুলির ব্যবস্থা এই রাজ্যে নেওয়া হয়েছে। তাছাড়া অন্যান্য জিনিসের ক্ষেত্রেও, আমি বলেছি আমার বিবৃতিতে যে ভোজ্য তেলের ক্ষেত্রে আমরা কিছু তেল সেখানে প্রকিউর করে প্রথমে কিছু নির্দিষ্ট দোকানের মধ্যে দেওয়া হয়। পরবর্তীকালে কো-অপারেটিভের মাধ্যমে সারা রাজ্যে এই তেল নির্দিষ্ট দামে বিক্রীর ব্যবস্থা করা হয়েছে। পামোলিভ অয়েল স্টোর বরাদ্দও আমাদের জন্য কম। প্রতি মাসে ২০ মেট্রিক টন। তাও সেখানে আগস্ট মাসে বরাদ্দ হওয়া সত্ত্বেও সেখানে কেন্দ্রীয় সরকারের ব্যবস্থাপনার দুর্বলতার কারণে আমরা সেই পামোলিভ অয়েল সময়মত পাইনি। নভেম্বর মাসে গিয়ে আমরা পামোলিভ তেল প্রথম সরবরাহ পেলাম। তাও গৌহাটিতে যে এস,টি,সি সেখান থেকে আমরা সাপ্লাইটা পাই। যেখানে থেকে আমরা সাপ্লাইটা পাই সেখানে ইস্যুয়িং অফিসার না থাকার ফলে কলকাতা থেকে একজন অফিসার ফ্লাইটে করে গৌহাটি যেতেন। তিনি সেখানে এক-দুইদিন থেকে কিছু রিলিজ অর্ডার দিতেন। আবার তিনি কলকাতা ফিরে যেতেন। ফলে একটা অব্যবস্থা তৈরী হয়। আমি ব্যক্তিগত ভাবে এটার যে চেয়ারম্যান কাম এম.ডি উনার সঙ্গে যোগাযোগ করি এবং তার ফলে বর্তমান মাস থেকে সেখানে একজন ইস্যুয়িং অফিসার নিযুক্ত করা হয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রেখেছি কমপক্ষে মাসে আমাদের যাতে ১০০ মেট্রিক টন করে দেওয়া হয়। তাহলে আমরা রাজ্যে অন্যান্য জায়গায় দিতে পারব। এখন পর্যন্ত আমাদের যা বরাদ্দ, সেই বরাদ্দের মধ্যে ইস্যুয়িং অফিসারের প্রব্লেমের জন্য আমরা সবটা পাইনি। আমাদের অফিসাররা সেখানে টাকা জমা দিয়েও গৌহাটিতে বসে রয়েছেন। পামোলিভ

সবটা পাওয়া যায়নি। এখন যদি রেগুলারাইজ হয় এবং আমাদের বরাদ্দ যদি বাড়ানো হয় তাহলে আমরা কোঅপারেটিভের মাধ্যমে অন্য জায়গায় সেটা সরবরাহ করতে পারব। তাছাড়া অন্যান্য ক্ষেত্রেও আমাদের যে এনফোর্সমেন্ট, সেই এনফোর্সমেন্টের সহায়তা নিয়ে কিছু কিছু ক্ষেত্রে আমরা মজুত বিরোধী অভিযান সংগৃহীত করেছি এবং এখন পর্যন্ত প্রায় ১৩-১৪ টা ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তাদের বিরুদ্ধে আদালতে মামলা দায়ের করা হয়েছে। এগুলি ব্যবস্থা নেওয়ার ফলে এই সমস্ত জিনিস মূল্যবৃদ্ধি যেটা তার অনেকটা পরিমাণ নিয়ন্ত্রণে রাখা সম্ভব হয়েছে। যদিও এটা সবক্ষেত্রে সমানভাবে সম্ভব হয়নি। কাজেই রাজ্য সরকার এই বিষয়গুলির প্রতি খুবই নজর রেখেছেন। মাননীয় সদস্য যে কথাটা বলেছেন যে বি. পি. এল চালের ক্ষেত্রে আমরা আমাদের রাজ্যে এই বিধানসভা থেকেই প্রস্তাব নেওয়া হয়েছে যে ১৪ কেজির পরিবর্তে যাতে ২০ কেজি করে দেওয়া হয়। তাহলে গরীব মানুষের পক্ষে এটা সহায়ক হবে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন সমর্থনযোগ্য উত্তর পায়নি। কাজেই দ্রব্যমূল্যের ক্ষেত্রে এই যে সর্ব ভারতীয় ক্ষেত্রে সমস্যা. আমাদের রাজ্যের প্রত্যন্ত অঞ্চল বলে এবং যোগাযোগ ব্যবস্থার দুর্বলতার কারণে আমাদের রাজ্যের মানুষ সবচেয়ে বেশি সমস্যার মুখোমুখি হতে হয়।

*মিঃ স্পীকার* :— মাননীয় মন্ত্রী, এত বেশি বিস্তৃতির দরকার নেই।

*শ্রীগোপাল দাস* (মন্ত্রী) :—যোগাযোগের অব্যবস্থার কারণে, লামডিং-এ যখন বর্ষার সময় যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়েছে, তখনও আমাদের রাজ্য সরকার আটমোষ্ট ট্রাই করেছে যাতে এই সমস্ত চাল. লবণ কেরোসিন এগুলি যাতে বিলি বন্টনের ক্ষেত্রে অসুবিধা না হয়। সর্বোচ্চ অগ্রাধিকার দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে আমরা রাজ্য সরকার সমস্ত ব্যবস্থা সেখানে করেছি। ফলে সেই ধরণের বড় কোন অসুবিধা হতে পারেনি।

*শ্রীশ্যামাচরণ ত্রিপুরা* :— মিঃ স্পীকার স্যার, এখানে মাণিকবাবুর যে কথা ছিল সেটা হচ্ছে, নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের ব্যাপক হারে মূল্যবৃদ্ধি সম্পর্কে, তা এটাকে রোধ করতে আপনি কি ব্যবস্থা নিয়েছেন বা বর্তমানে সেটা কি অবস্থায় আছে সেটা আপনি জানাননি। দ্বিতীয়তঃ হচ্ছে যে সমস্ত চাল, ডাল. তেল, পেঁয়াজ যেগুলির কোনটাই পশ্চিম বঙ্গে উৎপাদন হয় না, ডাল হয় বিহারে, চাল হয় উত্তর প্রদেশে, তেল হয় রাজস্থানে আর পেঁয়াজ হয় গুজরাটে। তা ওখানে এগুলির দাম কত আর এখানে এগুলির দাম কত এটা আপনার কমপেয়ার করে বলা উচিৎ ছিল। অথবা আমাদের কাছের রাজ্য আসামের সঙ্গে তুলনা করা উচিৎ ছিল। কিন্তু পশ্চিম বঙ্গ ত্রিপুরার অংশ নয়। কাজেই ওখানে কি হল না হল কত দাম এগুলি আমাদের শুনার কি দরকার আছে, তারাতো আর এগুলি উৎপাদন করেনা. তারাও আমাদের মত এনে খায়। আমাদের মত যারা এনে খায় সেখানে আমাদের নিকটতম রাজ্য আসামের সঙ্গে ত্রিপুরার তুলনা করে এটা আপনার জানা উচিৎ এবং এটা আপনি জানাতে পারবেন কিনা জানাবেন। তারপর পেঁয়াজ আলু তেল এগুলি আমাদের

এগ্রিক্যালচার ডিপার্টমেন্ট প্রচুর পরিমানে উৎপাদন করানোর জন্য এবং বাংলাদেশে যাতে এটা বাহির হয়ে না যায় এই ব্যবস্থা নেওয়ার ব্যাপারে ব্যবস্থা করবেন কিনা এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের মাধ্যমে এই সমস্ত জিনিস প্রচুর পরিমাণে উৎপাদন করিয়ে আমাদের প্রয়োজন মিটানোর চেষ্টা করবেন কিনা এবং দাম কিছু কমাবেন কিনা জানাবেন কি ?

শ্রী*গোপালচন্দ্র দাস* (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন যে এখানে আমাদের রাজ্যে পেঁয়াজ উৎপাদন হয়না, এটা সত্য কথা। পেঁয়াজ আমাদেরকে বাইরের রাজ্য থেকে আনতে হয় কাজেই বাহিরে যখন অসুবিধা সৃষ্টি হয় তখন আমাদের রাজ্যেও তার অ্যাফেক্ট হয়। কাজেই সেই ক্ষেত্রে আমরা কতগুলি জায়গায় অসহায়। এখানে আলুর ব্যাপারে যেটা মাননীয় সদস্য উল্লেখ করেছেন সেটাও ঠিক আলু আমাদের এখানে উৎপাদন হয়, কিন্তু আমাদের যে কোল্ড স্টোরেজ তাতে প্রয়োজনীয় সংখ্যক কোল্ড ষ্টোরেজ না থাকার ফলে এখানে যা প্রডাকশান হয় তার ছোট্ট একটা অংশ শুধু বীজের জন্য কোন কোল্ড স্টোরেজ রাখা যায় এবং মার্কেটে দেওয়া যায়। কিন্তু রাজ্যের সমগ্র মানুষের চাহিদা পূরণ করার মত মানে বিক্রী করার মত আলু সংরক্ষণ করার ব্যবস্থা এখনও তৈরী হয়নি। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এবং এগ্রিকালচার ডিপার্টমেন্টের পক্ষ থেকেও এখানে আরও কোল্ড স্টোরেজ তৈরী করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি যাতে করে আগামী দিনে এই সমস্যার মোকাবেলা করা যায়। আর বর্ডার সিকিউরিটির কথা যেটা মাননীয় সদস্য বলেছেন এই ব্যাপারটা নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ও মিটিং করেছেন এবং বি, এস এফকেও নির্দেশ দিয়েছেন যে সীমান্তের ওপাড়ে যে সমস্ত জিনিষ চলে যায় সেগুলি যাতে সীমান্তের বাহিরে যেতে না পারে মানে সুরক্ষিত যাতে করা যায় সেদিকে লক্ষ্য রাখতে। তারপর ভিজিল্যান্স পার্টিকেও নির্দেশ দেওয়া হয়েছে এবং বি এস এফকেও নির্দেশ দেওয়া হয়েছে।

শ্রী*রতনলাল নাথ* :— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ঠিক আছে। রাজ্যের উৎপাদিত জম্পুই পাহাড়ের কমলালেবু রাজ্যের মানুষ খাওয়ার স্বাদ পাচ্ছেন না। কেননা, সেটা চলে যাচ্ছে বাংলাদেশ হয়ে একেবারে আরবে। জিনিস পত্রের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি রোধে বা মূল্য-স্তর ঠিক আছে কিনা সেটা দেখার দায়িত্বে রয়েছে রাজ্য খাদ্য এবং জন সংভরণ দপ্তরের দায়িত্বপ্রাপ্ত বেতনভুক্ত কিছু কর্মচারী। তাহলে কি করে জিনিসের দাম এইভাবে দিনের পর দিন অস্বাভাবিক ভাবে বৃদ্ধি পাচ্ছে এবং কি ভাবে একটি নির্বাচিত সরকার মূল্যবৃদ্ধি রোধে কার্য্যকরী পদক্ষেপ নিতে ব্যর্থ হচ্ছে।

এখানে মাননীয় মন্ত্রী জানালেন যে এই ব্যাপারে অর্থাৎ পাচার রোধে প্রয়োজনীয় উদ্যোগ নেওয়ার জন্য বি, এস, এফের সঙ্গে কথা হয়েছে। আগরতলার পশ্চিম থানার সামনে দিয়ে পাচার কারীরা গাড়ি নিয়ে যাচ্ছে, এই ক্ষেত্রে বি, এস, এফ এখানে এসে কিভাবে সেটা নিয়ন্ত্রণ বা পাচার রোধ করবে ? এখন স্যার, কাঁচালংকা উৎপাদনের মোক্ষম সময় এবং উৎপাদনও এবার খুবই ভাল

হয়েছে। তাহলে সেই কাঁচালংকার দাম এবার রেকর্ড পরিমাণ বৃদ্ধি পেল আর মন্ত্রী বলছেন বিভাগের কর্মীরা এই ব্যাপারে ব্যবস্থা নিচ্ছেন। এটা কি আমাদের মেনে নিতে বাধ্য করেছেন মন্ত্রী মহোদয় ?

কাজেই রাজ্যের উৎপাদিত পন্যের এবং অন্যান্য পন্য সামগ্রীর মূল্যস্তর নিয়ন্ত্রণে রাখার ব্যাপারে এবং পাচার রোধে বাস্তব সম্মত জোড়ালো কি কি পদক্ষেপ এক্ষুণি জরুরী ভিত্তিতে নেওয়া হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

***শ্রীগোপালচন্দ্র দাস*** (মন্ত্রী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রাজ্য সরকারের খাদ্য দপ্তরের ইন্সপেক্টর বা এনফোর্সমেন্ট শাখার সহায়তায় চোরাকারবারী এবং মজুতদারদের বিরুদ্ধে নিয়মিত এ্যাকশান নেওয়া হচ্ছে। ইট ইজ এ কন্টিনিউয়াস প্রসেস্ অব্ দ্য স্টেট গভর্ণমেন্ট।

## CALLING ATTENTION

***মিঃ স্পীকার*** :— আজ আমি মাননীয় সদস্য শ্রী মানিক দে মহোদয়ের কাছ থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো, "গত ৫ই জানুয়ারী টাকারজলা থানার কামু রাম পাড়া থেকে জীপগাড়ী থামিয়ে শিক্ষক সহ ৬ জনকে অপহরণ এবং একজন শিক্ষককে খুন করা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রী মানিক দে কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎত্থাপনের সম্মতি দিয়েছি।

আমি এখন স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

***শ্রীমানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি আগামীকালই এই ব্যাপারে বিবৃতি দেব।

***মিঃ স্পীকার*** :— আজ আমি দ্বিতীয় দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়ের কাছ থেকে। নোটিশের বিষয় বস্তু হলো, "গত ২৪/১১/৯৮ইং তারিখে প্রাক্তন উপাধ্যক্ষ তথা ত্রিপুরা উপজাতি যুব সমিতির সহ সভাপতি শ্রীগৌরীশংকর রিয়াং-এর দেহরক্ষী (পি, জি) কৃষ্ণ কেশব দত্তকে মনপাথর টি,এস,আর, ক্যাম্পের ৭-৮ জন টি,এস,আর জোওয়ান বন্দুকের বাট দিয়ে আঘাত করে হত্যা করার ঘটনা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীজমাতিয়া কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

আমি এখন মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি আজ তিনি বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

***শ্রীমাণিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার আগামীকালই আমি এই বিষয়ে আমার বিবৃতি দেব।

***মিঃ স্পীকার*** :— আমি আরোও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয়ের কাছ থেকে। নোটিশটির বিষয়বস্তু হলো, "গত ৫ই জানুয়ারী, ৯৯ইং কতিপয় দুস্কৃতিকারী কর্তৃক কৈলাশহরের প্রাণী সম্পদ বিকাশ দপ্তরে ডেপুটেশানের নামে হামলা চালানো এবং অরিন্দম সোম নামক জনৈক কর্মচারী আহত হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীমালাকার কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি।

আমি এখন স্বরাষ্ট্র মন্ত্রীকে নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

***শ্রীমাণিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি আগামীকালই এই ব্যাপারে বিবৃতি দেব।

***মিঃ স্পীকার*** :—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো:— গত ১০ই অক্টোবর তেলিয়ামুড়া থানাধীন ত্রিশাপাড়াতে উগ্রপন্থীদের আক্রমণে আট জন নিহত ও পাঁচ জন আহত হওয়া সম্পর্কে।"

***শ্রীমাণিক সরকার*** (মুখ্যামন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, দৃস্টি আকর্ষণী নোটিশটির বিষয় বস্তু হলো "গত ১০ই অক্টোবর তেলিয়ামুড়া থানাধীন ত্রিশা বাড়ীতে (ত্রিশাপাড়া নয়) উগ্রপন্থীদের আক্রমণে আট জন নিহত ও পাঁচ জন আহত হওয়া সম্পর্কে।"

মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১০ই অক্টোবর, ১৯৯৮ইং রাত্রি প্রায় আট ঘটিকায় ২৫ থেকে ৩০ জনের একটি এন. এল. এফ. টি বৈরী দল তেলিয়ামুড়া থানাধীন ত্রিশাবাড়ি আক্রমণ করে অ-উপজাতিদের বাড়ি ঘরে অগ্নিসংযোগ করে ও নির্বিচারে গুলি বর্ষণ করে। এর ফলে ত্রিশাবাড়ির নিম্নলিখিত ৮ জন ব্যক্তি নিহত হন।

১) শিবচরণ চৌধুরী, পিতা মৃত ঈশ্বর চৌধুরী ২) অজয় চৌধুরী, পিতা প্রিয়নাথ চৌধুরী ৩) অভিজিৎ পাল, পিতা রবীন্দ্র পাল ৪) মনমোহন বৈশ্য, পিতা শ্রী হারাণ বৈশ্য ৫) অমৃত চৌধুরী, পিতা শ্রী প্রিয়নাথ চৌধুরী ৬) শ্রীমতি সুমনা পাল, স্বামী মৃত নগেন্দ্র পাল ৭) শ্রীমতি মিন্টু চৌধুরী, স্বামী অমৃত চৌধুরী ৮) ধর্মপ্রসাদ জমাতিয়া, পিতা রমণীমোহন জমাতিয়া।

এছাড়াও ত্রিশাবাড়ির পাঁচ ব্যক্তি গুলিবিদ্ধ হন এবং তাদেরকে আগরতলার জি.বি হাসপাতালে চিকিৎসার জন্য প্রেরণ করা হয়।

যারা গুলিবিদ্ধ হয়ে জি.বি হাসপাতালে আনীত হয়েছিলেন তাদের মধ্যে রয়েছেন ১) মিলন বৈশ্য, পতি মৃত মনমোহন বৈশ ২) শ্রীকার্তিক বৈশ্য, পিতা শ্রীযতীন্দ্র বৈশ্য ৩) শ্রীচিত্তরঞ্জন মল্লিক, পিতা মৃত অঞ্জনমোহন মল্লিক ৪) শ্রীসঞ্জিত সরকার, পিতা শ্রীকমল সরকার ৫) শ্রীমতি রেখা রাণী পাল, পিতা শ্রীরবীন্দ্র পাল।

এই ঘটনায় মোট ৫টি পরিবারের ১০টি ঘর আগুনে পুড়ে যায়। এই পরিপ্রেক্ষিতে ত্রিশাবাড়ির শ্রীতপন বিশ্বাস, পিতা মৃত নরেন্দ্র বিশ্বাসের অভিযোগ মূলে ভারতীয় দণ্ড বিধির ১৪৮, ১৪৯, ৩০১, ৪৩৬ এবং অস্ত্র আইনের ২৭ ধারায় তেলিয়ামুড়া থানায় ৭৭/৯৮ নং মোকদ্দমা নথীভুক্ত করে পুলিশ তার তদন্তকার্য্য শুরু করে।

তদন্তকালে উগ্রপন্থীদের ধরার জন্য পুলিশের তরফে বিশেষ অভিযান চালানো হয়। তবে এখনও কাউকে গ্রেপ্তার করা সম্ভব হয় নাই। দুস্কৃতকারীদের গ্রেফতার করার জন্য প্রচেষ্টা অব্যাহত রয়েছে। তল্লাসী চালানো কালে ৭.৬২ এস.এল.আর এবং এ.কে ৪৭ রাইফেলের কিছু কার্তুজের খোল ঘটনা স্থল থেকে উদ্ধার করা হয়েছে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** (কৃষ্ণপুর) :— পয়েন্ট অব, ক্ল্যারিফিকেশান স্যার, এক নম্বর হচ্ছে, মাননীয় স্বরাস্ট্র মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে এই ঘটনায় যারা মারা গিয়েছেন তাদের পরিবারের কোন সদস্যকে সরকারী ঘোষণা মোতাবেক চাকুরী প্রদান করা হয়েছে কিনা এবং ঘটনায় অগ্নিকাণ্ডে যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদেরকে সরকারের তরফে কি কি সাহায্য দেওয়া হয়েছে?

দুই নম্বর হচ্ছে, উক্ত ঘটনায় যারা আহত হয়েছেন তাদেরকে রাজ্য সরকারের তরফ থেকে কি ধরনের সাহায্য প্রদান করা হয়েছে?

আমি এখানে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়ের অবগতির জন্য জানাচ্ছি যে এই ঘটনার পর থেকে জাতি উপজাতি উভয় অংশের জনগণ বিকাল চারটার পর থেকেই অপেক্ষাকৃত নিরাপদ স্থানে চলে যান। কাজেই তাদেরকে নিরাপত্তা দেওয়ার জন্য রাজ্য সরকার এর পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ধরনের আক্রমণে নিহত, আহত এবং অন্যভাবে যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তাদেরকে সাহায্য করার জন্য সরকারী সিদ্ধান্ত অনুসারে একটি ব্যবস্থা রয়েছে। বিষয়গুলি নিশ্চই সেখানে ডি. এমের পক্ষ থেকে করা হয়েছে। যদি সেটা করার ক্ষেত্রে কোথায়ও কিছু হয়ে থাকে তাহলে নিশ্চয় সেগুলি দ্রুত সম্পাদন করার চেষ্টা করা হবে। চাকুরীর ব্যাপারে অতি সম্প্রতি রাজ্য সরকার একটি সিদ্ধান্ত নিয়েছে। অতীতে দেখা গিয়েছে যোগ্যতা থাকা সত্ত্বেও আগে দপ্তরগুলি পোষ্ট না থাকাতে সময় মত সরকারের সিদ্ধান্ত কার্য্যকর করে তাদেরকে চাকুরী দিতে সমর্থ হয়নি। এবার আমাদের এর জন্য সিদ্ধান্ত

নিতে হয়েছে সুপারনিউমারি পোষ্ট ক্রিয়েট করে হলেও এক মাসের মধ্যে চাকুরী দেওয়ার ব্যবস্থা করা হয়। যাতে নিহত যারা হয়েছেন, পরিবারের কোন যোগ্য সদস্য থাকলে ক্রাইটেরিয়া অনুসারে দ্রুত চাকুরী দেওয়ার ব্যবস্থা আমরা করেছি। শুধু তারা না, অন্যান্য ক্ষেত্রেও সেটা আমরা করেছি।

দ্বিতীয়তঃ যেটা বলা হয়েছে যে নিরাপত্তাহীনতা, এই সম্পর্কে বিতর্কের কোন অবকাশ নেই যে নিরাপত্তাহীনতা ঐ এলাকায় বিরাজ করছে। প্রায়শঃই সেখানে উস্কানীমূলক উত্তেজক ঘটনা ঘটছে। এই জন্য সব অংশের মানুষ সেখানে উদ্বিগ্ন হয়ে রয়েছেন। উভয় অংশের জনগণের প্রস্তাব অনুসারে সেখানে পুলিশের একটা ক্যাম্প করার প্রস্তাব হয়েছিল। এখন দেখা যাচ্ছে যারা ক্যাম্প করার ব্যাপারে উৎসাহ দেখিয়ে ছিলেন তাদের একটা অংশ বিভিন্ন প্রশ্ন তোলে সেখানে ক্যাম্প যাতে দ্রুত না হয় তার জন্য অসুবিধা সৃষ্টি করেছেন। আমরা আরক্ষা দপ্তরকে বলেছি সবাইকে বুঝিয়ে কাজটা দ্রুত করার জন্য। এই ব্যাবস্থাগুলি আমরা নিচ্ছি এবং এখন দেখা যাচ্ছে কোন অজ্ঞাত কারণে যারা এক সময় উৎসাহ দেখিয়েছিলেন যে এখানে ক্যাম্প করলে সব দিক থেকে ভাল হবে তাদের একটা অংশ এই ক্যাম্প করার ব্যাপারে বিভিন্ন ধরনের প্রশ্ন তুলে এই কাজটাও যাতে দ্রুত করা না যায় তার জন্য কিছু অসুবিধা সেখানে সৃষ্টি করছেন। আমরা আমাদের আরক্ষা দপ্তরের পক্ষ থেকে বলেছি যে সবাইকে বুঝিয়ে যাতে এই কাজটা দ্রুত করা যায় তার চেষ্টা করা হয়েছে। এবং এই চেষ্টা গুলি আমরা নিচ্ছি।

***শ্রীশ্যামাচরণ ত্রিপুরা*:—** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, এই ঘটনা খুবই দুঃখজনক। কিন্তু এখনও এলাকায় যেটা খগেন্দ্রবাবু বললেন যে, এখনও এলাকায় জাতি উপজাতিদের মধ্যে বিশ্বাস প্রতিষ্ঠিত হয় নাই। যেখানে তাদের পুলিশ চৌকি দেওয়ার দাবী ছিল এবং মাননীয় স্পীকার সাহেবও সেখানে পরিদর্শন করেছিলেন তারপর দেওয়া হয় নাই। এখন মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, ঐ জায়গায় লোকরা সহযোগীতা করছেন না। এটা কতটুকু সত্য আমি জানি না। কিন্তু এখানে আরও ব্যাপক পুলিশী ব্যবস্থা না করলে পরে সেখানে স্বাভাবিক জীবন যাপন করা সম্ভবপর নয়। দিনের বেলায় এখনও ট্রাইবেলরা ঐ এলাকা দিয়ে ক্রস করতে ভয় পায় আবার বাঙ্গালীরা ট্রাইবেলের কাছাকাছি যেসমস্ত এলাকায় রাস্তা আছে সেই দিক দিয়ে যেতে ভয় পাচ্ছে। কাজেই এই সম্পর্কে একটা সর্বদলীয় কোন কিছু করা যায় কিনা যাতে এলাকায় শান্তি প্রতিষ্ঠা করা যায়। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই।

***শ্রীমানিক সরকার* (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে কথা বলেছেন, জায়গা হচ্ছে পার্টিকুলারী দার্জিলিং টিলা, যে জায়গার মধ্যে পুলিশ চৌকি ঠিক না জাস্ট একটা প্রটেকটিভ ক্যাম্পের প্রশ্ন আসছে। এবং এটা সবাই মিলে বলেছেন।

সমস্যা হয়ে গেল খুব বেশী দূরের কথা না, এটা করতে গেলে টাকা পয়সার সমস্যা আছে। সেখানে এই ব্যাপারে পঞ্চায়েত সমিতির সাথে কথা হয়েছে. তাঁরা বলেছেন করে দেবে। কিন্তু

যখন উদ্যোগটা গ্রহণ করা হল তখন সবাই মিলে সাহায্য করতে এগিয়ে আসলেন। কিন্তু পরবর্তী সময় আমাদের কাছে যা রিপোর্ট আসল যেহেতু বিধানসভায় উঠল সেই কারণে বলছি উগ্রপন্থীদের মধ্যে কোন একটা গ্রুপের মুভমেন্ট এই এলাকায় হয়, এবং তারপরে দেখা গেল কোন একটা অংশ থেকে আমার মনে হচ্ছে তাদের ভয় দেখিয়ে তাদের বাধ্য করা হচ্ছে যে এখানে এগুলি করা যাবে না, তোমরা না কর। না করার ব্যাপারটা সরাসরি আসছে না। জায়গাটা নিয়ে ডিস্‌পুট তোলা হচ্ছে, প্রথম বলছে এটা একটা ধর্মীয় জায়গা, এটা পার্টিকুলার ধর্মীয় জায়গা এটা করা যাবে না। তারপরে বলছে কারো জোত জায়গা এই সমস্ত ব্যাপারগুলি নিয়ে আই, এস, এস, ডি, ও তিনি এসেছেন কথা বলেছেন আমাদের যে এস, ডি, পি, ও যিনি ছুটো থানার দায়িত্বে আছেন তবুও উনাকে স্পেশালি বলা হয়েছে যেহেতু তেলিয়ামুড়া পি, এস, এই মূহুর্তে একটু টেন্স. উনাকে বলা হয়েছে যে, তোমাকে একটু বেশী সময় দিতে হবে। উনি থেকেছেন. কথা বলেছেন। কিন্তু আমি যেটা বলেছি যে অজ্ঞাত কারণে, এটা হচ্ছে রিপোর্ট। তার যে যথার্থতা এটা নিরূপণ করা খুবই দুরূহ। কারণ বিচ্ছিন্নভাবে জিনিষগুলি আসছে। তারপরেও আমি বলছি আজ থেকে তিন দিন আগেও আমি কথা বলেছি যে ওখানে গিয়ে উভয় অংশের মানুষকে নিয়ে বসে সাধারণ প্রশাসন এবং পুলিশ প্রশাসন এবং ব্লক ইত্যাদিকে যুক্ত করে বসে কথা বলুন যে আপনারা সবাই মিলে বলেছেন যে এই জায়গায় করলে পরে ভাল হবে, এই জায়গায় করলে এটা কেউ গ্যারান্টি দিতে পারবে না যে, এখানে একটা প্রটেকটিভ ক্যাম্প হলে পরে কোন ঘটনা ঘটবে না। মানুষ মনে করছেন এটা হলে পরে সুবিধা হবে। এই জায়গাটা একটা গুরুত্বপুর্ণ জায়গা। ফলে সেখানে করা যায় কিনা দেখুন। সেই অনুসারে বলা হয়েছে এবং পুলিশের তরফ থেকে সেই উদ্যোগটা গ্রহণ করা হয়েছে। ফলে আপনি যেটা বলেছেন যে ঠিকই এই ধরনের একটা উদ্বেগের মধ্যে মানুষ দিন কাটাচ্ছেন এবং মাঝখানে সেখানে ধান কাটা নিয়ে খুব সমস্যা হয়ে গেছে। এবং এটা ঘটনা উভয় অংশের মানুষের মধ্যে খুব বিবেচক মানুষ আছেন তারা শান্তিপ্রিয় মানুষ এবং তারা চেষ্টা করছেন যারা মিসক্রিয়েট এই ভিতরে যারা আছেন বা প্রকাশ্যে চলাফেরা করেন কিছু এই ধরনের একটিভেটিস্‌-এর সঙ্গে যুক্ত এই ধরনের তো আছেন। সেটা একটা ঘটনা, তবে উভয় অংশের মানুষের মধ্যেই খুব বিবেচক মানুষ আছেন, শান্তি প্রিয় মানুষ আছেন। এবং সেখানে তারা শান্তির জন্য চেষ্টা করছেন। আর এখনও তো আছে যারা মিস্‌ক্রেন্ট আছে তারা বাইরে ঘোরা ফেরা করে না। তাদেরকে প্রতিহত করে নিজেরা সুস্থিতি বজায় রাখার জন্য সেখানে চেষ্টা চলছে। এই জায়গায় প্রশাসনিক দিক থেকে যে ভূমিকা নেওয়া দরকার সেটা করতে পারি, এই।

***শ্রীকাজল দাস*** (কল্যাণপুর) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে কথা বলেছেন যে উগ্রপন্থী দ্বারা নিহত হলে সরকারী চাকরী ও বিভিন্ন সুযোগ সুবিধা দেওয়া হয়। সেই ক্ষেত্রে সেগুলিকে এক মাসের মধ্যে যাহাতে দেওয়া যায় সেই ব্যবস্থা করবেন কিনা ? আর একটা, এই রকম

তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা, আমি জানি না। এখানে আমি জানতে চাই ত্রিশাবাড়িতে ১০ই অক্টোবর ঘটনা হওয়ার পর চাকুরী ব্যাপার ছাড়া অন্য সুযোগ সুবিধা ও সাহায্য মহকুমা শাসক দিয়ে থাকেন। কিন্তু সেখানে বীরচরণ চৌধুরী একশত বছর বয়স তিনি উগ্রপন্থীর হাতে মারা গেছেন তাঁর পরিবারে সরকারী সাহায্যে কেউ পায় নি। দ্বিতীয়তঃ মনি বিশ্বাস যার ঘর উগ্রপন্থীর গুলি দ্বারা ঝর-ঝর হয়ে গেছে এখনো তিনি সরকারী সাহায্য পায়নি। এই রকম আরও চারটি পরিবার রয়েছে। এর পরবর্তী সময়ও আমি জানতে পেরেছি সেখানে মাননীয় অধ্যক্ষ মহোদয়ও উপস্থিত ছিলেন এবং মাননীয় কৃষি মন্ত্রীও উপস্থিত ছিলেন যে এলাকাবাসীকে আশ্বাস দিয়েছিলেন যে সেখানে পুলিশ ক্যাম্প দেওয়া হবে। যেখানে অশান্তির বাতাবরণ চলছে, অবিশ্বাসের বাতাবরণ চলছে যেখানে জাতি উপজাতি ঠিকমত ঘরে থাকতে পারছে না এবং যারা এই কাজ করেছিল তাদের নাম পুলিশের কাছে দেওয়া সত্বেও পুলিশ তাদের গ্রেপ্তার করছে না এই তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা এবং অতি সত্বর সেখানে পুলিশ ক্যাম্প বসানো হবে কিনা?

শ্রী*মানিক সরকার* (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, সাহায্য বন্ধের কথা, যেটা মাননীয় সদস্য বলেছেন-যদি সেই রকম হয়ে থাকে তাহলে এটা খুবই দুঃখজনক ঘটনা। আমি আজকেই এই অধিবেশনের পরেই ডি এমকে ডেকে সমস্ত তথ্য নেব। তবে চাকরী যেটা বলেছেন সেটা প্রয়োজনের ব্যাপারটা এটা মাননীয় সদস্যরাও জানেন। অতি সম্প্রতি আমরা উদ্যোগ নিয়েছি দ্রুত করার জন্য। আমরা বলেছি ডি এম এস ডি ও-রা উদ্যোগ নিয়ে যাবেন। তথ্য আমার সঙ্গে সঙ্গে যাহাতে প্রসেস্ করা যায়। আর্থিক সাহায্যের ব্যাপারটা যদি না পেয়ে থাকেন অত্যন্তঃ দুঃখজনক, ব্যবস্থা করা হবে। আর একটা হচ্ছে ওখানে দার্জিলিং টিলায় যে পুলিশ ক্যাম্প করার কথা ছিল কিন্তু সেখানে করা হয় নাই তার সাপেক্ষে ইচারবিলে করা হয়েছে একটা ট্যাম্পুয়ারী ক্যাম্প। এখন কেন করা যাচ্ছে না সেটা আমি আগেই বলেছি।

শ্রী*খগেন্দ্র জমাতিয়া* :— মিঃ স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী নিশ্চই জানেন যে ঘটনা হয়েছিল ত্রিশাবাড়ীতে কিন্তু এখন মানুষের ভয় করইলুং এবং ইচারবিল। এখন মানুষ ত্রিশাবাড়ী দিয়ে উপজাতি অংশের মানুষরা আসা যাওয়া করে মূল সড়কের মধ্যে। আর যেখানে সিকিউরিটি ক্যাম্প করার কথা ছিল যেখানে সিকিউরিটির বিভিন্ন প্রশ্নে ক্যাম্প করা হল না। তারজন্য সে জায়গাতে দেখা গেল সেখানে মালিক যারা আছে তারা বাধা দেওয়াতে হল না। আর সেখানে দেখা গেল বিভিন্ন সময় বিভিন্ন ভাবে শান্তি মিটিং করার পরেও সেখানে স্কুলের ছাত্র ছাত্রীরা ঠিক মত স্কুলে যাইতে সাহস করছে না সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী বাহাদুর কোন উদ্যোগ নিবেন কি?

এই ঘটনার পর থেকে হত্রাই হাই স্কুল বন্ধ। তারাচাঁদ রুপিনী এস, বি, স্কুল বন্ধ। এই সমস্ত এলাকায় কোন শিক্ষক যায় না। উন্নয়ন মূলক সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে আছে। প্রশাসন একদিকে যেমন উদ্যোগ নেবেন সঙ্গে সঙ্গে আমি বলব যে এই বিতর্ককে এরিয়ে আগামি দিনে কি ভাবে এখানে একটা শান্তির বাতাবরণ সৃষ্টি করা যায় এবং কি ভাবে সেখানে একটা ক্যাম্প দেওয়া যায়। আমি শুনলাম যে আমাদের যে ক্যাম্পটা বরাদ্ধ হয়েছিল সেটা জায়গার ডিস্‌ফুটের কারণে অন্যত্র চলে গেছে। তা হলে আবার সমস্যা হতে পারে। সমস্ত ব্যাপারটা আমি দেখার জন্য অনুরোধ করছি।

***শ্রীরবীন্দ্র দেববর্মা*** (রাইমাভ্যালী) **:—**পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার,

***মিঃ স্পীকার :—*** মাননীয় সদস্য রবীন্দ্রবাবু, এখানে যেহেতু আমার নামটা অনেক বার উঠেছে, আমি ঘটনাটাকে একটু ক্লীয়ার করি যদি আপনাদের হয় করতে পারি।

***শ্রীরবীন্দ্র দেববর্মা*** **:—**স্যার, আমার পরে বললে বোধহয় আরো ক্লিয়ার করতে পারবেন।

***মিঃ স্পীকার :—*** ঠিক আছে, খুব অল্প কথায় বলুন।

***শ্রীরবীন্দ্র দেববর্মা*** **:** মাননীয় মন্ত্রী মহোদয়ের এই কথা জানা আছে কিনা যে, ঘটনাটা এখন শুধু ত্রিশাবাড়ীতে নয়, প্রথম ঘটনা হয়েছে তুসিন্দ্রাই-এ, সেখানে কিছু নন্-ট্রাইবেল-এর ঘর পুরা হয়েছিল এবং কিছু শরণার্থী হয়েছে এই ঘটনার পরিপ্রেক্ষিতে সমগ্র এলাকাতে এই ট্রাইবেল এবং নন-ট্রাইবেল তাদের মধ্যে একটা অবিশ্বাস ছড়িয়ে আছে। এবং তা কল্যাণপুর পর্যান্ত ছড়িয়ে পড়েছে। এর পরিপ্রেক্ষিতে আরো ভয়াবহ ঘটনা হতে পারে। শুধু দার্জিলিং টীলা নয়, এর কক্‌বরক নাম হচ্ছে হাতাইকুচুং ঐ এলাকাতেই ক্যাম্প দিলেই চলবেনা। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই ব্যাপারে পদক্ষেপ নেবেন কিনা? সমগ্র তেলিয়ামুড়া এলাকাতে যাতে একটা নিরাপত্তার মধ্যে আনা যায় কিনা? কারণ স্যার আপনিও জানেন। স্যার, আমার ভাগিনা অজিত দেববর্মা সে তেলিয়ামুড়া বাজার থেকে ধান বিক্রি করে ২টার সময় ফিরছিল কিন্তু তাকে আজ পর্য্যন্ত খুজে পাওয়া যাচ্ছেনা। তার বাড়ী ব্রহ্মছড়াতে। আরেক জনকে খুজে পাওয়া যাচ্ছেনা তার নাম হচ্ছে রামাপদ জমাতিয়া তুইসাবাড়ীর ঘটনার পর থেকে। তার বাড়ী হচ্ছে কুম্পুইলংপাড়াতে। সেটা জম্পুইজলা এলাকাতে, সে বিয়ে করেছিল হত্রাতে। সে এই ঘটনা জানত না। সে তার স্ত্রীকে নিয়ে যাওয়ার জন্য তেলিয়ারমুড়ার খোয়াই চৌমহনীতে নেমে সে হেটে যাচ্ছিল। তাকে ইছারবীলের কাছে খুন করা হয়েছে। স্যার, আরেকটা শিক্ষিত ছেলে, সে গণ্ডাছড়া জোনাল অফিসে চাকুরী করত, তার নাম অজিত দেববর্মা, বাড়ী মরনামাতে। সে ও তার বাবা একই সঙ্গে আসছিল। তারা আলাদা আলাদা হয়ে গেছে, বাবা বাসে উঠেছে এবং ছেলে ট্রাকে উঠেছে। ট্রাকটা যখন থামল তখন সে প্রাকৃতিক কাজে গিয়েছিল তখন কিছু দুর্বৃত্ত

তাকে এমন ভাবে আক্রমণ করল যে সে কয়েকদিন মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়েছে। সে জি, বি,তেও চিকিৎসাধীন ছিল। পরে তাকে কলকাতায় রেফার করা হয়েছে। কিন্তু রামপদ জমাতিয়া সে মারা গেল কিন্তু সরকারী ভাবে তাকে কোন আর্থিক সাহায্য করা হয়নি। সেই পুত্র শোকে কিছু দিন পর তার মাও মারা যায়। এটা খগেন্দ্রবাবুর নিশ্চয় জানা আছে সে খুবই গরীব ছিল। সেই অজিত দেববর্মা, তাকে কলিকাতা নিয়ে গিয়ে চিকিৎসা করার যে ব্যবস্থা করার কথা সেটা করা হয়নি। সেই ব্যাপারটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানেন কিনা? এবং ব্যাপারটা তদন্ত করে দেখবেন কিনা?

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, সমস্ত ঘটনাটা আমার বিস্তারিত ভাবে জানা নেই। তবে চিকিৎসার জন্য যারাই বাইরে যাচ্ছেন, যে কেউ, তাদেরকে সাহায্য এবং সহযোগিতা আমাদের সাধ্যের মধ্যে থেকে চেষ্টা করি। এই সমস্ত ঘটনা যদি হয়ে থাকে তা হলে সাহায্য না করার তো কোন কারণ নেই। তা আমি খোজ নিয়ে দেখব।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** :— স্যার, আপনিই বলেন, যা বলার।

**মিঃ স্পীকার** :— আমার বক্তব্য হালো এখানে সব আলোচনা হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন ত্রিশাবাড়ির ঘটনাকে কেন্দ্র করে। এর মধ্যে যেটা হচ্ছে নিরাপত্তা বিধান, এবং এ নিয়ে দীর্ঘদিন ট্রাইবেল এবং নন্ ট্রাইবেল মিলে আলোচনা হয় ঐখানে যে জায়গাটি আছে আমি নিজেও সেই জায়গাটার নাম জানতাম না। যে দার্জিলিং টিলাতে হাতাইকুচুং পাড়া বলে নাম। এবং এই টিলাটি অনেক উচুতে অবস্থিত। সেখানকার ট্রাইবেলদের ল্যাংগোয়েজ ও হাতাইকুচুং। সেখানে ট্রাইবেল এবং নন্ ট্রাইবেল সবাই মিলিত। আমি বার বার ঐ এলাকাতে গিয়েছি এবং সবার সাথে কথা বলেছি সবারই দাবী দার্জিলিং টিলাতে হাতাইকুচুং, পাড়াতে নিরাপত্তা ক্যাম্পটি বসালে মোটামুটি নিরাপদ হতে পারে নির্বাচনের সময় যে অবস্থা হয় এটা অবতারণা করতে চাই না। আবার সেই জায়গাটা কেরের আওতায়ভুক্ত হয়ে গেল। এখন প্রশ্ন হচ্ছে যে জায়গাটা কেরের আওতায়ভুক্ত সেই জায়গাটা নন্ ট্রাইবেলদের। তা ছাড়া ট্রাইবেল বন্ধুদের থেকে শুনেছি কেরের সীমানা নাকি পরিবর্তন করা যায়। এ ক্ষেত্রে আমার আবেদন হচ্ছে মুখ্যমন্ত্রী বা মন্ত্রীসভার কাছ থেকে যাতে ঐ হাতাইকুচুং পাড়াতে নিরাপত্তা ক্যাম্পটি করা যায় এবং কি ভাবে এই জায়গাটা ক্যাম্প করার জন্য নিতে পারে। এখানে মাননীয় সদস্য যারা আছেন তাদের মধ্যে আমি কয়েক জনের নাম বলি, শ্যামচরণ বাবু, কাজল বাবু এবং রবীন্দ্র বাবু আর এদিকে খগেন্দ্র বাবুকে আপনারা সবাই মিলে যাতে ক্যাম্পটি হয় সে ব্যাপারে সাহায্য করবেন। এবং সরকারও উদ্দ্যোগ দেওয়ার জন্য বলছি। যদি এই ক্যাম্পটি হয় তাহলে পরে মানুষ কিছুটা নিরাপদ হতে পারবে। আর বর্তমানে যা হচ্ছে তাতে দেখতে পাচ্ছেন। তেমনি তেলিয়ামুড়ার অবস্থাও খুব অগ্নিগর্ভ।

কাজেই এই ব্যাপারটি দেখবেন। আপনারা সবাই রাজি হয়ে এবং গভমেণ্ট ও রাজি আছে এই ব্যাপারে সাহায্য করার জন্য। কাজেই এই আবেদন রেখে আমি বেলা দুটো পর্যন্ত সভা মুলতুবি রাখছি।

## AFTER RECESS AT 2-00 P.M

*মিঃ স্পীকার* ঃ— আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি পুর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য গৌড়কান্তি গোস্বামী মহোদয়ের আনিত দৃষ্টিভঙ্গির উপর এবং সুধন দাস ২জন নোটিশে বিবৃতি দেন। নোটিশের বিবরবস্তুর হল "সাব্রুম জাতীয় সড়কের বেহাল অবস্থা সম্পর্কে।"

*শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) ঃ— মাননীয় স্পীকার স্যার, "সাব্রুম জাতীয় সড়কের বেহাল অবস্থা সম্পর্কে।" আগরতলা সাব্রুম রাস্তাটির দৈর্ঘ্য ১৩৫ কিমি। এই রাস্তাটি পূর্বে রাজ্য পূর্ত দপ্তর রক্ষণাবেক্ষণ করত। উত্তর পুর্বাঞ্চলের জন্য ২৭শে অক্টোবর ১৯৯৬ ইং তারিখে ঘোষিত প্রধানমন্ত্রীর গুচ্ছ প্রকল্পাধীনে এই রাস্তাটির উন্নয়নের বিষয় অন্তর্ভুক্ত হয়। ইন্টারমিডিয়েট্ লেনে উন্নীত করে (৫.৫ মি প্রশস্ত পেভমেণ্ট) উন্নয়নের জন্য ১৯৯৭ ইং সনের মে মাসে রাস্তাটিকে সীমান্ত সড়ক সংস্থার (ব্রু) কাছে হস্তান্তর করা হয়।

রাস্তাটির উন্নয়নের জন্য ১৯৯৭-৯৮ ইং সনে রাজ্য তহবিল থেকে মোট ১১.০০ কোটি টাকা সীমান্ত সড়ক সংস্থাকে দেওয়া হয়েছে। রাজ্য সরকার এর পক্ষে ক্রমাগত তদ্বীরের ফলে ১৯৯৮ ইং সনের ফেব্রুয়ারী মাসে কেন্দ্রীয় সরকার রাস্তাটিকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করে। রাস্তাটির উন্নয়ন ও রক্ষণাবেক্ষণের সমুদয় অর্থ এখন থেকে কেন্দ্রীয় সরকার বহন করবে।

সীমান্ত সড়ক সংস্থা আগরতলা-সাব্রুম রাস্তার ২.৬৯ কিমি থেকে ১৩৫ কিমি (সাব্রুম পর্যন্ত) অংশের উন্নয়নের কাজ ধাপে ধাপে শুরু করেছে। আগরতলা শহর থেকে অরুন্ধতীনগর ড্রপগেট্ পর্য্যন্ত ০ থেকে ২.৬৯ কিমি অংশে এখনও রাজ্য পুর্ত দপ্তরের অধীনে আছে। রাস্তাটির বর্তমান অবস্থা এবং সীমান্ত সড়ক সংস্থার কাজের কর্মসুচী নিয়ে দেওয়া হল।

মিঃ স্পীকার স্যার, ২.৬৯ থেকে ১৫ কিমি, অরুন্ধতীনগর ড্রপগেইট্ পীচের কাজ শেষ হওয়ার পথে। ১৫ কিমি থেকে ৬৬কিমি কোনাবন থেকে চন্দ্রপুর রাস্তা প্রশস্ততার কাজ হাতে নেওয়া হয়েছে এবং এই বৎসরেই শেষ হবে বলে আশা করা যায়। শতকরা ৫০ ভাগ পীচের কাজ আগামী বছরে শেষ হয়ে যাবে। ৬৬কিলোমিটার, থেকে ১০কিলোমিটার, চন্দ্রপুর থেকে বাইখোড়া পীচের কাজ অগ্রসর হচ্ছে। এবং এ বছরে শেষ করার তাদের কর্মসুচী আছে। ১০ কিলোমিটার থেকে ১০৫ কিলোমিটার বাইখোড়া থেকে সাচীরাম বাড়ী পীচের কাজ শেষ হওয়া পথে। ১০৫ থেকে ১৩৫ কিলোমিটার অর্থাৎ সাচীরাম বাড়ী থেকে সাব্রুম শহর পর্যন্ত কেন্দ্রীয় সরকার এর থেকে

মঞ্জুরী পাওয়া গেলে, এই বছরের শেষে নাগাদ উন্নয়নের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়। কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়ার পর কাঠের ব্রীজ এবং বেইলী ব্রীজগুলি পাকা সেতুতে রূপান্তরিত করার কাজ ক্রমান্বয়ে হাতে নেওয়া হবে। যে সমস্ত স্থানে উন্নয়নের কাজ হাতে নেওয়া হয় নাই ঐ সমস্ত অংশের রাস্তাটি বেশ খারাপ। সীমান্ত সড়ক সংস্থা সূত্রে প্রাপ্ত তথ্য থেকে জানা যায় যে, উক্ত রাস্তাটির মেরামত ও রক্ষণাবেক্ষণের জন্য কেন্দ্রীয় সরকার অতিরিক্ত অর্থ বরাদ্ধ করেন নি। যাই হোক রাস্তাটির উন্নয়নের বরাদ্ধকৃতের অর্থ থেকে রাস্তা ও সেতু মেরামতের এবং রক্ষনাবেক্ষণের কাজ চলছে। কোন কোন জায়গায় রাস্তাটির খারাপ অংশ সম্পর্কে রাজ্য সরকার সম্পূর্ণ অবগত। বিষয়টি নিয়ে বিভিন্ন স্তরে সড়ক সীমান্ত সংস্থার সাথে যোগাযোগ রাখা হচ্ছে। রাস্তাটি উন্নয়ন এবং উন্নয়নের বিভিন্ন সমস্যা পর্যালোচনা করে সমন্বয় সাধন করার লক্ষ্যে রাজ্য স্তরে এবং জেলা স্তরে কমিটি গঠন করা হয়েছে। গত ১/১১/৯৭ইং এবং ১৯/১১/৯৭ইং এবং ১/৬/৯৮ইং তারিখে মুখ্য সচীবের সভাপতিত্বে রাজ্যস্তরে মিটিং অনুষ্ঠিতও হয়েছে। আগরতলা-সাব্রুম রাস্তা উন্নয়নের লক্ষ্যে রাজ্য সরকার নজর রাখছে।

*শ্রীগৌরকান্তি গোস্বামী* :—মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চই অবগত আছেন যে, এই রাস্তার কিছু কিছু অংশে মেটেলিং এর কাজ হলেও দীর্ঘদিন যাবৎ পরে থাকার জন্য এর পরিপ্রেক্ষিতে প্রায় মরণ খাঁদ তৈরী হয়েছে। প্রতিনিয়ত এই রাস্তায় বিভিন্ন গাড়ী চলাচলের সময় গাড়ীর স্প্রিং ভাঙ্গছে। এর ফলে গাড়ীর মালিকরা গাড়ী চালাতে অস্বীকার করছে। দ্বিতীয়তঃ হচ্ছে সাব্রুমের যে অংশ সেখানে মনু নদীর উপরে যে কাঠের পুলটি আছে, এটি যে কোন সময় ভেঙ্গে সাব্রুম-আগরতলা যোগাযোগ ব্যবস্থা ভেঙ্গে পড়তে পারে। সেই জন্য গ্রীফ কর্তৃপক্ষ এখন পর্যন্ত কোন উদ্যোগ সেখানে নিচ্ছে না। সেই রকম জলেফা স্কুলের কাছে ব্রীজ ইতিমধ্যেই এক দিকে প্রায় বসে গেছে। বারবার দৃষ্টি আকর্ষণ করা সত্বেও এই ব্যাপারে কোন উদ্যোগ দেখা যাচ্ছে না। এই ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তর উদ্যোগ নেবেন কি না, জানালে ভাল হবে।

*শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যেটা উল্লেখ করেছেন এটা আমাদের দৃষ্টিতেও এসেছে। এবং এইগুলি সত্য যে, কিছু কিছু জায়গায় রাস্তার অবস্থা খুব খারাপ হয়ে গেছে। আবার কিছু কিছু ব্রীজ আছে যেগুলি যে কোন সময় অচল অবস্থা তৈরী হতে পারে। আমরা ইতিমধ্যে অফিসার পর্যায়ে আমাদের দুইটি কমিটি আছে, একটা হচ্ছে রাজ্য পর্য্যায়ে, যার চেয়ারম্যান হচ্ছে চীফ সেক্রেটারী, রেভিনিউ কমিশনার তারপর ডি, আর, টি এফ কমাণ্ডেন্ট, চীফ ইঞ্জিনীয়ার ইলেকট্রিকেল পি, এইচ, ই এবং পি, ডব্লউ ডি, তারা মাঝে মাঝে বসে রিভিউ করেন। তেমনি প্রত্যেক ডিস্ট্রিকট্ লেভেলেও আমরা কমিটি গঠন করে দিয়েছি। তাতে ডিস্ট্রিক্ট মেজিস্ট্রেট আছেন চেয়ারম্যান হিসাবে, এক্সজিকিউটিভ ইঞ্জিনীয়াররা ঐ ডিস্ট্রিকটে যারা আছেন—যেমন

পি, ডব্লউ, ডি. ইলেকট্রিকেল এবং পি, এইচ, ই, তারা সকলেই কমিটির সদস্য আর রিপ্রেজেনটেটিভ অব্ বি, আর, ও তারাও এর মধ্যে আছেন। তারা বিভিন্ন সময় বসে এইগুলি আলাপ আলোচনা করেন। যে সমস্ত ত্রুটি বিচ্যুতি দেখা দেয়, আমাদের রাজ্য সরকার পক্ষে থেকে চিহ্নিত করা হয়। সেইগুলি সারানোর জন্য তারা কম বেশী উদ্যোগ গ্রহণ করছে। আমি নিজে দুইবার আমার চেম্বারে তাদের প্রতিনিধিদের ডেকেছি। এবং বিশেষ করে সাব্রুম মনু নদীর উপর চড়িলামের কাছে যে ব্রীজটা ছেছরিমাইলের কাছে এইগুলি সম্পর্কে এবং রাস্তার ব্যাপারে বিশ্রামগঞ্জে থেকে বিশেষ করে উদয়পুর বাগমা পর্যন্ত যে রাস্তা উদয়পুরের পর থেকে আরম্ভ করে বীরচন্দ্র মনু পর্যন্ত যে রাস্তা এইগুলিতে খারাপ অবস্থার কথা আমি ব্যাক্তিগতভাবে তাদের সামনে তুলে ধরেছি এবং সেইগুলিতে তাদের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। তারা বারবার যেটা বলার চেষ্টা করছেন, শুধু ডেভ্যালপ্যাপমেন্টর জন্য আমাদের টাকা দিয়েছে। কিন্তু মাঝে মাঝে যে কাজগুলি ধরতে পারি নি তার প্রয়োজনীয় রিপেয়ারিং, মিইটিন্যাস্ এর জন্য প্রয়োজনীয় অনুমোদন না পাওয়ায় আমাদের কাজ করতে অসুবিধা হচ্ছে, তবু তারা তাদেরই এই ফাণ্ডকে ডাইভার্ট করে কিছু কিছু কাজ তারা হাতে নিয়েছে।

***শ্রীসুধন দাস*** (রাজনগর) : — পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, এখানে যে রাস্তাটা কার্পেটিং করেছে সেখানেও দেখা গেছে কিছু কিছু জায়গার মধ্যে কার্পেটিং উঠে গেছে। পরবর্তী সময় মেরামত করার চেষ্টা হচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকারের তদারকি করার কোন ব্যবস্থা আছে কিনা? তারা যে কাজটা করছে এই কাজের যে মান হওয়া উচিৎ সেই মানের কাজ তারা করছে কিনা। এবং বাগমা বাজার সংলগ্ন একটি বেটলী ব্রজী, এটা খুব খারাপ অবস্থার মধ্যে আছে। এই ব্রিজটির ব্যাপারে দ্রুত ব্যবস্থা নেওয়ার কোন উদ্যোগ আছে কিনা? তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

***শ্রীবাদল চৌধুরী*** (মন্ত্রী) :— স্যার, কিছু কিছু জায়গায় কিছু খারপ কাজ হচ্ছে কিন্তু, বিশেষ করে ব্রেক কার্পোটিং এইগুলি আমাদের দৃষ্টিতে এসেছে। একটা জায়গা বীরচন্দ্র মনুর কাছে সেটা আমার নিজেরও দৃষ্টিতে আসে। আমি ব্যাক্তিগত ভাবে তাদের দৃষ্টিতে এই ব্যাপারটা নিয়েছি। তারা বলছেন এই কাজগুলি এখানে শেষ হয়নি। আমরা তো ব্রেক কার্পেটিং করেছি তার পর সিলকোর্ড করব। এইগুলি যেগুলি কিছু কিছু দেখা যাচ্ছে সেগুলি শেষ পর্যান্ত থাকবেনা, তারা সেগুলি দূর করে ফেলবে এবং এগুলি তারা দেখবেন। দ্বিতীয় যেটা হচ্ছে, বাগমা বাজারের কাছে যে ব্রীজটা সেটা পুর্ত দপ্তরের হাতে যখন ছিল তখন আমরা করেছি। ব্রীজটা খারপ হয়ে গেছে, মাঝখানে একটা লোডের ট্রাক ভেঙ্গে পরে গেল। তারপর প্রায় একদিনের মতো গাড়ী প্রায় বন্ধ হয়ে গিয়েছিল। এই ব্রিজটা সম্পর্কে তাদের দৃষ্টি আকর্ষণ করা হলে তারা বলেছেন আর, সি, সি, ব্রীজ করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেবে।

***শ্রীমানিক দে ঃ***—চন্দ্রপুর বাঁধ থেকে বাধারঘাট পর্যন্ত বাইপাস্ রাস্তা করার কোন চিন্তাভাবনা অর্থাৎ ৪৪ নং জাতীয় সড়ক সাব্রুমের রাস্তার সঙ্গে যুক্ত করার কোন সিদ্ধান্ত সরকারের আছে কি না ?

***শ্রীবাদল চৌধুরী*** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং এ সম্পর্কে আমরা চিন্তা-ভাবনা করছি। কেন্দ্রীয় সরকারের কাছে এই সংক্রান্ত একটি প্রস্তাবও আমরা ইতিমধ্যে পাঠিয়েছি। প্রয়োজনীয় এস্টিমেটও পাঠিয়েছি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ সম্পর্কে কোন রকমের রিপ্লাই এখন পর্যন্ত পাওয়া যায়নি। মাননীয় মুখ্যমন্ত্রীও দেখা করেছেন। আমিও দুই-দুইবার কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রী ধান্বিদূড়াইয়ের সঙ্গে এব্যাপারে কথা বলেছি। আমরা বলেছি বাইপাস্‌টা আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যদি সে রকম কোন সাড়া না পাই তবে আমরা ঠিক করেছি যে, পুরাতন আগরতলা হয়ে যোগেন্দ্রনগরের পাশ দিয়ে বাধারঘাট পর্যন্ত বাইপাস রাস্তা করার জন্য। আগরতলা শহরের যানজট কমানোর জন্য এই রাস্তা খুবই গুরুত্বপূর্ণ। কেন্দ্রীয় সরকার থেকে সাহায্য না পেলেও আমরা রাজ্য সরকারের উদ্যোগ নিয়ে এই কর্মসূচীটাকে রূপায়িত করার সিদ্ধান্তনেব।

***শ্রীরতন লাল নাথ*** :—মিঃ স্পীকার স্যার, আগরতলা থেকে সাব্রুমের জাতীয় সড়ক তৈরী করতে গিয়ে খাস জমি দখল মুক্ত করা হচ্ছে। কিন্তু এর পরেও এই সড়ক তৈরী করতে গিয়ে আরো কিছু জায়গা লাগবে বলে দপ্তর বলেছে, এর ফলে খাস জমি দখল মুক্ত হওয়ার পরে পার্শ্ববর্তী যাদের জোত জমি আছে সেই জোত জমিও তা হলে একোয়ারের প্রশ্ন দাড়াচ্ছে। কতটুকু জায়গা লাগবে সেটা জানিয়ে দিলে' দে কেন সস্টার্ট দেয়ার কনস্টাকশন'। এখনও সরকারী সিদ্ধান্ত না জানানোর ফলে তাদের অনেকেই বাড়ীঘর তৈরী করতে পারছেন না। সুতরাং অবিলম্বে কতটুকু জায়গা লাগবে এ ব্যাপারে সরকারী সিদ্ধান্ত হওয়া দরকার। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী কি বলবেন ?

***শ্রীবাদল চৌধুরী*** (মন্ত্রী) :— স্যার, উত্তরে সেকেণ্ড স্ট্রীটম্যান প্লান্' এটা করতে গিয়ে আমাদের এই সড়কের জায়গা প্রসারের দরকার। কাগজপত্র দেখে আমরা দেখেছি সরকার অনেক আগেই এই জায়গা একোয়ার করেছে জাতীয় সড়ককে বড় করার জন্য। স্ট্রীটম্যান প্লান্' করতে গিয়ে এখন যতটুকু জায়গা দরকার আমরা সেই জায়গা নিয়েছি। ঐ এলাকার লোকজনের সঙ্গে, স্থানীয় বিধায়ক মাননীয় সদস্য অশোকবাবু, আগরতলা পৌরসভার চেয়ারম্যান এবং ঐখানকার যারা কাউন্সিলার আছেন তাদের সাথেও এ ব্যাপারে আলোচনা করেছি। দল মত নির্বিশেষে সব অংশের মানুষ এই ব্যাপারে সহযোগীতা করেছেন। তার জন্যই এটা করা সম্ভব হয়েছে। কোন রকমের শক্তি বা ক্ষমতা প্রয়োগ না করে এই কাজগুলো করা আমাদের পক্ষে সম্ভব হয়েছে। এই

মুহুর্তে আমাদের যতটুকু রাস্তা দরকার আমরা সেটাই অধিক গ্রহণ করেছি। আরো কিছু জায়গার মধ্যে কিছু জোতের জায়গা আছে, সেখানে দেখেছি তাহারাও কাগজ পত্র নিয়ে হাজির হয়েছেন। আমরা সেখানে সরকারী ভাবে ঘোষণা দিয়েছি, জোতের জায়গা যদি দরকার হয় আমরা নিশ্চয়ই সেখানে একোজিশন্ করব এবং আমরা সবাইকে পয়সা দিব। তাহারা এই ব্যাপারে সেখানে রাজী হয়েছেন। তারপরেও নির্দিষ্ট কিছু জায়গা আছে, আমাদের কিছু কাগজপত্রে সেইগুলি জোত জায়গা হিসাবে চিহ্নিত তার জন্যই এই কাজটা বিলম্বিত হয়েছে। আমরা আশা করছি, এই সমস্ত কাগজপত্রের ব্যাপারগুলি শেষ করে প্রয়োজনীয় জায়গা এর মধ্যেই নিয়ে যেতে পারব। নতুন করে রাস্তা একস্‌টেনশান করার কোন রকম পরিকল্পনা আমাদের কাছে নেই।

## LAYING OF REPLIES OF POSTPOND QUESTIONS

***মিঃ স্পীকার :—*** সভার পরবর্তী কার্যাসূচী হল লেয়িং অ্যাণ্ড রিপ্লাই টু দি পোস্টপণ্ডস্ট কোয়েশ্চানস গত বিধান সভার অধিবেশনে পোস্টপণ্ড আনসার্ড কোয়েশ্চান নাম্বার ৬১, ১১৬, ১২১ এবং ১০৪ এর উত্তর দেওয়া সম্ভব হয়নি। এখন আমি শ্রম ও কর্মসংস্থান দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরিক্ত পোস্টপেণ্ড আনসার্ড কোয়েশ্চান এর উত্তর পত্রগুলি সভার টেবিলে পেশ করার জন্য।

***শ্রীকল্লজুর রহমান,:—***(মন্ত্রী) মি: স্পীকার স্যার, I beg to lay a copy of the reply postpond questions No - 61, 116, 121, & 104 on the table of the House.

***মিঃ স্পীকার :—*** গত বিধানসভার অধিবেশনের পোস্টপণ্ড আনসার্ড কোয়েশ্চান নাম্বার ৬৭, ৮০ এবং ৭৭ - এর উত্তর দেওয়া সম্ভব হয়নি। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উক্ত পোস্টপণ্ড আনসার্ড কোয়েশ্চানস - এর উত্তর পত্রগুলি সভার টেবিলে পেশ করার জন্য।

***শ্রীমানিক সরকার*** (মুখ্যমন্ত্রী) :— Mr. Speaker Sir, I beg to lay a copy of the reply postpond Questions No - 67 80 & 77 on the table of the House.

## PRESENTATION OF PETITIONS

***মিঃ স্পীকার :—*** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আমি ৩টি পিটিশন পেয়েছি। এগুলির মধ্যে প্রথম পিটিশনটি দিয়েছেন শ্রীসুকান্ত দেব এবং ৩০৭৩ জন। পিটিশন-

টির বিষয়বস্তু হল, খোয়াই মহকুমা পাব্লিক লাইব্রেরীটি নিজস্ব জমিতে স্থানান্তরকরণের ব্যবস্থা গ্রহনের জন্য আবেদন। পিটিশনটি ফরোয়াড´ এবং কাউন্টার সাইন করেছেন মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয়। এখন আমি মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি পিটিশনটি সভায় উৎথাপন করার জন্য।

*শ্রীপ্রশান্ত দেবব´মা :—* Mr. Speaker Sir, In pursuance of rule 256 of Rule of procedure and conduct of business in the Tripura Legislative Assembly. I beg to present application signed by Sri Sukanta Deb and other 3073 persons,

*মিঃ স্পীকার :—* দ্বিতীয় পিটিশনটি দিয়েছেন শ্রীসুনীল চন্দ্র দাস এবং ৩৭১৪ জন পিটিশনটির বিষয়বস্তু হলো, খোয়াই মহকুমার হাসপাতালটির (অতি পুরানো বাড়ীর পরিবর্তে) নতুন বাড়ী নির্মাণের ও পরিবর্তনের জন্য আবেদন। পিটিশনটির কাউন্টার সাইন এবং ফরোয়ার্ড করেছেন মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার মহোদয়। এখন আমি মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়কে অনুরোধ করছি পিটিশনটি এই সভায় উৎথাপন করার জন্য।

*শ্রীসমীর দেব সরকার :—* মিঃ স্পীকার স্যার, আমি পিটিশনটি সভায় উৎথাপন করছি?

*মিঃ স্পীকার :—* তৃতীয় পিটিশনটি দিয়েছেন শ্রীহৃদয়রঞ্জন চাকমা এবং ৯০ জন। পিটিশনটির বিষয়বস্তু হলো—ডম্বুর হাইড্রেল প্রজেক্ট থেকে উচ্ছেদকৃতদের সমস্যা খতিয়ে সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করার আবেদন। পিটিশনটি ফরোয়াড´ এবং সাইন করেছেন মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়। এখন আমি মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি পিটিশনটি সভায় উৎথাপন করার জন্য।

*শ্রীরবীন্দ্র দেববর্মা :—* Mr. Speaker Sir, In pursuance of rule 256 of the Rules procedure and conduct of business in the Tripura Legislative Assembly. I beg to present application signed by Sri Hriday Rn. Chakma and other 90 persons.

*মিঃ স্পীকার :—* মাননীয় সদস্য মহোদয় এবং ত্রিপুরা বিধান সভা কার্য্যপরিচালনা বিধির ২৫৭নং ধারা মূলে উক্ত পিটিশনগুলি পিটিশন কমিটিতে প্রেরণ করা হল।

## DISCUSSION OF THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS

সভার পরবর্তী কার্যসূচী হলো, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা। ধন্যবাদসূচক প্রস্তাবটি চেয়েছেন মাননীয় মন্ত্রী মহোদয় শ্রীকেশব মজুমদার এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়। প্রস্তাবটি হলো নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হোক যে, ১৫ই জানুয়ারী, ১৯৯৯ তারিখ মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধান সভা সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ। মাননীয় সদস্য মহোদয়গণের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী প্রস্তাবের নোটিশ পেয়েছি। সংশোধনীগুলোর তালিকা মাননীয় সদস্য মহোদয়দের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাব গুলো সভায় উৎথাপিত হয়েছে বলে গণ্য করা হল। এখন, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আনীত ধন্যবাদসূচক প্রস্তাবে উপর এবং যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলোর উপর আলোচনা আরম্ভ হবে। আলোচনা আরম্ভ হওয়ার পূর্বে আমি উভয় দলের হুইপদের অনুরোধ করব তাদের দলের যে সকল সদস্য মহোদয়গণ এই আলোচনায় অংশ গ্রহণ করতে ইচ্ছুক, তাদের নামের তালিকা আমায় দেওয়ার জন্য। তাহলে আলোচনা শুরু করবেন। আমাদের তো প্রশ্ন হচ্ছে সময় পাচটায় শেষ করব।

***মিঃ স্পীকার*** :— আমাদের বিজনেসতো এমনিতে পাঁচটায় শেষ হবে। তার মধ্যে একটি কথা হচ্ছে মাননীয় বিরোধী দলনেতা অনুরোধ করেছেন একটু বেশী সময় উনি যাতে পান।

***শ্রীকেশব মজুমদার*** (মন্ত্রী) :— তাহলেতো ডিসকাশনের সময় কিছুটা কমবে।

***মিঃ স্পীকার*** :— এই আলোচনার জন্য ম্যাকসিমাম্ আড়াই ঘন্টা।

***শ্রীবাদল চৌধুরী*** (মন্ত্রী) :— তাহলে সাতটা পর্যন্ত হবে?

***শ্রীসমীর রঞ্জন বর্মণ*** :—হতে পারে।

***মিঃ স্পীকার*** :—আড়াইটা পর্য্যন্ত হলে পাঁচটায় হয়ে যায়। তারপর আছে, প্রাইভেট মেম্বারস্ মোশান।

***শ্রীকেশব মজুমদার*** (মন্ত্রী) :—মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ২ ঘন্টা রাখুন। আর প্রাইভেট মেম্বারস্ মোশানের জন্য ৩০ মিনিট।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—স্যার, ৪০ থেকে ৪৫ মিনিট সময়তো আমারই লাগবে। স্যার, বিজনেস এ্যাডভাইসারী কমিটির মিটিং-এ আমাদের তরফ থেকে বলা হয়েছিল তারিখ বাড়ানোর জন্য। এটা হয়নি আর এখন যদি হাউসও অ্যাকসেপ্ট করতে না চান, তাহলে কি করে হবে? আমরা বছরে মাত্র ৯ দিন কাজ করে সারা বছরের বেতন নিচ্ছি। আবার ভাতা বৃদ্ধির করার জন্য চেষ্টা করছি। আর এখানে কর্মচারীদের গ্রিভেন্স একটু কথা বলব, তারজন্য সময় দেবেন না?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—দিন বাড়ান হয়নি, বিজনেস ছিল না বলে।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে, টোটেল ১ ঘন্টা বাড়ান হল। ৬টায় শেষ হবে। এখন কি ভাবে সময় নিবেন বলুন।

**শ্রীজওহর সাহা** :— ফিফটি, ফিফটি হবে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— তা কি করে হয়? আপনারাও মেম্বার, আমরাও মেম্বার। সবাইকে তো বলার সুযোগ দিতে হবে। যে নিয়মে সময় এলট হয় সেভাবেই হবে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (অম্পিনগর) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মনে আছে কিনা আমি জানি না, আমাদের বিজনেস অ্যাডভাইসারী কমিটির সিদ্ধান্ত। সেখানে এক একটা আইটেমের পেছনে নির্দিষ্ট করে সময় ধরে পাশ করা হয়েছে। তখন বিরোধী দলনেতার কিংবা অন্য কারোর আদার বিজনেস ছিল না। কাজেই এখন যদি এগুলিও এর ভেতরে ধরে নেন, তাহলে সময়ের অসুবিধে হবে। কাজেই এর জন্য আলাদা সময় এলট করতে হবে।

**মিঃ স্পীকার** :—তা করা হয়েছে। ঠিক আছে, ফিফটি ফিফটি হতে আপত্তি কি? এক ঘন্টা পনের মিনিট রুলিং পার্টি, এক ঘন্টা পনের মিনিট অপজিশান পার্টি। এখন মোভার আলোচনা করুন। এবং দুদলের চীফ হুইপ কে অনুরোধ করছি, আপনারা কে কে আলোচনা করবেন তার নামের লিষ্ট দেওয়ার জন্য।

**শ্রীসমীর রঞ্জন বর্মণ** :—আমাদের তরফ থেকে আমরা সিদ্ধান্ত নিয়েছি, আজকে যারা সংশোধনী এনেছেন তাঁরা আলোচনা করবেন। শ্যামাবাবুর আগামী কাল বলবে না আজকে ইয়ংরা। আগামী কাল বৃদ্ধরা আলোচনা করবে।

## DISCUSSION ON THE MOTIONS TO THE ADDRESS BY THE GOVERNOR

### Under Consideration

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, গত ১০ইং তারিখে মাননীয় রাজ্যপাল

মহোদয় এই হাউসের সামনে যে অভিভাষণ দিয়েছেন তার উপর ধন্যবাদ সূচক প্রস্তাব আমি এনেছি এবং পরবর্তী সময়ে মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণের উপর বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়গণ কিছু এমেণ্ডমেন্ট এনেছেন। আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করছি এবং বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়গণ যে এমেণ্ডমেন্ট এনেছেন তার বিরোধীতা করে সংক্ষিপ্ত আলোচনা করছি। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে এই জন্যে যে মাননীয় রাজ্যপাল মহোদয় খুব সুচিন্তিতভাবে এবং খুব সুস্পষ্ট ভাবে এই রাজ্যের কি কি সমস্যা আছে এবং সেগুলি সমাধানকল্পে কি কি পন্থা প্রকরণ নেওয়া যায় এবং সেগুলি করতে গেলে কেন্দ্রীয় সরকারের কি ভূমিকা হওয়া উচিৎ এবং সঙ্গে সঙ্গে গোটা রাজ্যের মানুষকে এক সঙ্গে নিয়ে কি ভাবে সেই সমস্যার সমাধান করা যায়, কি ভাবে মোকাবিলা করা যায় সেই সম্পর্কে এক দিকে যেমন বলেছেন, অন্যদিকে সরকার কি কাজ করেছেন এবং সরকারের কি পরিকল্পনা ইত্যাদি রয়েছে সে সম্পর্কেও এখানে উল্লেখ করেছেন এবং এটাই হওয়া উচিৎ। সেই জন্যই আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করছি। স্যার, বিরোধীর বেঞ্চ থেকে যে সমস্ত এমেণ্ডমেন্ট আনা হয়েছে সেগুলির আমি বিরোধীতা করছি এই জন্যে যে আমার যেটা মনে হয়েছে যে এগুলি কাল্পনিক বিষয় বস্তুর উপর আনা হয়েছে এবং অন্যদিকে কিছু ঘটনার কথা তারা উল্লেখ করেছেন। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণতো কোন ঘটনাবলীর দিনপঞ্জী নয়। রাজ্যপালের ভাষণ হচ্ছে কিছু সুনির্দিষ্ট নীতির উপর নির্ভর করে তৈরী করা। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়রা যে সব ঘটনাবলী বলেছেন যে এটা নেই, ওটা নেই এই হয়নি, সেই হয়নি, সেই জন্যই আমি বিরোধীতা করছি। আমরা লক্ষ্য করেছি রাজ্যের অগ্রগতির জন্য এবং রাজ্যের প্রধান সমস্যাগুলি যা রয়েছে তার কোনটার উপরই মাননীয় রাজ্যপাল মহোদয় আলোকপাত করেননি তা নয়। আমাদের রাজ্যের প্রধান যে সমস্যা সেটা হচ্ছে বৈরী সমস্যা। এই সমস্যার উপর মাননীয় রাজ্যপাল মহোদয় ভীষণ ভাবে গুরুত্ব দিয়ে আলোকপাত করেছেন। এছাড়া গোটা বক্তব্যকে ২১টা প্যারাগ্রাফে উপস্থিত করেছেন। আমরা লক্ষ্য করলে দেখব রাজ্যের প্রধান সমস্যা উগ্রপন্থী সমস্যার সমাধানে সরকার কি করেছিলেন অতীতে, বর্তমানে কি ভাবনাচিন্তা করছেন এবং ভবিষ্যতে কি করবেন সে সম্পর্কে যেমন বলেছেন অপরদিকে তিনি সুনির্দিষ্ট ভাবে কিছু সাজেশানও দিয়েছেন। এ সমস্ত করতে গিয়ে কোথায় কোথায় কি অসুবিধা হচ্ছে সেগুলিও তিনি বলেছেন। এটা আমাদের সকলেরই জানা যে এই সমস্যা তৈরী হয়েছে আর্থ-সামাজিক অবস্থা থেকে। এই সমস্যার যদি সর্বোতো ভাবে সমাধান করতে যাওয়া হয় তাহলে যে জায়গা থেকে এই সমস্যা উৎপত্তি হয়েছে সেই সমস্যার সমাধান না করে তো এর সমাধান করা যাবে না। এটা শুধু আমাদের ত্রিপুরা রাজ্যের সমস্যা না গোটা উত্তর পূর্বাঞ্চলের তথা ভারতবর্ষের সমস্যা। সুতরাং যে অবস্থা থেকে এর উৎপত্তি তার পরিবর্তন করতে হলে দেশের সব মানুষের সহযোগিতা

নিয়ে এর বিরুদ্ধে লড়তে হবে। সব মানুষের অধিকারকে সুনিশ্চিত করতে হবে। এটা সময় সাপেক্ষ। কিন্তু তার জন্য তো আমরা বসে থাকব না। এর ফাঁকে যেটা করা যায় সেটা আমাদের করতে হবে। দুই দিক থেকে এর সমাধান করতে হবে। এক দিক হচ্ছে প্রশাসনিক ভাবে এবং অন্য দিকে সমস্ত রাজনৈতিক দলের সক্রিয় সহযোগিতা নিয়ে এর বিরুদ্ধে মোকাবিলা করতে হবে, সমস্যার সমাধান করতে হবে। প্রশাসনিক ক্ষেত্রে যে গুলি করা সম্ভব তার জন্য কেন্দ্রীয় সরকার কে আমরা বলেছি আমাদেরকে কিছু অতিরিক্ত সৈন্য বাহিনী দেবার জন্য। আজকেও মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উল্লেখ করেছেন যে আমাদের এখানে যে ফোর্স রয়েছে তাদেরকে আধুনিকীকরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এদিকটা যেমন আছে অন্য দিকে এই সমস্যাটাতো একটা দলের হতে পারে না। সমস্ত অংশের দলমতের মানুষদের নিয়ে এর বিরুদ্ধে একটা জনমত গঠন করা যায়। সেই জনমতের ভিত্তিতে এই সমস্যাটাকে প্রতিরোধ করা যায়। তাহলে সেই জায়গায় যাওয়ার জন্য সব দলমত নির্বিশেষে মানুষকে ডেকে এনে মাননীয় মুখ্যমন্ত্রী আলোচনা করেছেন ব্লকে ব্লকে সুস্থিতি, সম্প্রতি শান্তি ইত্যাদি বজায় রাখার জন্য সব অংশের মানুষকে নিয়ে আলোচনা করে অগ্রসর হওয়ার ক্ষেত্রে বলেছেন। মাননীয় রাজ্যপাল সঠিক ভাবে এই সব দিক এখানে উল্লেখ করেছেন যে আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে উপযুক্ত সাহায্য প্রার্থনা করেও পাওয়া যায়নি, এটা শুধু আজকের অবস্থা নয় অনেক আগের থেকে যেমনটা করা দরকার সেই অনুযায়ী পাইনি। বরঞ্চ এখন যারা আছেন সরকারে তাঁরাও বারবার প্রতিশ্রুতি দিয়েছেন যে আমরা রাজ্যের এই সমস্যাকে সমাধান করার জন্য রাজ্য সরকারের সঙ্গে সর্বতোভাবে সহায়তা করার জন্য প্রস্তুত কিন্তু তাতে দেখা গেছে তার পরিবর্তে আগে যে ফোর্স ছিল তা তুলে নিয়ে চলে গেলেন। আমাদের এই প্রয়োজনীয় বিষয়টি নেই। অথচ বিভ্রান্তমূলক বক্তব্য ইত্যাদি উপস্থিত করার ক্ষেত্রে বারবার বিভ্রান্ত করার ক্ষেত্রেতে বিভিন্ন ভূমিকা বিভিন্ন দল গ্রহণ করেছেন। আমরা শুনেছি দিল্লী থেকেও কিছু লোক এই ধরনের বলেছেন যে, এখানে ফোর্স সবচেয়ে বেশী রয়েছে রাজ্য সরকার সেগুলি সঠিকভাবে ব্যবহার করছেন না এবং রাজ্য সরকার আন্তরিক নন্। অথচ আমরা এই হাউসে এই সমস্যাটাকে সমাধান করার জন্য বার বার বলছি, আমাদের মুখ্যমন্ত্রীও বলেছেন হিসাব দিয়ে বলা হয়েছে। উত্তর পূর্বাঞ্চলের যতগুলি রাজ্য আছে তার মধ্যে প্রয়োজনের তুলনায় সবচেয়ে কম ফোর্সেস্ আমাদের রাজ্যে রয়েছে যেখানে উগ্রপন্থার সমস্যা রয়েছে অথচ এইগুলি ভুল ভাবে ব্যাখ্যা করছে। এই বিষয়গুলি সেখানে উল্লেখিত রয়েছে। সুতরাং সে জন্য এই প্রস্থা প্রকরণগুলি রাজ্যপাল যেমন তাঁর ভাষণে উল্লেখ করেছেন ঠিক তেমনি সঙ্গে সঙ্গে আর্থিক ক্ষেত্রে তাকে সমাধানের জন্য রাজ্য সরকারকে অর্থনৈতিক ভাবে সহযোগিতা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদনও এখানে রয়েছে যেটা রাজ্যের পক্ষে সবচেয়ে বেশী দরকার। আমরা যদি লক্ষ্য করে দেখি তাহলে দেখব স্বাধীনতার পর এত বছরের অনাহার, অনাদর এবং অবহেলার শুধু আমাদের রাজ্য কেন

উত্তর পূর্বাঞ্চলের সমস্ত রাজ্যই তো ৭টি রাজ্যেরই তো কোন রকম ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলাপমেন্ট ঘটল না। এই রাজ্যগুলির প্রতি নজর দেওয়া হয়নি, দৃষ্টি দেওয়া হয়নি. এই দৃষ্টি না দেওয়ার ফলে ভারতবর্ষের অন্যান্য জায়গায় এই অবস্থার মধ্যে যতটুকু ডেভেলাপমেন্ট হয়েছে সেই পরিকাঠামোগত উন্নয়ন বলুন, শিল্পগত উন্নয়ন বলুন অন্যান্য রাজ্যে যে ধরনের উন্নয়ন ঘটেছে আমাদের রাজ্যে তা ঘটল না অথচ এখানে তো মানুষ রয়েছে তাদের আশা-আকাঙ্খা আছে। আমি অন্য কথা ছেড়ে দিলাম, সার্ব্বিক সমস্যার কথা ছেড়ে দিলাম। যে অবস্থা রয়েছে এই অবস্থার মধ্যে তাদের সমাধান ইত্যাদি হওয়া দরকার, যতটুকু উন্নয়ণ হওয়া দরকার সেটুকুও হয়নি। এই অবহেলার জন্যই এই সমস্যাগুলি তৈরী হয়েছে। এই সমস্যাগুলি সমাধানের জন্য সঠিক ভাবে নজর দিতে হবে এই কথাও মাননীর রাজ্যপলের ভাষণে আছে। আমাদের সমস্যা আছে কিন্তু পরিকাঠামোগত উন্নয়ণ ঘটাতে হবে। যদি পরিকাঠামোগত উন্নয়ন না হয় তাহলে তো অন্য কথা বলে লাভ নেই চাইলেই ইচ্ছা করলেই হবে না। আমাদের এখানে এখনও পরিবহনের ক্ষেত্রটি সার্ব্বিকভাবে গড়ে তুলতে পারিনি। যদিও ভারতবর্ষের অন্যান্য জায়গা থেকে বেশী আছে শিক্ষা দীক্ষা ইত্যাদির ক্ষেত্রে যতটুকু সম্ভব এর মধ্যে আমরা সবচেয়ে গুরুত্ব দিয়ে এই জায়গাগুলি করতে সক্ষম হয়েছে।

কিন্তু এটাও ঠিক এখনও পর্যন্ত রাজ্যের বহু জায়গা আছে, বহু মানুষ আছে, আমাদের এখানে জাতি-উপজাতির বিরাট অংশের মানুষ আছেন তাদের ক্ষেত্রে সার্বিকভাবে শিক্ষার সুযোগকে পৌছে দেওয়া গেছে এই কথা ত বলা যায় না। রাজ্যের বিভিন্ন জায়গায় আমাদের এখানে টপ্‌গ্রাফিকেল সিচুয়েশান যা, সেইসব জায়গায় আমরা এখনও যেতে পারিনি, সেই জায়গা তৈরী করা সম্ভব হয়নি। অসুবিধাগুলি দূর করার জন্য সেগুলি করা দরকার। এগুলি করতে গেলে কেন্দ্রীয় সরকারকে আরও একটু ভাল দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের দেখতে হবে এবং আর একটু সহানুভূতিশীল হতে হবে। স্পেশ্যাল ক্যাটাগরী অফ স্টেট এটা বললেই ত হবে না, অনুন্নত রয়ে গেছে. এই কথাগুলি বললে হবে না। তার জন্য চাই উপযুক্ত ব্যবস্থা গ্রহনের জন্য ভূমিকা নেওয়া। এই ভূমিকা যদি না নেয় তাহলেত হবেনা তাতে যে দুরাবস্থা দেখা যায়, সেটা থেকে যাবে। আমাদের এখানে বিরাট অংশের মানুষ এখনও পশ্চাৎপদ রয়ে গেছে। এগুলি থেকে যাবে। আমরা যে সার্ভে করলাম তাতে দেখা গেল এখানে প্রায় ৭৪ শতাংশ ৭৩.৫৮ শতাংশ মানুষ আমাদের এখানে দারিদ্র্য সীমার নীচে বসবাস করছেন। তাদের যদি উপরে টেনে তুলতে হয় তাহলে সেইভাবে আর্থিক বরাদ্দ ইত্যাদি এখানে আসতে হবে। কেন আসতে হবে এজন্য এটা কেন্দ্রের বদান্যতার কথা বলা নয়, কেন্দ্র দয়া করে দেবেন একথা বলার নয়, তাদের যে দায়িত্ব, কনষ্টিটিউশন্যাল বাইণ্ডিংগ্‌স্ আছে। তাদের উপর, সেই দায়িত্বকে পালন করার বিষয়, অন্য কোন বিষয় না, ওদের দয়া দাক্ষিণ্য কেউ চায় না। ত্রিপুরার মানুষ কি কেন্দ্রীয় সরকারের দয়া দাক্ষিণ্য চায়? না, কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব রয়েছে, সেই দায়িত্বকে পালন করার জন্য এখানে বলা। আমরা আগে ডিপ্রাইভ

হয়েছি। কেন? সেখানে এক সময়েত ছিল শুধু ৭জন আমাদের দারিদ্র্য সীমার নীচে এই রাজ্যে বসবাস করে। সুতরাং যে সব সেন্ট্রালি স্পনসর্ড স্কীম আমাদের রাজ্যের জন্য দেওয়া হত ঐ সাত জনের দিকে নজর দিয়েই দেওয়া হত, যা বাস্তবের সংগে কোন মিল নেই। বর্ত্তমানে সেটাকে বাড়িয়ে কেন্দ্র যখন সংযুক্ত মোর্চা সরকার গঠন হল, ওদের সঙ্গে আলোচনা করে এখানে ৪০°৮৯ শতাংশ এই রকম আমাদের দারিদ্র্য সীমার নীচে বসবাস করছে, এই সংখ্যার দিকে লক্ষ্য রেখে বিভিন্ন যা স্কীম নেওয়া হচ্ছে কেন্দ্রীয় সরকারের সেই স্কীমগুলি আমাদের এখানে দেওয়া হচ্ছে। এখনও একটা বিরাট ফারাক রয়ে গেছে। সেই ফারাককে পুরণ করতে গেলে আমাদের পৌঁছুতে হবে ৭০শতাংশের উপর ৭৪ শতাংশে পৌঁছাতে হবে কেন্দ্রীয় সহায়তার হার। সুতরাং স্বাধীন ভারতবর্ষে একটা অংশের মানুষকে, একটা রাজ্যের মানুষকে টেনে তোলা. এক একটা রাজ্যে যাতে আঞ্চলিক বৈষম্য তৈরী না হয়ে যায় তার জন্য অন্যান্য অঞ্চলের সঙ্গে সমভাবে সেই অঞ্চলকে উন্নত করার এটা কেন্দ্রীয় দায়িত্ব। এই দায়িত্ব পালন করার জন্যই সেটা বলা হয়েছে এবং রাজ্যপাল সঠিকভাবে তার মধ্যে উল্লেখ করেছেন যা অতীতে এই ধরনের দায়িত্ব ওরা পালন করেননি। তিনি ইচ্ছা প্রকাশ করছেন যে কেন্দ্রীয় সরকারের শুভ বুদ্ধি উদয় হবে এবং তারাও সেইভাবে দায়িত্ব পালন করবেন এই প্রত্যাশা তার মধ্যে রেখেছেন। তার সঙ্গে আমিও সম্পূর্ণভাবে একমত। যদি কেন্দ্র না করেন তাহলে হবে না। কেন্দ্রকে বলার কোন দরকার আমাদের ছিলনা যদি দায়িত্ব পালন করতেন। আমাদের রাজ্যটা দরিদ্র না, আমাদের রাজ্যটা সম্পদহীন না। আমাদের রাজ্যে অনেক সম্পদ রয়েছে। সেই সম্পদকে প্রকৃষ্টভাবে ব্যবহার করার কোন ক্ষেত্র এখনও তৈরী করা যায়নি। আমাদের মাটির তলায় অফুরন্ত সম্পদ রয়েছে। বলুন না রাজ্য সরকার পারে? কেন্দ্রকে বললেত গায়ে লাগে। রাজ্যের মানুষের দিকে তাকিয়ে তারপর দেখবেন, এটা কারোর ব্যাপার না। আমাদের রাজ্যে মাটির নীচে যে সম্পদ রয়েছে সেই সম্পদকে আহরণ করার মালিক কে? রাজ্য? রাজ্য নয় ত। কোন রাজ্য পারে? ত্রিপুরা নয়, ভারতবর্ষের কোন রাজ্য পারে কিনা, তার মাটি খুঁড়ে মাটির তলায় তেল থাকলে, গ্যাস থাকলে তাকে উত্তোলন করতে? ভারতবর্ষের কোন রাজ্য পারে? আমাদের রাজ্যের ৬০ শতাংশ জমির মালিক কেন্দ্র। প্রায় ৬০ শতাংশ ফরেষ্ট ল্যাণ্ড আমাদের এখানে। এর মধ্যে রিজার্ভ ফরেষ্ট আছে, প্রটেকটেড ফরেষ্ট আছে। এই ফরেষ্ট ভূমির মধ্যে কেন্দ্রের অনুমতি ছাড়া একটা স্কুল ঘর করা যায়না, রাস্তা করা যায়না কিছুই করা যায়না। একটা রাজ্যে যেখানে ৩০ লক্ষ মানুষ বসবাস করে, সেই রাজ্যে ৬০ শতাংশ জমির মালিক কেন্দ্র। এই রাজ্যের যে প্রাকৃতিক সম্পদ, মাটির তলাকার সম্পদ সেই সম্পদের মালিক কেন্দ্র। তো কেন্দ্র করবেনা কি রাজ্য করবে? এখানে কারো কিছু করা আছে? যদি তারা সেইভাবে নজর না দেন। এটা গায়ে লাগার প্রশ্ন না, প্রশ্ন হচ্ছে ত্রিপুরার মানুষদের কথা ভাবা, এই মানুষের কথা ভেবে যাতে এই মানুষকে দীনতার হাত থেকে, মানুষকে দৈন্যের হাত

থেকে, যাতে মানুষকে সমস্যার হাত থেকে মুক্ত করা যায়, যাতে রাজ্যটাকে অন্যান্য রাজ্যের সমপর্যায়ে উন্নীত করা যায়. সেই হিসাবে চিন্তা করা, সেই হিসাবে ভাবনা করা। তা যদি ভাবা না যায়, তাহলে আমরা যতই বলি এগুলি রক্ষা করা যাবে না। আমাদের রাজ্যের এই তলার সম্পদকে যদি আমরা তুলতে পারতাম আমাদের রাজ্যের ইনকামের ক্ষেত্রটা হত। রাজ্যপাল সেজন্য সেই জায়গাগুলির মধ্যে নজর দিয়েছেন। তারজন্য আমি রাজ্যপালের এই বক্তব্যকে সমর্থন জানিয়েছি।

শুধু তাই নয়, রাজ্যপালের ভাষণের মধ্যে আরও যে বিষয়গুলি আছে একটা একটা করে যদি আমরা দেখি তাহলে দেখব ওনার গোটা বক্তব্যের মধ্যে আছে স্বাস্থ্য পরিষেবার ব্যাপার এবং সব কিছুর ব্যাপারেই আছে কোন কিছুকে বাদ দিয়ে এখানে বলা হয়নি। স্বাস্থ্য সম্পর্কে আমি কালকে বলব এখানে সমীরবাবু আছেন উনিও একসময় মুখ্যমন্ত্রী ছিলেন, কাশীবাবুও আছেন উনিও এক সময় স্বাস্থ্যমন্ত্রী ছিলেন সবাই ছিলেন। কাজেই তখন কি হয়েছে আর এখন কি হয়েছে সবকিছুই আমি বলব। স্যার, রাজ্যপালের এই ভাষণের মধ্যে কিছু কিছু পরিকল্পনার কথা উনি উল্লেখ করেছেন এবং বলেছেন এবং বলেছেন যে আমরা যেভাবে কাজ করছি তাতে একটা নূতন চিন্তা ভাবনার শুরু হয়েছে আগেতো কখনও এগুলি হয়নি। আমরা গত কয়েক বছর ধরে এই চিন্তাভাবনাটাকে চালিয়ে যাচ্ছি এবং যাওয়ার চেষ্টা করছি, গোটা দৃষ্টিভঙ্গিটাকে নিয়ে আমাদের যে পরিকল্পনা করা হয়েছে এই পরিকল্পনাকে আগে যেভাবে দেখানো হয়েছে যে, উপর থেকে পরিকল্পনা করা হয়েছে অর্থাৎ আগে যেমন হত দিল্লীতে বসেই সব ঠিক হয়ে যেত যে, আগরতলার কোন জায়গায় রাস্তা হবে এবং ত্রিপুরার কোন কোন জায়গায় রাস্তা হবে। আর আগরতলায় বসে সিদ্ধান্ত হত কাশীরামবাবুর বাড়ীর কাছ দিয়ে বা অন্য কোন জায়গা দিয়ে রাস্তা হবে। এখন সেই জায়গায় আমরা আমাদের দৃষ্টিভঙ্গিটাকে পাল্টে দিয়েছে কাজেই আজকে এখানে বলা হয়েছে গোটা প্ল্যানের দৃষ্টিভঙ্গির পরিবর্তন করে এখন তৃণমূল স্তর থেকে নিয়ে আসার জন্য এই পরিকল্পনার প্রাথমিক ইউনিট হিসাবে পঞ্চায়েতকে ঠিক করা হয়েছে এবং তারজন্য তাকে ঢেলে সাজাতে প্রচেষ্টা চালাচ্ছে এবং ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা হয়েছে, তার মধ্য থেকে প্ল্যান আসছে। কাজেই তাকে আরও শক্তিশালী করার জন্য ব্যবস্থা গ্রহণ ইত্যাদি সমস্ত কিছুই এর মধ্যে রয়েছে। এখানে সকলেরই জানা আছে যে আমাদের এখানে শিল্পের কোন ব্যবস্থা এর মধ্যে এখনও হয়নি, ছোটখাট ব্যবস্থা যা হয়েছিল মানে আগের বামফ্রন্ট সরকারগুলি ছোটখাট কিছু শিল্প যখন শুরু করেছিল সমীরবাবুরা এসে সেগুলির কিছু বন্ধ করে দিয়ে গেছেন। যেমন একটা মাঝারি শিল্প ছিল জুটমিল, এটার নাভিশ্বাস উঠে গিয়েছিল, আমরা আবার এখন চেষ্টা করছি তাকে কোন রকমভাবে চালু করা যায় কিনা, এই ক্ষেত্রটাকে আবার তৈরী করা যায় কিনা। গ্রামীণ যেসব শিল্পগুলি আছে সেইসব শিল্পের ক্ষেত্রেতো ব্যবস্থা নেওয়ার জন্য এখানে মাননীয় রাজ্যপাল মহোদয় বলেছেন, এই গুলি আছে। গ্রামীণ উন্নয়ন করার জন্য যে

সেক্টরগুলি আছে যেমন পাওয়ার সেক্টর এবং অন্যান্য আরও অনেক সেকটর রয়েছে যেগুলি প্রাথমিক ভাবে আমাদের দরকার এবং সেই সব সেকটরের দিকেও নজর দেওয়ার জন্য এবং আমরা কি কি ব্যবস্থা গ্রহণ করেছি সেগুলিও মাননীয় রাজ্যপাল মহোদয় ওনার ভাষণের মধ্যে বলেছেন। স্যার, ওনার গোটা ভাষণটাকে বলতে গেলেতো এত সময় পাওয়া যাবে না সেই জন্য এই বিশেষ বিশেষ কতগুলি দিক আছে সেটা আমাদের রাজ্যের অর্থনৈতিক উন্নয়নে আমাদের রাজ্যের মানুষের অবস্থার পরিবর্তনে পরিকল্পনার মধ্য দিয়ে মানব শক্তিকে উন্নত করা বা কাজে লাগানো, রাজ্যের মানুষ যে সম্পদ সেই সম্পদকে ব্যবহার করার ক্ষেত্রে যে কথাগুলি এখানে বলেছেন এটা নিশ্চয়ই ধন্যবাদ পাওয়ার মত কথা যা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন এবং সেই জন্যই আমি এই ভাষণকে সর্বতভাবে সমর্থন করছি এবং সঙ্গে সঙ্গে আমার বিরোধী বন্ধুদের মানে অশোকবাবুরা যারা আছেন এবং সমীরবাবুরা যারা আচেন তারা সবাই যথেষ্ট অভিজ্ঞ রাজনীতিবিদ্। এই রাজ্যে তারাও এক সময় রাজত্ব করেছেন, আমি তাদের কাছেও আবেদন করব, এটাতো বিরোধিতা করার বিষয় না, এখানে তো সমস্ত রাজ্যের স্বার্থে সমস্ত কথা রয়েছে। কাজেই এটাকে সমর্থন করব না বলে অন্য কথা এনে উল্টাপাল্টা কথা বলার জন্য যে প্রস্তুতি নিয়েছেন সেগুলি বাদ দিয়ে চলুন না সকলে মিলে এক সঙ্গে কাজ করব, এতে কোন অসুবিধাতো নাই। এই রকম অনেক বিষয় আছে যেগুলি এখানে উল্লেখ করা যায়নি, এখানে যা উল্লেখ করা হয়েছে তার বাইরেও অনেক ঘটনা আছে তা আমরা সবাই মিলে করি, সবাই মিলেতো রাজ্যটাকে গড়বার প্রশ্ন।

রাজ্যের সমস্যাগুলির সমাধানের প্রশ্ন। সেখানে বিরোধিতার প্রশ্ন নয়, হৈ-হুল্লার প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে সকলে মিলে রাজ্যপালের ভাষণে যে যে বিষয়গুলি উল্লেখ করা হয়েছে আর যেগুলি উল্লেখ করা হয়নি বা করতে পারেনি (করতে গেলেতো এক বছরেও হবে না) সকলে মিলেমিশে যে রাস্তাগুলি বলা হয়েছে সমস্যাগুলি সমাধানের জন্য সেটা রাজনৈতিক সমস্যাই হোক, বা সামাজিক হোক, প্রশাসনিক সমস্যাই হোক, অর্থনৈতিক সমস্যাই হোক সে সমস্যার সমাধানের জন্য, রাজ্যকে গড়ে তোলবার জন্য, রাজ্যের উন্নয়নের জন্য আমরা সবাই মিলে ভূমিকা গ্রহণ করি। আসুন, সবাই মিলে অন্ততঃ তিনি যে রাস্তা এখানে আমাদেরকে দেখিয়েছেন এই রাস্তায় অন্তত রাজ্যটাকে উন্নতি করার ক্ষেত্রে সবাই ভূমিকা নিই। এই কথা বলে আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

***মিঃ ডেপুটি স্পীকার*** :—মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং। আপনি দশ মিনিট বলবেন।

***শ্রীকাশীরাম রিয়াং*** (মাতারবাড়ী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫ই জানুয়ারী, ৯৯ ইং তারিখে এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর আমাদের মাননীয়

সংসদীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন এইটার বিরোধিতা করে বিরোধীদের আনীত সবগুলি অ্যামেণ্ডমেন্টের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় সংসদীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় চেষ্টা করেছেন যে কেন্দ্রিয় সরকারকে দোষারূপ করে তার দায়িত্বটাকে এড়বার তিনি খুব চেষ্টা করেছেন। এই রাজ্যের মানুষ জানে যে তারা যে বলেছেন সবকিছুই তারা করছেন রাজ্যের মানুষের স্বার্থে, আসলে তো রাজ্যের মানুষের জন্য তারা চিন্তা করেন না। তাদের সি, পি, আই, (এম) এর নীতি হলো প্রথমে ক্ষমতা তারপর দল, তারপর দেশ, তারপর মানুষ। মানুষ আপনাদের কাছে সবচেয়ে পরে। যার জন্য আজকে সারা ত্রিপুরা রাজ্যে এই অবস্থা। সারা রাজ্যে চলছে সন্ত্রাস, মানুষ আজ নিরাপত্তা হীন।

এখন আপনারা যে অ্যামেন্টমেন্টগুলিকে কাল্পনিক বলছেন তাহলে জোলাইবাড়ীতে যে দুইজন যুবককে আপনাদের পার্টি অফিসের মধ্যে বেলা ১২টার সময় ডেকে সেইদিন (জুলাইবাড়ীর বাজার বার) তাদেরকে পাঁচটা পর্যন্ত পাঁচ ঘন্টা ধরে প্রথমে হাত, তারপর পা, তারপর প্রত্যেকটা পাঁজর ভেঙ্গে সামনের মাঠের মধ্যে ছুড়ে ফেলে দেওয়া হয়েছিল। এটা কি কাল্পনিক ? এটা কি আপনারা স্বীকার করেন না ? সেদিন আপনাদের এস, বি, স্টাফ, একজন ছিলেন তাকে জিগ্যেস করে দেখুন। এবং আমাদের দায়িত্বপূর্ণমন্ত্রী বাদলবাবু বললেন যে উগ্রপন্থীদের সঙ্গে তাদের যোগ ছিল। কাজেই তাদেরকে পিটিয়ে হত্যা করা হয়েছে। তাহলে এতো পুলিশ ফোর্স কেন ? থানা কেন ? কোন লোক দোষী সাব্যস্ত হলে তাকে পিটিয়ে মেরে ফেলতে হবে কেন থানা আছে, পুলিশ আছে, তাদের উপর তো আপনারা নির্ভর করতে পারতেন। আইন তো আর আপনারা নিজের হাতে তোলে নিতে পারেন না। তারজন্য একজনকেও শাস্তি দেওয়া হয়নি। তাহলে এটাও কি কেন্দ্রীয় সরকারের দোষ, কেন্দ্রিয় সরকারের দায়িত্ব, বলুন একজনকেও কোন রকম শাস্তি দেওয়া হল না এবং যাদেরকে পিটিয়ে মেরে ফেলা হলো তাদের আত্মীয় স্বজনকে কাউকেই কোন সাহায্য করা হলো না। এটাও কি কাল্পনিক, এটাও কি অসত্য ? তারজন্য আমরা বিরোধিতা করছি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বাস্তব কোন চিত্র ফোঁটে উঠেনি। বিগত দিনগুলিকে আপনারা প্রশাসনিক যেসব কাজ করছেন বা আগামী দিনে বিভিন্ন সমস্যার সমাধানের জন্য কোন রূপরেখাও তিনি দেননি। কাজেই আমাদের বিরোধীদের এখানে তাকে ধন্যবাদ দেবার মত কোনরকম বিষয় তাঁর ভাষণের মধ্যে ফাঁটে উঠেনি রাজ্যের সার্বিক স্বার্থে, রাজ্যের মানুষের স্বার্থে, রাজের উন্নয়নের স্বার্থে। তারজন্য আমাদের বিরোধিতা। শুধু উগ্রপন্থীদের সঙ্গে যুক্ত এই বলে কি তাদেকে মেরে ফেলতে পারে।

তারপর এটাও কি কাল্পনিক- ছয়মাসের উপর হলো প্রদীপ রিয়াং অপহরণ হল। কিন্তু এখন পর্যন্ত আপনারা তার কোন ট্রেস, করতে পারলেন না। এতো ভিজিলেন্স, এত পুলিশ থাকা সত্বেও। বাদল বাবুর সামনে তার দাদু কাঞ্চননগরে বললেন- "এখানে এই কাঞ্চননগরে কোন এক স্থানে তাকে

মেরে পুঁতে রাখা হয়েছে। এটাকে অসত্যও বলতে পারলেন না, আবার সত্যও বলতে পারলেন না। তাহলে এত পুলিশ, ভিজিলেন্স কেন ? আমরা এস, পি. কে কোন গাড়ীতে করে কোন মারুতী গাড়ী করে তাকে নেওয়া হয়েছে তার নাম্বারও বলে দিয়েছি এবং কোন জীপগাড়ী এস্কট করে নিয়ে গেছে সেই জীপ গাড়ীর নাম্বারও দিয়েছি এবং মোটর সাইকেল করে কোন দুই জন যুবক পাইলিটিং করেছে তাও বলে দিয়েছি। এরপরেও আপনারা বলছেন যে, কোন সাহায্য আমরা করিনি। এরপরেও ছয় মাসের মধ্যে এই প্রদীপ রিয়াং-এর কোন হদিশই আপনারা করতে পারলেন না। এটা কি ব্যর্থতা না ? এই ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়নি।

তারপর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সাহেব, আপনার অ্যাম্বুলেন্স করে ধর্মনগরের রাগনা সীমান্ত দিয়ে ডি, ডি, টি, বর্ডার পার হয়ে বাংলাদেশে পাচার হচ্ছে। আপনি ২ তারিখের দৈনিক সংবাদ পত্রিকায় দেখুন। এবং কিভাবে জনসাধারণের হাতে তাদের হেনস্থা হতে হয়েছে, আপনার এই হেল্থ ডিপার্টমেন্টের কর্মচারীরা-আপনি দেখুন ডিটেইলস লেখা আছে। কাজেই এই সব ঘটনার উল্লেখ মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের মধ্যে নাই। এইগুলি বাস্তব।

তারপর যেসব এস, বি, স্টাফ আপনাদের এবং আমাদের সঙ্গে রয়েছে-আপনাদের সঙ্গে যারা রয়েছে তারা সময়মত টি, এ, বিল পায় কিনা জানি না, কিন্তু আমাদের সঙ্গে যারা আছে তারা তিন চার বছরেও টি, এ বিল পায় না। অন্তত ছয়মাস সাত মাস পরে হলেও তার টি, এ, বিল পেলে কিছু সুবিধা হতো তারপর তাদের পি, টি, সু কম্বল যেগুলি পাবার কথা প্রতি বছরেই কিন্তু আট নয় বছর ধরেও তারা সেগুলি পাচ্ছেনা। এটাও কি কেন্দ্রিয় সরকারেকে দেখতে হবে, এরজন্য কেন্দ্রিয় সরকারের উপর দোষারোপ করবেন।

তারপর সাউথ ডিস্ট্রীক্ট, হাসপাতাল যেটা আমাদের আমলে সমস্ত ডিজাইন, ওয়ার্কিং ডিজাইন সব রেডি এবং কোয়ারটার্সের জন্য দুই-তিন বার টেণ্ডার হয়েছে, অ্যাপ্রুভ্যাল হয়েছে, টেক্নিক্যালী সবকিছুই রেডি কিন্তু এখন পর্যান্ত কন্সাট্রকশন আরম্ভই করতে পারলেন না। তাহলে এটাকে কি আমরা ফেইলিউর বলব না ? এইসব কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আমরা শুনেছি এটা নাকি অন্য জায়গায় সরিয়ে নেওয়া হবে। এখানে হলে ট্রাইবেল নন-ট্রাইবেল উভয় অংশে মানুষ চিকিৎসার সুযোগ পেতেন সেখানে এই জায়গা থেকে সরিয়ে নেওয়া হলে ট্রাইবেল অংশের জনগণ চিকিৎসার সুযোগ পেকে বঞ্চিত হবেন। এটা মাননীয় মন্ত্রীমহোদয়েরও জানা আছে। এটাও মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই।

এরপর আপনারা কয়েকদিন আগে পত্রিকায় দেখেছেন নিশ্চয়ই এই কয়েক বছরের মধ্যে এক হাজারের বেশী আত্মহত্যা করে মারা গেছে। এটা মাননীয় চীফ্ মিনিস্টার এক প্রশ্নের জবাবে এই তথ্য দিয়েছেন এর পরিমান ১,০২০ জন আত্মহত্যা করে মারা গেছে। আজকে পত্রিকারও

আপনারা দেখতে পারেন জয়শ্রীতে চারজন তার ছেলেমেয়েকে মেরে তারপর তাদের মা বিষ খেয়ে ঘরে আগুন জ্বালিয়ে মারা গেছে। অনাহারের তাড়নায়। আপনারাতো বলবেন এটা দৈনিক সংবাদে লিখেছে কাজেই এটা কেন্দ্রিয় সরকারের দোষ বলে আপনারা চালিয়ে যাবেন।

তারপর আরেকটা হচ্ছে কোল্ড ব্রেইনের কাজ, এটা আমাদের অপোজিশান লিডারও উল্লেখ করেছেন যে এটাকে কোল্ড ব্রেইনে মেরে এটাকে আত্মহত্যা বলে আপনারা প্রচার করছেন। যেমন রূপশংকর, সাব-ইন্‌স্‌পেকটর তার ব্যাপারেও আপনারা তাই করেছেন। বারবার বলেছেন যে তিনি আত্মহত্যা করে মারা গেছেন। পরে হাইকোর্টের ইন্টারফিয়ারেন্সে এটা প্রমাণিত হয় যে এটা হত্যা। তো আপনারাতো তাই বলছেন এটাও কেন্দ্রিয় সরকারের দোষ? আপনারা মানুষকে ভালবাসেন না। আপনারা ক্ষমতা ভালবাসেন। ক্ষমতায় থাকতে হবে, মানুষ চুলায় যাক তারজন্য আজকে এই অবস্থা।

***মি: ডেপুটি স্পীকার :***—মাননীয় সদস্য শেষ করুন। তিন মিনিট সময়তো এমনিতেই চলে গেছে।

***শ্রীকাশীরাম রিয়াং :***—শেষ করছি স্যার। আপনাদের যদি সদিচ্ছা থাকত তাহলে সারা ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থীরা এইভাবে সন্ত্রাস সৃষ্টি করতে পারত না এখানে উগ্রপন্থীদের দিয়ে সন্ত্রাস আপনারা করাচ্ছেন। ফলে আজকে বিভিন্ন মিশ্রবসতি এলাকা থেকে ট্রাইবেলরা চলে যাচ্ছে, বাঙ্গালীরা চলে আসছে। যেমন লক্ষ্মীছড়া ধরুন, তেলিয়ামুড়া ধরুন, কলসী ধরুন এবং দেবদারু ধরুন সেখান থেকে হাজার হাজার মানুষ চলে আসছে। সেখানে আজকে খালি হয়ে যাচ্ছে সেইদিকে আপনাদের কোন লক্ষ্য নেই। এইসব ঘটনা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই। যারজন্য আমরা বিরোধিতা করছি

আপনারা আমাদের আমলের কথা বলছেন, আমাদের আমলে ছয়শত সাব-সেন্টার চালু ছিল। এখন কয়টা সাব-সেন্টার চালু আছে আপনারা বলুন? আপনারা রবীন্দ্রবাবুর এক প্রশ্নের উত্তর বলেছেন জগবন্ধু পাড়া সাব-সেন্টার শেয়াল কুকুর থাকাতে এখন বন্ধ আছে বলে গেলেন।

***মি: ডেপুটি স্পীকার :***—মাননীয় সদস্য চেয়ারের দিকে তাকিয়ে বলুন।

***শ্রীকাশীরাম রিয়াং :***— ঐ আপনার ছাচু বাজারের পি, এইচ. সি এবং বড়কাঠালের পি, এইচ, সি, তিন বছর ধরে বন্ধ আছে। কাজেই মাননীয় রাজ্যপাল ১৫ তারিখ যে ভাষণ দিয়েছিলেন তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে এটা সমর্থনের কোন প্রশ্নই উঠে না। কারণ, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা বাস্তবের সাথে কোন মিল নেই এবং প্রশাসনের ক্ষেত্রে যে নৈরাজ্য

সন্ত্রাস সারা রাজ্যে চলছে, প্রত্যেকটা মানুষের যে নিরাপত্তা বিঘ্ন হচ্ছে সেই অবস্থার কোন উল্লেখ নেই। যার জন্য এই ধন্যবাদ সূচক প্রস্তাব-এর বিরোধিতা করে আমাদের বিরোধীদের আনীত সমস্ত সংশোধনকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

*মিঃ ডেপুটি স্পীকার ঃ—* মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার। ৮ মিনিটের মধ্যে শেষ করার চেষ্টা করবেন।

***শ্রীসমীর দেব সরকার ঃ—*** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার রাজ্য--পালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তার সমর্থনে বক্তব্য রাখছি। অনেক-গুলি বিষয় এরমধ্যে আসছে ২১টা বিষয়ে পয়েন্ট উল্লেখ করেছেন মাননীয় রাজ্যপাল। আমি তার সবকটাতে যাব না। আমি আমার আলোচনা কয়েকটা বিষয়ের উপর সীমাবদ্ধ রাখার চেষ্টা করব। বিশেষতঃ বলার চেষ্টা করেছেন যে, শিক্ষা ব্যবস্থা। এই সম্পর্কে রাজ্যপাল যে আলোচনা এখানে এনেছেন গত দিন। এখানে গত বছর আমাদের রাজ্যসরকার ৪০টা জুনিয়ার বেসিক স্কুল, ২৫টা সিনিয়ার বেসিক স্কুল, ২০টা হাইস্কুল এবং ১০টা হায়ার সেকেণ্ডারী স্কুল খোলার পাশাপাশি যেগুলি রয়েছে সেগুলি আরও উন্নয়নের চেষ্টা করছেন। এটা আপনাদেরও জানা আছে। যে কয়েকটা উদ্যোগ নেওয়া হয়েছে, যে স্কুলগুলি শুধু চালনা করা না রাজ্যে শিক্ষা বাজেটে এটা ভারতবর্ষের মধ্যে বড়াই করার মত একটা কিছু। ভারতবর্ষের মধ্যে আমরা দেখেছি, ভারতবর্ষ স্বাধীন হয়েছে প্রায় ৫১ বছর হয়েছে। কেন্দ্রের যত পরিকল্পনা থাকুক শিক্ষাখাতে বা মানব কল্যাণ খাতে সেগুলি আমরা বলি এখন পর্য্যন্ত যে বাজেট কেন্দ্রীয় সরকার শিক্ষাখাতে ধরেন তা আড়াই শতাংশ-এর বেশী কখনও হয় না। কংগ্রেস আমলেও হয়নি, দীর্ঘদিন কংগ্রেস ছিলেন দিল্লীর ক্ষমতায়। সামগ্রিক কিছু কিছু সন্তোষজনক অবস্থায় আছে মাননীয় সদস্য সবাই জানেন এখানে। এর মধ্যে বেশ কিছু কিছু দুর অবস্থা দূর করার জন্য কল্যাণপুরকে ধন্যবাদ অবশ্যই জানাব। রাজ্য সরকার যে কল্যাণপুরকে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা চালু করার জন্য যে উদ্যোগ নিয়েছেন। সামগ্রিকভাবে শিক্ষা ক্ষেত্রে কেন্দ্রে যে বরাদ্দ আড়াই শতাংশ। এই সমস্ত অবস্থা থেকে ১৯ শতাংশ বরাদ্ধ করেছেনে রাজ্যপাল তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। কিন্তু একটা জিনিষ বলা দরকার এই যে বিরাট শিক্ষা বাজেট তার প্রায় ৩২ থেকে ৩৩ শতাংশ যাবে উপজাতি অধ্যুষিত এলাকায়। ১৬ শতাংশ যাবে যেখানে তফসিলী জাতি ভুক্ত মানুষের জন্য। এটা পৌছে দেওয়ার জন্য যে পরিবেশটা দরকার তা শান্তির পরিবেশ, সুনিশ্চিত্তির পরিবেশ, এটাকে নানানভাবে সেই রাজনৈতিক চক্রান্তই হউক বা বিদেশী চক্রান্তের ফলে সেই উগ্রপন্থী তৎপরতা তাকে ব্যাহত করেছে। এটা অবিশ্বাস করার কিছু নেই। এবং তার মধ্যে কিছু কিছু রাজ্য সরকার যে সুনির্দিষ্ট প্রস্তাব দিয়েছে রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন। কি কি ব্যবস্থা নেওয়া

হয়েছে। আবার এর সঙ্গে পরিস্কার উল্লেখ করেছেন উপরিউক্ত ব্যবস্থা যতদিন না হচ্ছে ততদিন আমাদের রাজ্যে দীর্ঘস্থায়ী শান্তি আসবে আমাদের রাজ্যে। যখন রাজ্যবাসী বিদেশী চক্রান্তকে পর্যস্ত করতে পারবে এটা সরকারের সহযোগিতায় এগিয়ে আসবেন। এর মাধ্যমে রাজ্যপাল আহ্বান করেছেন ত্রিপুরার শান্তিপ্রিয় মানুষদের প্রতি যে গভীর প্ররোচনা সত্বেও জাতি-উপজাতি শান্তি বজায় রাখার জন্য। যাহাতে দলমত নির্বিশেষে এই শান্তির জন্য এগিয়ে আসে। যে বিরাট শিক্ষা বাজেটকে পৌছে দেওয়ার জন্য রাজ্যে মানুষের সুচিন্তা চেতনা এনে সাত্তিকার সুনাগরিক হিসাবে গড়ে তুলার জন্য রাজ্যের কল্যাণের জন্য রাজ্যপাল বামফ্রন্টের উদ্যোগকে তার বক্তব্যের মধ্য দিয়ে প্রশংসা জানিয়েছেন। এবং সঠিক এই বক্তব্যটাকে তুলে ধরার জন্য অবশ্যই রাজ্যপালের এই বক্তব্যটাকে অভিনন্দিত করছি, তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, একটা সময় আমরা দেখিছি শুধু কেন্দ্রে যারা শাসন ক্ষমতায় ছিলেন কংগ্রেস দলগুলি তাদের শিক্ষার প্রতি তাদের অবিচার, মানুষকে মূর্খ রেখে দাও, নিরক্ষর রেখে দাও তাকে গরীব বা দারিদ্র সীমার নীচে রেখে দেওয়া। তার মধ্যে অভাব বেকারত্ব এইগুলি সৃষ্টি করে শোষণ আর বঞ্চনাকে কায়েম রাখা।

স্যার, তখন ইঞ্জিনিয়ারিং কলেজ এবং পলিটেক্‌নিক কলেজগুলিতে গুণ্ডামির আড্ডা ছিল। তখন গন টুকাটুকি হত। শিক্ষা ব্যবস্থার কি হাল ? অল এলাউ, এই গুলি ছিল একটা সময়ে। এই গুলিকে একটা সময়ে পরিকল্পিত ভাবে শিক্ষার মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছিল যাতে করে মানুষের মধ্যে অপসংস্কৃতি ঢুকিয়ে দেওয়া যায় শিক্ষা ব্যবস্থাটাকে নষ্ট করার জন্য। এই দিক থেকে আমি বলব তৃতীয় বামফ্রন্ট্র সরকারের ৫ বছর এবং গত ১ বছর বামফ্রন্ট সরকারের যে প্রচেষ্টা তাকে সুষ্ট পরিবেশে আনার জন্য তা সত্যি রাজ্যপালের ভাষণের মধ্যদিয়ে উল্লেখ হয়েছে।

*মিঃ ডেপুটী স্পীকার :—* মাননীয় সদস্য সংক্ষেপ করুন।

***শ্রীসমীর দেব সরকার :—*** ঠিক আছে স্যার। শুধু তাইনা, জয়েন্ট এন্ট্রাস্ পরীক্ষা স্যার আপনি নিজেও জানেন যে জয়েন্ট এন্ট্রাস পরীক্ষা না দিয়ে এমন কিছু ছেলে মেয়ে মেডিক্যালে চান্স পেয়ে গেছে। এটা নিয়ে এই বিধানসভায় অনেক বার আলোচনা হয়েছে এবং তা নিয়ে মামলাও হয়েছে। এর সঙ্গে কারা কারা জড়িত তা আমরা ভাল করেই জানি। শুধু রাজ্যের ছেলে মেয়েরাই না রাজ্যের বাহিরের ছেলে মেয়েরাও টাকার বিনিময়ে মেডিক্যালে চান্স পেয়েছে। মন্ত্রী থেকে শুরু করে এর সঙ্গে অনেকেই যুক্ত ছিল। তখন মুখ্যমন্ত্রীর ১০-১২ টা মেডিক্যাল আসন সংরক্ষিত থাকত। এবং লক্ষ টাকার বিনিময়ে এই আসেনগুলি বিক্রি হয়েছে বলে তা আমরা শুনেছি। আজকের দিনে কিন্তু এই সমস্ত কথার উল্লেখ করা যাবেনা। সঠিক ভাবে মাননীয় রাজ্যপাল এই জিনিসগুলির উল্লেখ করেছেন। আজকে দিল্লীতে যারা ক্ষমতায় এসেছেন,

শুধু বেসরকারীকরণ নয়, বাণিজ্যি করণ না তারা তা কোথায় নিয়ে যাচ্ছে, গেরোয়াকরণ। দিল্লীতে শিক্ষা মন্ত্রীদের যে সম্মেলন হয়েছে তা শুরু করার চেষ্টা হয়েছিল সরস্বতী বন্দনার মধ্য দিয়ে। শিক্ষকরা স্কুলে ছাত্রদের নাম ডাকলে ছাত্ররা বলেন প্রেজেন্ট স্যার, কিন্তু সেটা বাদ দিয়ে শিক্ষকরা নাম ডাকলে পরে ছাত্র-ছাত্রীদের বলতে হবে শ্রী কৃষ্ণ বা জয় শ্রী রাম অথবা জয় বাবা হনুমান। এই চেষ্টা চলছে।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য আপনার সময় শেষ। আপনি কনক্লুড্ করুন।

*শ্রীসমীর দেব সরকার* :—ঠিক আছে স্যার, আমি শেষ করছি। আজকে ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থা যে ভারখার নিয়ে যাচ্ছে সেখানে হিন্দুত্বকরণের নামে রামভক্ত হনুমান নয়, সেখানে কয়েকটা লেজ কাঁটা বানরের সৃষ্টি হবে সারা ভারতবর্ষে এবং তারা সমস্ত ভারতবর্ষে দাপা-দাপী করবে। একদিকে বে-সরকারীকরণ শিক্ষার ক্ষেত্রে দুর্নীতি, কেন্দ্রের বাণিজ্যকরণ এবং আজকে কেন্দ্রের যে প্রচেষ্টা চলছে গেরুয়করণ এই অবস্থার মধ্যে দাড়িয়ে রাজ্যের শিক্ষা সম্প্রসারণে বামফ্রন্ট সরকারের উদ্যোগ সম্পর্কে মাননীয় রাজ্যপাল উনার ভাষণে খুব অল্প হলেও যেটুকুর উল্লেখ করেছেন তার জন্য মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ প্রস্তাব এখানে এনেছেন তাকে আমি সমর্থন করছি। এখানে একটা কথার উল্লেখ না করে পারছিনা, শিক্ষার ক্ষেত্রে যে ব্যবস্থা সেটাকে অভিনন্দন না জানিয়ে পারা যায় না। শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের যে উদ্যোগ তা আগামী দিনে আরো বৃদ্ধি পাবে, সেই আশা রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি, ধন্যবাদ।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয়। আপনার সময় ১০ মিনিট।

*শ্রী শ্যামাচরন ত্রিপুরা* (ছাওমনু) :— স্যার ১০ মিনিট হলে আমি এই ব্যাপারে আলোচনা করব না। কারণ এই ১০ মিনিটে কিছুই আলোচনা করা যাবেনা।

*মিঃ ডেপুটি স্পীকার* :— সময় তো আপনারাই ঠিক করেছেন। আজকে আলোচনা করবেন ২,৩০ মিনিট। আপনারাই নাম দিয়েছেন। আপনার সময় ১০ মিনিট হচ্ছে, ঠিক আছে আপনি আরো ২ মিনিট বাড়িয়ে বলুন। আপনার সময় হচ্ছে ১২ মিনিট। আপনি আলোচনা শুরু করুন।

*শ্রী শ্যামাচরন ত্রিপুরা* :— মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আমি মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয় কতৃক আনীত ধন্যবাদ প্রস্তাবের বিরোধীতা করে এবং বিরোধীদের আনিত

সমস্ত এমেণ্ডমেন্ট গুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমি রাজ্যপালের বক্তব্য শুনি নাই এবং উনার লিখিত ভাষণ পড়ি নাই। কারণ ১৮৯০ খৃঃ এখানে মহারাজা বীরচন্দ্রের আমলে মোট জনসংখ্যা ছিল ৯১ হাজার। তখন পত্র পত্রিকা ছিলনা। তারা তখন ত্রিপুরা গেজেট বলে সরকারী মুখপাত্র বাহির করত। এটা কোন জনসাধারণ পড়তনা। সরকারী কাজে সরকারী অফিসার যারা তারা সেটা পড়ত। এবার আন্দামানে গিয়ে দেখলাম এবং আমার সাথে ছিলেন শাসক দলের মাননীয় সদস্যরাও। সেখানে গিয়ে দেখলাম প্রাইভেট কোন পত্রিকা নেই, শুধু সরকারী পত্রিকা। আন্দামানে এটাকে "হেরল্ড" বলে। কারণ সবাই ভাবে এটা সরকারী পত্রিকা এটা পড়ে কি হবে সবাই তো তাঁদের কথা লেখা। শুধু সরকারী চাকরীর বিজ্ঞাপন, কোটেশান এবং টেণ্ডার ছাড়া আর কোন কিছু থাকেনা। রাজ্যপালের ভাষণও ঐ আন্দামানের হেরল্ডের মত এখানে না আছে সারবর্তা না সুনির্দিষ্ট প্রস্তাব। আমি সবটা পড়িনি একটু একটু পড়েছি, কিন্তু পড়ে দেখলাম যে আর এখানে কোন কিছু নেই। যেমন- এখানে একটা ১১ নম্বর প্যারা আছে, যে উপজাতি, তপঃ জাতি ও অন্যান্য পশ্চাদপদ শ্রেণীর ছাত্র-ছাত্রী উন্নতমানের শিক্ষা প্রদানের আমার সরকার বিশেষ গুরুত্ব দিয়ে যাবে। এটা কবে নাগাদ দিবে ভগবান জানে। আমার কোয়েশ্চানগুলি সবসময় পিছনে ফেলে রাখে, এটা বিধানসভায় কোনদিন আলোচনা করা যায়না। আমি সেগুলি নোটিশ বোর্ড থেকে খুঁজে আনি এবং এটি এনে দেখি অনিলবাবু একটি উত্তর দিলেন, যে ভাইবোন ছড়ার শিক্ষকের এবং ছাত্র সংখ্যা ঠিক আছে কিনা? শিক্ষকের সংখ্যা ঠিক আছে কিন্তু ছাত্র সংখ্যা আছে ১০১জন। এটা সম্পূর্ণ মিথ্যা কথা। ঐখানে স্যার কোন স্কুলই নাই। গত ১১ তারিখে মাননীয় মূখ্যমন্ত্রী গিয়েছিলেন, আমাকেও তাড়াতাড়ি করে খবর দিয়েছিল কিন্তু আমার কোন গাড়ি না থাকাতে এবং টি. আর. টি. সীতে করে গিয়ে দেখি তিনি মিটিং শেষ করে ফিরে চলে এসেছেন। এবং ঐখানে গিয়ে হেড মাষ্টারকে ডেকে এনে বললেন যে আপনার স্কুলে শিক্ষকের সংখ্যা কত? তখন হেড মাষ্টার আমতা আমতা করতে লাগল মানে জানেননা। ছাত্র সংখ্যা কত? এটা তো জানেই না। তখন হেড মাষ্টারকে বলল তুমি পনের দিনের মধ্যে স্কুল খোল। সেই পনের দিন পার হয়ে আজকে ত্রিশ দিনের উপরে কিন্তু স্কুল এখনও অব্দি খুলেইনা। এই ভাবে মিথ্যা কথা বলে শিক্ষার যে হাল কোথায় পৌচেছে তা বলার বাইরে। যেমন আরেকটা আছে লংতরাইভ্যালী থালছড়াতে সেখানে কত জন শিক্ষক এবং ছাত্র আছে তা এখনও অব্দি জানা নাই। তবে বনমালী সিনহা সাহেব এবং আমিও সেখানে গিয়ে দেখি মোট শিক্ষক আছে ১০ জন এর মধ্যে পিত্তন আছে সাত জন কিন্তু ছাত্র একজনও উপস্থিত নেই। আছে মাষ্টার কিন্তু হায়ার করা মাষ্টার। অর্থাৎ পাড়ার লোকে পড়ায় এবং তাঁর বিনিময়ে ৫৫০-৬০০ টাকা পায়। কিন্তু তাঁরা নিজেরাই লেখাপড়া জানে না তাঁরা কি ভাবে ছাত্রদেরকে পড়াবে। এই হলো ছুটো ব্যাপার। আমার আরেকটা প্রশ্ন স্যার, রাজ্যের স্কুল স্তরে

হিন্দি চালু করার কোন পরিকল্পনা আছে কিনা ? বলল যে আছে এবং চলছে। কিন্তু কোন স্কুলে যে হিন্দি চলছে আমি তো জানি না। হিন্দি স্কুলে হিন্দি পড়া, ইংরেজী স্কুলে ইংরেজী পড়া এবং ককবরক স্কুলে ককবরক পড়া। কিন্তু আমার প্রশ্ন ছিল স্কুলে স্তরে হিন্দি চালু আছে কিনা ? না থাকলে চালু করা হবে কিনা। কারণ হিন্দি হচ্ছে ইমপোরটেন্ট ল্যাংগোয়েজ, কারণ ত্রিপুরার বাইরে গেলেই আমরা বুঝি যে এর প্রয়োজন কত। বিশেষ করে চাকরীর ক্ষেত্রে, কেন্দ্রীয় সরকারের চাকরীর ক্ষেত্রে ছেলে মেয়েরা একমাত্র হিন্দি না বুঝার কারণে এই অবস্থা। কমপেটেটিব্ পরীক্ষার ক্ষেত্রে তাঁরা ঠিক ভাবে না বুঝার কারণ হচ্ছে হিন্দি না বুঝার ফলে। এছাড়া উপজাতি কল্যাণ দপ্তরে ছাত্রদের স্টাইপেণ্ডের হার ১২ টাকা থেকে, ১৫ টাকা বাড়ানো হয়েছে। এটা ঠিকই বাড়ানো হয়েছে। কিন্তু কোন কোন স্কুলে বা কলেজে গতবারও রিপোর্ট করা হয়েছে। যে বছরের পর বছর স্টাইপেণ্ড পায় না ছাত্র ছাত্রীরা।

পলিটেক্নিক্ কলেজ, সেখানে র‍্যাগিং হয় এবং হোষ্টেল বন্ধ করে দিয়েছে, ভালই হয়েছে। কিন্তু তার জন্য তারা ষ্টাইপেণ্ড পাবে না। তারা আরও বলেছে এক বছর পরে লও, এখন পড়াশুনা কর অর্থাৎ চাকরি বাকরি করার সময় ষ্টাইপেণ্ডও পাবে। তো সে কি করে পড়বে। আমার এলাকার একটা ছেলে জুমিয়া, আমি ভাবতেই পারিনাই যে মানিকপুর থেকে একটা ছাত্র শতকরা ৫৩ ভাগ পেয়ে মাধ্যমিক পাশ করল। এরপরে সে ভর্তিও পেয়েছে। কিন্তু এখন তার ষ্টাইপেণ্ড নাই, সে কি করে চলবে। না তুমি আগে যেমন করেই হওক পড়ে পাশ করে নাও তারপর ষ্টাইপেণ্ড দেব। উপজাতি কল্যাণের আরও কয়েকটাতে, এখানে প্রকাশচন্দ্র দাসের একটা পস্পণ্ড প্রশ্নের উত্তরে রাজ্য সরকার জানিয়েছেন ত্রিপুরা রাজ্যে কর্মচারী সংখ্যা কত ? এস টি, এস সি কত ? কর্মচারী দেড় লক্ষ, এস সি হচ্ছে ১৬,০০০, এস, টি হচ্ছে ২৪,০০০। অথচ প্রোপোর্সানেট, যদি হত এস সি হওয়া উচিৎ ছিল ২৪,০০০ আর এস, টি হওয়া উচিৎ ছিল ৪৫,০০০। এর অর্ধেকও হয় নাই। তো উপজাতি কল্যাণটা কোন জায়গাতে ?

শিক্ষামন্ত্রীর দপ্তরে আরেকটা আনষ্টারড প্রশ্নের উত্তরে রতনলাল নাথকে এটা জানিয়েছেন যে শুধু স্কুল এডুকেশন এই ১,৬৫০ টা পদ এস টি দের জন্য, এস সি দের জন্য ২৫২ টা এবং জেনারেলের জন্য ৬২৩ টা পোষ্ট খালি আছে। অথচ স্কুলগুলিতে শিক্ষক নাই। এইগুলি তো টেক্নিক্যাল পোষ্ট না। আমি বুঝলাম স্বাস্থ্য দপ্তরে বহু পোষ্ট খালি আছে। এইগুলি টেক্নিক্যাল, এইগুলি এমনিতেই নিয়োগ করা যাবে না। এই গুলিতে সমস্যা আছে কিন্তু স্কুল এডুকেশনে আর পুলিশ বিভাগে ১,৭৯৮ টা এস টি, ৭৯০ টা এস সি, জেনারেল ২,২৬৫ টা। এটা কেন ?

এদিকে আমাদের রাজ্যে নিরাপত্তা ব্যবস্থা নেই। বাইরে থেকে পুলিশ আনতে হচ্ছে কেন? এগুলি কি লোক্যাল আন্-এমপ্লয়েড যুবকদের চাকরি দেওয়া যায় না? পুলিশে তাদের নিলেই হয়, তাহলে তো তারা নিজেরাই কাজ করতে পারবে। কাজেই রাজ্যপালের ভাষণটা এত অসাম-প্রস্যপূর্ণ এবং জনস্বার্থের পরিপন্থী এটা বলার অপেক্ষা রাখে না। এখন উনি মারা গেছেন বলে বলছিনা, দশরথবাবুর আমলে উপজাতি এলাকায় যে হারে স্কুল প্রসার হয়েছিল এটা প্রশংসা না করে কেউ থাকতে পারবে না। এই ঘটনা সত্য সেই তুইছামার মত গভীর জঙ্গলে ১৯ লক্ষ টাকার ব্যয়ে সেখানে রেসিডেনসিয়াল স্কুল খুলে দিয়েছিল। করবুকে সেখানেও খুলেছিলেন, সেই শিকারীবাড়িতেও। এটা ঘটনা। কিন্তু সেই স্কুলগুলিতে আজকে কি চলছে, স্কুলগুলি সব ডেসারটেড। মানিকপুরের স্কুল বিল্ডিংটা দশরথবাবু তৈরী করে দিয়েছিলেন, সেটা ডেসারটেড। কেন এই রকম হবে? শুধু ওখানে নয়, এই যে খোয়াই মহকুমা যেটা দশরথবাবুর নিজের এলাকা সেখানেই গিয়ে দেখুন, স্কুলে বসার জায়গা নেই। ঐদিন রণজিৎ দেববর্মা নিজেই অভিযোগ করলেন এবং এটা ঘটনা যে নাইন টেন্ এলিভেন্ এর ছাত্ররা বস্তা বিছিয়ে বসে পড়ছে।

স্কুলে এই উন্নয়নের পর আপনারা উপজাতি উন্নয়ন, সিডিউল কাষ্টস্ আদার ব্যাক-ওয়ার্ড ক্লাসের উন্নয়ন হচ্ছে একথা বললেই এরপর আমরা তা মানব? আমি এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের সঙ্গে একমত হতে পারতাম, এবং ঘটনাটা ঠিক রাজ্যপাল তো নয়, এটা কেশববাবু তৈরী করা। সুদীর্ঘকাল ঐ ধরে উপেক্ষার, বঞ্চনার শিকার হয়ে থাকার এক ধরণের সর্বত্র বিরাজমান অনুভূতি উপজাতিদের মধ্যে সঞ্চিত হয়েছে। যার ফলে উপজাতিদের একাংশ বিভ্রান্ত হয়ে হাতে অস্ত্র তুলে নিয়েছে। উগ্রপন্থা সৃষ্টির রাজ্য এখানেই এটা কি। এটার সঙ্গে আমি সম্পূর্ণ একমত, কিন্তু একা মোকাবিলা করতে গিয়ে আপনারা কি করেছেন? আমি বারবার বলেছি যে, উপজাতি এলাকা দিয়েই উপজাতি উগ্রপন্থীরা সেখানেই তারা থাকে। সেখানে তারা প্রশিক্ষণ নেয়, বাংলা-দেশে নয়? বাংলাদেশ থেকে হয় তো তারা অস্ত্র পায়, কিন্তু থাকেতো ত্রিপুরার অরণ্যে। ১৯৯১ সালে সেন্সার অনুসারে এইসব অরণ্যে ৫৫ হাজার জুমিয়া, জুমিয়া যার মধ্যে ২৩ হাজার হাটকোট জুমিয়া আছে। যতক্ষণ পর্যান্ত তাদের আর্থিক এবং শিক্ষার উন্নতি না হবে, এবং তার জন্য একটা পরিকল্পনা, গ্রহণ করা না হবে, ততক্ষণ পর্য্যন্ত এই সব উগ্রপন্থী সমস্যা সমাধান হবে না। কারণ এই বঞ্চিত ছেলে মেয়েরাই তারা আবার অস্ত্র ধরবে। আজকে রঞ্জিত রায় যদি ফিরে আসে, বা অন্যরা যদি ফিরে আসে তাহলে এই অবস্থা দেখে আবার ওরাই চলে যাবে। এই আর্থ সামাজিক সমস্যা এটা সমাধানের জন্য একটা সু পরিকল্পনা, একটা সু চিন্তার দরকার। এই কথাটাই এখানে উল্লেখ করা হয়নি। এটাই সবচেয়ে দুঃখের কথা। উপজাতি উগ্রপন্থার প্রভাব রোধ করার নীতির উপরেই আমাদের রাজ্যের ভবিষ্যতের চাবি কাঠি নিহিত আছে। এটাতো ঠিক? এটা অন্য কিছু নেই কিন্তু নীতিটা কি? নীতি প্রথমে তৈরী করতে হবে সকলের সঙ্গে বসে। সেখানে সরকার

বা বিরোধীর কোন ব্যাপার নেই। রাজ্যে যদি অশান্তি থাকে উন্নতি হবে না। কাজ হবে না, এবং ত্রিপুরা রাজ্যে যত সমস্যা আছে তা সবার মূলে উপজাতি সমস্যা, এই উগ্রপন্থী সমস্যা। উগ্রপন্থী সমস্যা ও নয়, উপজাতি সমস্যা। এই উপজাতি সমস্যা যত দিন থাকবে ততদিন উগ্রপন্থী হবেই।

বিজয় রাঙ্খল এসেছে, আর একজন গেছে, আবার একজন আসবে এটা চলতে থাকবে। এখন আমাদের নিরাপত্তা খাতে বছরে ১০০ কোটি টাকার উপর খরচ করতে হয় কেন? এই সমস্ত বঞ্চিতদের জন্য তো জায়গা ছিল। এই জুম এখন রিজার্ভ করেছে এদের বংশ পরমপরায় হাজার বছর ধরে এখানে বসবাস করছে। কোথা থেকে এসে ওরা মালিক হয়ে গেল? ওরা মালিক হবে না। এই খামটিংয়ে এখানে হাজার বছর ধরে রুপিনীরা থাকে। হঠাৎ তেল উঠল এটা সরকারের হয়ে গেল, তাদের কিছু হল না। তাহলে উগ্রপন্থী কেন হবে না? আজকে মেঘালয়ে যত কয়লা সংগৃহীত হয়েছে, সব এলাকার জমির মালিক পেয়েছে। তাদের আর্থ সামাজিক ১০ বৎসরের মধ্যে পরিবর্তন হয়ে গেল। এই নাগাল্যাণ্ডে যত গ্যাস তেল পাওয়া গেছে ঐ সব এলাকারই গ্রামের সম্পত্তি। আমরা এতটুকু জানতে চাই খামটিং এর এলাকার যে গ্যাস উত্তোলিত হয় সেই গ্যাস এর একাংশ খামটিং এর লোক পাবে না কেন? তার ডেভেল্যাপমেণ্ট এর কাজে লাগবে না কেন? সেখানে তখন আমি ঐ এলাকার আগে যে জেনারেল ম্যানেজার ছিল তাকে আমি ঐ কথাই বলেছিলাম। এটা তাদের প্রপারটি। এটা যদি নাগাল্যাণ্ড হত তাহলে এটা তাদের সম্পত্তি হত। এখানে কেন্দ্রীয় সরকার বা রাজ্যে সরকার হাত দিতে পারতনা। একাংশ তাদের খরচ করবেনা কেন? ডুম্বুর হাইড্রো প্রজেকটের ২৪,০০০ হাজার একর জমি জলের নীচে চলে গেল। এর মধ্যে ১৬০০ একর হচ্ছে মাত্র জোত আর বাকী হচ্ছে খাস এই বাকী ২২ হাজার একর ল্যাণ্ড যে মালিক তারা একটি পয়সাও ক্ষতি পূরণ পাইনি। পূর্ণবাসনের নামে তাদের সঙ্গে প্রহলিকা। তাদের সঙ্গে ফাইজলামি করা হল। ক্যাম্প তৈরী করা হল কিন্তু খাওয়ার জল নেই। তারপর মেনডেটরি জেনারেশন এর কোন ব্যবস্থা নেই। লাকড়ী কেটে যাও। এটা কি পূর্ণবাসন? পরিপোষণ কেন্দ্রগুলি পরিত্যক্ত। তারা ফিরে গিয়ে আজকে প্রায় ৬ বা ৭টা এলাকাতে নিজেরা কেউ মাছ ধরে। কেউ জুম করে অথচ তারা সবচেয়ে সম্পন্ন পরিবার ছিল, এই ত্রিপুরা রাজ্যে শস্য ভাণ্ডার ছিল। ঐ বাইমাভ্যালি সেখানকার মানুষ দুই বছর তিন বছরের ধান খেয়ে শেষ করতে পারে না।

কাজেই বিরোধীতার অর্থ সাংঘাতিক বিরোধীতা নয়। আমি গঠনমূলক বিরোধীতা করতে চাই যে, উন্নত ত্রিপুরা তৈরী করলেই হয়ে যাবে না। এই জন্য চাই কতগুলি বাস্তব পদক্ষেপ। রাজ্যপালের প্রস্তাবে এই গঠনমূলক বিরোধিতাগুলি না থাকার জন্যই রাজ্যপাল রিয়াংদের কথা বলেছেন। রিয়াংরা

আজকে মিজোরাম থেকে ত্রিপুরায় এসেছে বলেই কি তারা রিফিউজি ? তারা কেন রিফিউজি হবে ? আর যদি কেউ শিলচর, করিমগঞ্জ ও পাথারকান্দি থেকে কোন বাঙ্গালী ত্রিপুরায় আসে তবে তারা কি রিফিউজি ? তারা তো রিফিউজী হয় না। যদি তারা বাংলাদেশ থেকে আসত তবে তারা রিফিউজি হত। ভারতবর্ষের যে কোন নাগরিক ভারতের যে কোন এলাকায় (একমাত্র কাশ্মীর ছাড়া) বসবাস করতে পারে। কাজেই ভারতের অঙ্গরাজ্য মিজোরাম থেকে আসা রিয়াংদের রিফিউজি বলা হবে কেন ? তারা ফিরে যাবে কি যাবে না সেটা অন্য ব্যাপার। কিন্তু তারা রিফিউজি নয়। তারা ভারতীয় এবং ভীষণভাবে ভারতীয় এবং এই জন্যই তাদের চুড়ান্ত অধিকার আছে ত্রিপুরাতে বসবাস করার। কারণ, ১৮৭০ সাল পর্য্যন্ত এই মিজোরাম ত্রিপুরা রাজ্য ছিল। এটাই ইতিহাস। মহারাজ বীরচন্দ্রের আমলে লিখিতভাবে ব্রিটিশ সরকারের হাতে অর্পণ করেছিলেন সেখানে কুকী বিদ্রোহ দমন করার জন্য। ১৮৭১ সালে শিলচর থেকে একটা বাহিনী তারপরে চিটাগাঙ্গ থেকে অপর একটা বাহিনী গিয়ে এই মিজোদের পরাজিত করে এবং দখল করে। দখল করার পর তারা আর ত্রিপুরার হাতে ফেরৎ দেয়নি। কিন্তু তারা তো ত্রিপুরার লোক ? তাদেরকে রিফিউজি বলা হবে কেন ? তাদেরকে আশ্রয় গ্রহণকারী বলা যেতে পারে। কাজেই আমি রাজ্যপালের বক্তব্যকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

*মিঃ ডেপুটি স্পীকার :—* মাননীয় সদস্য বাসুদেব মজুমদার। সময় ৮ মিনিট।

***শ্রী বাসুদেব মজুমদার*** (বিলোনিয়া) :- মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আমি প্রথমেই মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় দিয়েছেন তার জন্য উনাকে অভিনন্দিত করছি। সঙ্গে সঙ্গে বিরোধীরা বিরোধীতার জন্য যে সমস্ত সংশোধনী রাজ্যপালের ভাষণের উপর এখানে এনেছেন মাননীয় মন্ত্রী কেশব মজুমদার সেগুলিকে কল্পিত বলেছেন। আমি লক্ষ্য করছি, শুধু কল্পিত নয়, কিছু ক্ষেত্রে কষ্ট কল্পিত। কিছু অভিযোগ তারা উত্থাপন করেছেন সেগুলি আমি তাদের এই বক্তব্যের বিরোধীতা করছি। লক্ষ্য করেছি, মাননীয় রাজ্যপাল রাজ্যের বর্তমান পরিস্থিতির পরিপ্রেক্ষিতে এই রাজ্যের যে অবস্থা এই সময়ের মধ্যে রাজ্য সরকারের যে কাজকর্ম, তার যে দৃষ্টিভঙ্গি, এই সময় কি কাজ কিভাবে কি দৃষ্টিভঙ্গি নিয়ে সংগঠিত করেছেন এবং এই রাজ্যের মানুষের কি দায়িত্ব, কিভাবে সেটা সম্পন্ন করা উচিৎ এই মর্মে প্রায় সবগুলো বিষয় নিয়ে বিস্তৃতভাবে উল্লেখ করেছেন। এটা নিঃসন্দেহ যে, এই রাজ্যের অগ্রগতি, উন্নতি এবং সমৃদ্ধির জন্যে আমরা এই দৃষ্টিভঙ্গি নিয়ে অনেক দূর এগিয়ে যেতে পারব। প্রায় সবগুলো বিষয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখিত হয়েছে। আমি প্রতিটি বিষয় নিয়ে আলোচনা করতে চাই। এই বিষয়গুলোকে অন্য বিষয় থেকে একটু আলাদাভাবে গুরুত্ব দিয়ে দেখতে চাই। যেটা মাননীয় রাজ্যপালও এখানে উল্লেখ করেছেন। সেই উগ্রপন্থা ও উগ্রপন্থী কার্যাকলাপের ফল আমাদের এই রাজ্যের মানুষ ভোগ করছে।

তার বিরুদ্ধে রাজ্যপালের যে সুচিন্তিত মতামত সেটাকে সামনে রেখে এগিয়ে চলার জন্য আমাদের উদ্যোগ গ্রহণ করা দরকার।

এটা নতুনভাবে শুরু হয়নি, এটা মূলত সাম্রাজ্যবাদীদের একটা সুনিশ্চিত ষড়যন্ত্র এবং চক্রান্ত বিশ্বের বিভিন্ন দেশের মধ্যেই স্থির অবস্থা বজায় রাখা সেই লক্ষ্যই তারা স্বীকার করে থাকেন তার যে ষড়যন্ত্রের ফল সেটা আমাদের দেশে এবং আমাদের রাজ্যের মধ্যেও এটা ক্রিয়াশীল। এটা দূর্ভাগ্য যে রাজ্যের মানুষ এই দেশের মানুষে সে সাম্রাজ্যবাদীদের ষড়যন্ত্রের হাতে পরেই দেশের বিরুদ্ধে তারা ষড়যন্ত্র এবং চক্রান্ত করছেন। যদিও দেশের এবং রাজ্যের দীর্ঘদিন ধরে যে নীতিতে দেশ শাসিত হয়ে আসছিল। সেই নীতির কুফল বঞ্চনার যে ফল, সেটাকে সামনে রেখেই অবলম্বন করেই উগ্রপন্থী এবং উগ্রপন্থার দিকে একটা ছোট হলেও তারা নিয়ে যেতে পেরেছেন। এই বিষয়টি আজকে আমদের উপলব্ধির মধ্যে আনা দরকার। এখানে বিস্তৃতভাবে বিভিন্ন বক্তারা এটা এনেছেন। সেটার বিরুদ্ধে যখন থেকে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করার কথা ছিল, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার এবং বিভিন্ন রাজ্যের রাজ্য সরকারগুলিও যথা-সময় সেই পদ্ধতি তারা অবলম্বন করতে পারিনি বলেই এই সুযোগ সাম্রাজ্যবাদীরা গ্রহণ করেছেন। আমাদের রাজ্যের মধ্যে একটা ছোট অংশের যুবককে বিভ্রান্ত করার জন্য ষড়যন্ত্রে চক্রান্ত দীর্ঘদিন ধরে চলছিল। এই চক্রান্তের এবং ষড়যন্ত্রের পেছনে কারা, কোথায়, কিভাবে, কখন, কি কাজ করছেন? এই রাজ্যের মানুষ আমরা এটা খুব ভাল করেই জানি। এই সমস্ত কিছুর মধ্যে দাঁড়িয়েও যে কাজ আমাদের করার দরকার এই বিষয়টিকে অন্য দশটি বিষয়ের সঙ্গে মিলিয়ে যদি আমরা দেখি আরও সর্বনাশের দিকে, আরও ক্ষতির দিকে আমাদের যেতে সেই দিক থেকে আমার বক্তব্য থাকবে উগ্রপন্থা এবং উগ্রপন্থীর বিরোদ্ধে। সমস্ত দলমতের মানুষ সংকীর্ণতা পরিহার করে এই সর্বনাশা আগুনের। এবং অভিযানের বিরুদ্ধে যদি আমরা ঐক্যবদ্ধ হয়ে প্রতিবাদে ও প্রতিরোধে সামিল হতে পারি, তাহলে পরে এই বিপদের বিরুদ্ধে রাজ্যের মানুষ একজায়গায় আমরা নিয়ে আসতে পারব। এবং এই সর্বনাশের হাত থেকে রাজ্যের ও দেশের মানুষকে আমরা রক্ষা করতে পারব। এখানে আলোচিত হয়েছে শুধু পুলিশ, মিলিটারি, এই ধরনের উদ্যোগের মধ্যে দিয়েই উগ্রপন্থার হাত থেকে দেশ ও রাজ্যকে রক্ষা করা অসম্ভব, তাঁর জন্য সেই বিষয়টিকে সামনে রেখে কিছু যুবককে উগ্রপন্থার দিকে উগ্রপন্থী কার্য্য-কলাপে লিপ্ত করা হয়েছে। সেই বিষয়গুলি সম্পর্কেও রাজ্যের মানুষ, রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার যথাযথ উদ্যোগ গ্রহন করা দরকার। সমস্যা জর্জরিত ত্রিপুরা রাজ্য সহ উত্তর পূর্বাঞ্চলের মধ্যেও এই বিষয়গুলি সবচেয়ে বেশী মাথাচারা দিয়ে উঠেছে আমরা জানি স্বাধীনতার পর থেকে এই উত্তর পূর্বাঞ্চলের প্রতি কেন্দ্রীয় সরকারের যে বৈষম্য মূলক আচরণ তার ফলেই এই অবস্থা তৈরী হয়েছে। এই জায়গায় আমারও উদ্যোগ গ্রহণ

করতে চাই। সরকারের প্রতিটি সিদ্ধান্ত ও কর্মসূচী যথাযথ ভাবে বাস্তবায়নের মধ্যে দিয়ে অনগ্রসর এলাকা উন্নয়নের কাজকর্ম যেটা যথাযথ ভাবে সম্পন্ন করা যাচ্ছেনা। সেই জায়গায় আমাদের হাত দেওয়া দরকার। এই জায়গায় আমরা আমাদের সমস্ত উদ্যোগ গ্রহণ করতে চাই। সরকারের প্রতিটি সিদ্ধান্তের, প্রতিটি কর্মসূচীর মধ্য দিয়ে অনগ্রসর এলাকার উন্নয়নের কাজ কর্ম যথাযথ ভাবে সম্পন্ন করা যাচ্ছে না, আজকে যদি সর্বস্তরের সর্বত্র সরকারের কর্মসূচী নিয়ে যেতে পারি, তাহলে এখনও যে সমস্যা আছে, এখনও যে অনাহার আছে, যে অসুবিধে আছে সেই অসুবিধে গুলিকে মোকাবেলা করার মধ্য দিয়ে যারা বিভ্রান্ত হচ্ছেন কিংবা বিভ্রান্ত অবস্থার মধ্য রয়েছেন তাদেরকে ফিরিয়ে নিয়ে আসতে পারব। এই জন্য শুধু মাত্র সরকারী পক্ষে যারা আছেন তারাই নন, বিরোধীরাও যদি এই জায়গায় এগিয়ে আসতে পারেন, তাহলে এই কাজ করা যাবে। আমরা লক্ষ করেছি, ৪র্থ বামফ্রন্ট সরকার গঠিত হবার পর মাননীয় মুখ্যমন্ত্রী একটি উদ্যোগ নিয়েছিলেন এবং এ ব্যাপারে একটি সর্বদলীয় সভা ডেকেছিলেন। সিদ্ধান্তও গৃহীত হয়েছিল কিন্তু দুর্ভাগ্যের বিষয় সিদ্ধান্ত যখন বাস্তবায়িত করার সময় উপস্থিত হয়েছে তখন যথাযথ সাড়া পায়নি। বরং বিভিন্নভাবে উগ্রপন্থীদের মদৎ দেওয়া হয়েছে কিংবা উৎসাহিত হয় এমন কাজ করা হয়েছে। এর ফলে উগ্রপন্থীদের সংখ্যা কম হলেও উগ্রপন্থীরা উগ্রপন্থার পথে যেতে উৎসাহিত হচ্ছেন। সেইদিক থেকে আমার আবেদন থাকবে রাজ্যের এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে দলমতের উর্ধে উঠে আমরা যদি এগিয়ে যেতে পারি, তাহলে সুফল পাওয়া যাবে। না হলে, রাজ্যের অগ্রগতি এবং উন্নতির কাজ সেই জায়গায় আটকে থাকবে এবং আটকে আছেও। ত্রিপুরা রাজ্যের জাতি-উপজাতির ঐক্যকে আরো সুদৃঢ় করার মধ্য দিয়ে এই সমস্যা সমাধানের জন্যে, ত্রিপুরা রাজ্যের অগ্রগতির জন্যে আমরা যাতে এগিয়ে যেতে পারি এই বলে আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য শ্রী বীরজিৎ সিনহা। মাননীয় সদস্য আপনি দশ মিনিটের মধ্যে শেষ করবেন।

***শ্রীবীরজিৎ সিনহা* (কৈলাশহর) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর অপজিশান সদস্যরা যেসব অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেইসব অ্যামেণ্ডমেন্টগুলির প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। এটা খুবই উদ্বেগের বিষয়, এবং শ্যামাবাবুও বলেছেন- ৫৫হাজার জুমিয়ার পূর্ণর্বাসনের জন্য লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করার পর সেই সংখ্যাটা কমেনি। আমরা লক্ষ্য করেছি প্রতি বছর বিভিন্ন স্কীম করছি প্রজেক্ট করছি কলোনী করছি। কিন্তু দু, এক বছর পরে সেইসব কলোনীগুলি নিশ্চিহ্ন হয়ে যাচ্ছে এর জন্য কোন সরকারী তত্বাবধান নেই। তাদের পুণর্বাসন কাজে যে সব সরকারী

কর্মচারীরা নিয়োজিত আছে, দেখা যাচ্ছে, তাদেরই পুনর্বাসন হয়ে যাচ্ছে। এটা সত্যি উদ্বেগের বিষয় মাননীয় রাজ্যপাল মহোদয়, উনার ভাষণে বলেছেন, শিক্ষার প্রসার ঘটেছে। এ দিয়ে ট্রেজারী বেঞ্চের সদস্যরা ও অনেক কথা বলেছেন। কিন্তু স্যার, শুধু ত্রিপুরার মানুষ নয়, সারা দেশের মানুষ জেনেছে, দিল্লীতে যে সর্ব ভারতীয় শিক্ষামন্ত্রী সম্মেলনে ত্রিপুরার হয়, সেই সম্মেলনে ত্রিপুরার শিক্ষামন্ত্রী আইন শৃঙ্খলার কথা চিচিং ফাক করেছেন। আগে প্রত্যন্ত এলাকাগুলিতে যেসব সিনিয়র বেসিক স্কুল ছিল সেগুলি আজকে বন্ধ হয়ে গেছে সেখানে শিক্ষকের অভাব। আর আগরতলা শহরের এক একটা হাই স্কুলে যে পরিমাণ শিক্ষক শিক্ষিকা আছেন তাতে দেখা যায় একজন শিক্ষক বা শিক্ষিকা একমাসেও একটা ক্লাশ পান না। অথচ আগরতলার বাইরে শিক্ষক নাই। হেডমাষ্টার নাই। সাবজেক্ট টিচার নাই। আজকে শিক্ষার ক্ষেত্রে কোটি কোটি টাকা বরাদ্দ হচ্ছে। এখানে মাননীয় সদস্যরা জোট সরকারের কথা বলে থাকেন। জোট সরকারের সময় গ্রামীণ উন্নয়নের যে যে বরাদ্দ পাওয়া যেত এখন তার থেকে ১০০ গুণ বৃদ্ধি পেয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি উদাহরণ দিতে পারি, কুমারঘাট ব্লকে গ্রামীন উন্নয়ন দপ্তর কিংবা অন্যান্য দপ্তরে মেনডেজ জেনারেট করার জন্য পাঁচ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আর জোট সরকারের আমলে ২৫ থেকে ৩০ লক্ষ টাকা দেওয়া হত।

দিল্লীতে যখন নরসীমা রাও প্রধানমন্ত্রী ছিলেন তখন বহু মুখী কার্যাসূচীকে রূপায়ন করার জন্য টাকাটা এসেছে। কিন্তু সেখানে আজকে মানুষ কাজ পাচ্ছে না, খাদ্য পাচ্ছে না। গত পনর দিনও কাঞ্চনপুরে অনাহারে ৪ টা পরিবারের ৪ টা লোক মারা গেছে, আত্মহত্যা করেছে। এই বিধানসভাতেও মাননীয় মন্ত্রী মহোদয় একটা প্রশ্নোত্তরে জানিয়েছেন যে এক হাজারের উপরে লোক আত্মহত্যা করেছে। যারা আত্মহত্যা করেছে তার পেছনে কারণ একটাই খাদ্যাভাব। আজকে বামফ্রন্ট জনগণের কণ্ঠকে স্তব্ধ করার জন্য পুলিশ প্রশাসন দিয়ে বিভিন্ন ভাবে হয়রানী করছেন। আমার কাছে তথ্য আছে যে কি ভাবে মিথ্যা মামলায় সাজিয়ে মানুষকে হয়রানী করছে। স্যার, পুলিশের শক্তিকে উগ্রপন্থী দমনের কাজে না লাগিয়ে আজকে পলিটিক্যাল পার্টির পেছনে লেলিয়ে দেওয়া হচ্ছে। এই সমস্ত কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। মি: ডেপুটি স্পীকার স্যার, উত্তর ত্রিপুরার ডেপুটি ডাইরেকটর অব এনিম্যাল রিসোর্স ডেভেলাপমেন্ট ডিপার্টমেন্ট অফিসে আমি নিজে পুলিশের পারমিশান নিয়ে, এস, ডি, ওর পারমিশান সহ যাবতীয় পার-মিশান নিয়ে গত ৫ ই জানুয়ারী আমরা ডেপুটেশন দিতে গিয়েছিলাম। আমরা ১০ জন পরিমিশান নিয়ে ডিপুটেশান দিতে গিয়েছি। সেখানে পুলিশের সি, আই ছিলেন, ৩/৪ জন পুলিশের সাব-ইনসপেকটর ছিলেন। আমরা পিসফুলী ডেপুটেশান দিয়ে যখন বেড়িয়ে এসেছি সেদিন গভীর রাত্রে একজন হেড ক্লার্ককে ঘুষি মারার অভিযোগে কৈলাশহরে রাত্রি দেড় ঘটিকার সময় কংগ্রেসর ৬ জন নেতাকে গ্রেপ্তার করা হয়। কিন্তু যে অভিযোগ করা হয়েছে সে অভিযোগে

কারো নাম ছিল না। সেখানে সমস্ত পুলিশ অফিসাররা দণ্ডায়মান ছিলেন। যে হেডক্লার্ক অভিযোগ করেছেন তাকে এই বামফ্রন্ট সরকার দুর্নীতির দায়ে এক বছর আগে সাসপেনশন করেছিলেন। কিন্তু সমন্বয় কমিটির বড় মাপের নেতা হওয়ায় তার সাসপেনশন উইথড্র করা হয়েছে। স্যার, যে কারণে আমরা ডেপুটেশান দিতে গিয়েছিলাম যে জোট সরকারের আমলে কেন্দ্রীয় সরকার থেকে ডেইয়ারী প্রকল্পের জন্য একটা ক্যাটেল ফার্ম করার জন্য একটা টোকেন মানি ১ লক্ষ টাকা দিয়েছিল। সেখানে কাজ করার জন্য ৭০ একর জায়গা দেওয়া হয়েছিল, কাজও শুরু হয়েছিল। পরবর্তী সময়ে বামফ্রন্ট সরকারে আসার পর দিল্লী থেকে ৩ কোটি ২০ লক্ষ টাকা রিলীজ করা হয়েছে। সেই টাকায় ক্যাটেল ফার্ম না করে সেখানে কি করা হয়েছিল? কো-অপারেটিভের মাধ্যমে গরু ক্রয় করার ব্যবস্থা করা হয়েছিল। প্রত্যেক বেনিফিসিয়ারীকে ২টি করে গরু দেওয়া হবে বলে সিদ্ধান্ত নিলেও তাদেরকে গরু দেওয়া হয়েছিল একটি করে। সেখানে ২০০ ট্রাকে করে গরু আনার ব্যবস্থা করা হয়েছিল সেখানে ট্রাক প্রতি একটা করে গরু দিতে হবে ঐ কর্মচারীকে। তার প্রতিবাদ করেতেই সেদিনে সেখানে আমরা ডেপুটেশন দিতে গিয়েছিমাম। সেদিন গভীর রাত্রে কংগ্রেসের ৬ জন নেতাকে গ্রেপ্তার করা হয়েছে মিথ্যা অভিযোগে। এই সব কথা মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে নেই। স্যার, আজকে ত্রিপুরা রাজ্য সরকারী কর্মচারীদের কিছুটা বেতন ভাতা বৃদ্ধি হয়েছে। কিন্তু যারা ডি, আর, ডাবলিউ কর্মচারী, কেজুয়েল ওয়ার্কার আছেন তাদের প্রতি এই বামফ্রন্ট সরকার বিমাতৃসুলভ আচরণ করেছেন। এ ধরণের কর্মচারীর সংখ্যা ৩০ হাজারের উপর হবে। তাদের বেতন ভাতা বৃদ্ধি করা বা তাদেরকে রেগুলার করার কোন সুনির্দিষ্ট প্রস্তাব রাখা হয়নি। যারা ১ হাজার বা ১২০০ টাকা বেতন পান তাদের প্রতি এই সরকার কোন চিন্তা ভাবনা করেননি। তাদেরকে পুরাপুরি এই সরকার বঞ্চিত করেছে। তারপর শিক্ষিত যুবক-যুবতী, যাদের এইজ ওভার হয়ে গিয়েছে ত্রিপুরাতে এদের সংখ্যা কয়েক হাজার। এদের মধ্যে সি. পি. আই (এম) সাপোর্টার যেমন আছে, কংগ্রেস, টি. ইউ, জে. এ টি. এন, ভি সহ বিভিন্ন দলের যুবক-যুবতী রয়েছে। তাদের জন্য এই সরকার কোন সুনির্দিষ্ট পদক্ষেপ নেবার কথা মাননীয় রাজ্যপালের ভাষণ নেই। আজকে তাদের ভবিষ্যৎ কি হবে? আমরা জোট সরকার থাকা কালে তাদের প্রতি চিন্তা করে সিদ্ধান্ত নিয়ে কয়েক হাজার শিক্ষিত বেকার যুবক-যুবতীকে চাকুরী দিয়েছি। কিন্তু এই সরকার তাদের প্রতি কোন চিন্তাই করেনান। যারা শিক্ষিত বেকার-যুবক-যুবতী আছেন যাদের ওভার এইজ হয়নি তাদের কর্মসংস্থানেরও কোন সুস্পষ্ট বক্তব্য মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে নেই। মি: ডেপুটি স্পীকার স্যার, আজকে ত্রিপুরা রাজ্যের বাস্তব অবস্থা কি? এখানে কোন আইনের শাসন নেই। বামফ্রন্ট সরকারের কর্তৃত্বে প্রশাসন পরিচালিত হচ্ছে না। কাঞ্চনপুর একটা সাবডিভিশান। সেখানে এস, ডি, ও, বি, ডি, ও অফিস আছে, থানা ও আছে।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, সেখানে আমরা জানি যারা আছেন তাদের সবাইকে উগ্রপন্থীদের ট্যাকস্ দিতে হয়। এখানে মাননীয় এম, এল, এ সাহেব আছেন উনিও জানেন। সেখানে এস, ডি, ও থেকে শুরু করে বি, ডি, ও পর্যান্ত এমন কি প্রশাসনের কর্মচারীদেরও উগ্রপন্থীদের ট্যাকস্ দিতে হয়। ত্রিপুরা রাজ্যের তিন ভাগের দুই ভাগ থানাকে যেখানে উপদ্রুত ঘোষণা করা হয়েছে।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ করুন।

***শ্রীবীরজিৎ সিনহা*** :— তা সত্বেও রাজ্যপালের ভাষণে এগুলির কোন উল্লেখ নেই তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না এবং মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য শ্রীমতী বৈজয়ন্তী কলই।

***শ্রীমতীবৈজয়ন্তী কলই*** (টাকারজলা) :- মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১০/১/৯৯ইং তারিখ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য কক্‌বরক ভাষায় রাখছি।

( মাননীয় সদস্য কক্‌বরক ভাষায় বক্তব্য রেখেছেন। )

কক্‌বরক

***শ্রীমতীবৈজয়ন্তী কলই*** :— মাননীয় স্পীকার স্যার, গত ১০ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য কক্‌বরকেই বলব। আং প্রথমন কাইসা গল্পনি বিসিগুতাই চেগুনানি চেষ্টা খাইনাই। একজন শিক্ষক বিদ্যালয়অ ছাত্রছাত্রীরগন ফীরাংফুরা বরগণ সাঙঅ যে, 'তোমার নাম কি? জয়ন্তী চক্রবর্তী। তোমার নাম? রাজেশ দেববর্মা। আর তোমার নাম? মনো মিঞা। 'তাইকাইসান সাংঅ যে নিনি বুমুং তাম? ব সাকা গীতা কলই। এই যে, বিভিন্ন জাতিনি ছাত্রছাত্রীরগ মেলামেশা আংগাই একখান পড়াশোনা খীলাইলা ইআই বরগনি বীথা বিসিগুতাইন কাইসা জাতীয় সংস্কৃতিনি পরিবেশ গড়িআই তিসানানি মনোভাব ফাইঅ। বিদ্যালয়ন কাইসা সমাজনি ক্ষুদ্র সংস্করণ হিনাই মানঅ। কারণ বরকমুইনমুনি বীসকাঙগ আগগাই তীলাংনো ইানগাখে প্রথমন দরকার শিক্ষা। কক্-অন তংঅ যে শিক্ষা চেতনা তুবুঅ, বিপ্লব তুবুঅ। অর্থাৎ বরক মুইনীষণ থাঙনানি লামান প্রেরনা বীঅ। শিক্ষানি ইতিহাসন সানানি থাঙখাখে অতীতঅ ত্রিপুরা রাজানি রাজারগ জনসাধারণনি শিক্ষানি বাগাই কোনফান ব্যবস্থা খীলাইলাগলিয়া। রাজারগ বরগনি সিংহাসন অর্থাৎ নিজিনি সিংহাসন নড়েবড়েদে আঙনো কিরিজাগাই সিমিংসে জনসাধারণনি মকল কানা বানগাই কীলাওখা। অ সময়অ ত্রিপুরা রাজ্যনি কয়েকজন উপজাতি যুবক সুধন্য দেববর্মা, দশরথ, হেমন্ত, অঘোর দেববর্মা সং জনশিক্ষা সমিতি

আন্দোলন ছিনাই কাইসা সংগঠন সংসাজাকথা। অ সংগঠন সংসাআই বরগ গ্রামেগঞ্জে শিক্ষানি বাগাই প্রচেষ্টা খালাইখা। কিন্তু তু খনি বিষয় যে. কেন্দ্রঅ বি, জে, পি সরকার শিক্ষান ধর্মবাই যুক্ত খালাইনানি বাগাই চেষ্টা খালাই তঙঅ। অ পরিবেশবাই শিক্ষানি পরিবেশ নষ্ট আংগাই মানঅ। বামফ্রন্ট সরকার গদিঅ ফাইআই ত্রিপুরা রাজ্যঅ একটা শিক্ষানি পরিবেশন গাড় আই তিসাখা। কিন্তু শিক্ষাক্ষেত্রে যতটুকু রাঙনি দরকার কেন্দ্র আসাক রাঙ রহরলিয়া। সীমিত আর্থিক ক্ষমতানি বিসিঙতাই বামফ্রন্ট সরকার ৪০ টা জুনিয়র বেসিক ইস্কুল, ২১ টা এস, বি, ইস্কুল, ২০টা হাই ইস্কুল, তাই ১০টা হাইয়ার সেকেণ্ডারী ইস্কুল খুলগনানি উদ্যোগ নাজাকথা লেখাপড়া পড়িনানি সুবিধানি বাগাই উপজাতি সংখ্যালঘুরগনি বাগাই তেইব বোর্ডিং হাউস খুলগাই রীজাকথা। বোর্ডিং অ তঙনাই ছাত্রছাত্রীরগনি স্টাইপেণ্ড দৈনিক ১২ টাকা থেকে ১৫ টাকা বারিআই রিজাকথা। তফশীতি জাতি তাই সংখ্যা লঘুরগনি বাগাই, উচ্চ শিক্ষানি বাগাই ঋন রীজাগাই তঙঅ। বালোয়ারী, নাসারী তাই আই-সি-ডি-এস বরগনি বিসিঙতাই শিশুরগনি মানসিক বিকাশ গড়িআই তিসানানি বাগাই ব্যবস্থা তেইব নাজাক থা। শিশুকেন্দ্রীক শিক্ষা ব্যবস্থা বামফ্রন্ট সরকারনি কাইসা বলিষ্ট পদক্ষেপ হানাই মানঅ। ত্রিপুরাঅ নিরক্ষরতা তুর থাইনানি বাগাই বয়স্ক শিক্ষাকেন্দ্র খুলগাই রীজাকথা। সার্বিক সাক্ষরতা কর্মসূচীনি বিসিংতাই ৯ হইতে ৪৫ বৎসর বয়স পর্য্যন্ত যারা আগে শিক্ষানি সুযোগ মানলিয়া বরগণ সালবুরুম ১ ঘণ্টা খালাই ফারাংগাই পড়িআই সাইআই তাই হিসাবরগ খালাই মাননানি বাগাই ব্যবস্থা খালাইজাকথা।

তাই কাইসা কক,- কক্‌বরক ভাষাণ সরকারী ভাষাণি মর্য্যাদা বামফ্রন্টসরকার খালাইনানি বাগাই পদক্ষেপ নাজাকথা। অর' অকক্‌ থাইসা সানানি কালাইঅ যে, বামফ্রন্ট সরকার ছাড়া তেই কোন শাসক ত্রিপুরাঅ সংখ্যালঘু রগনি ভাষাণ সরকারী ভাষা হিসাবে মর্য্যাদা রানানি যত্নবান আংলিয়া। আগি শ্রীশচীন্দ্রলাল সিংহনি আমলঅ উপজাতি কল্যাণমন্ত্রী রাজপ্রসাদ চৌধুরী তংমানি আফুরু শিক্ষা কমিশন কেন্দ্র হইতে ত্রিপুরা রাজ্যঅ দেবকী গোপীন সভা খালাইনানি বাগাইরীআই রহরঅ। ব ত্রিপুরাঅ ফাইআইনাই প্রথমঅ লোকশিক্ষালয় চম্পকনগর ইস্কুলঅ থাঙগাই নাইখা। আরঅ সগআই সুধন্য দেববর্মা বাই তসলক্ষা কক্‌বরকবাই কক্‌ সামা খানাআই দেবকী গোপী শচীন্দ্রলাল সিংহন (মুখ্যমন্ত্রী) সাঙখা যে, অ ত্রিপুরা রাজ্যেঅ কক্‌বরক ভাষাণ সরকারী ভাষা হিসাবে মর্য্যাদা রীনানি বাগাই সরকারনি কোন পদক্ষেপ তদে তঙ হীনাই? মুখ্যমন্ত্রী শ্রীশচীন্দ্রলাল সিংহ সাইসনেখে, চিনিঅ ত্রিপুরা রাজ্যে -অ কক্‌বরক ভাষাণ চালু খালাইমান হানখে সুবিধা আংনাই। কিন্তু ব অ কক সালিয়া। বাংলা ভাষাবাইন লেখাপড়া সারাংথাং হীনাই সাখা। ত্রিপুরারাজ্যঅ বামফ্রন্ট সরকার ফাইআইন কক্‌বরক ভাষান সরকারী ভাষা হিসাবঅ মর্য্যাদা রীনানি বাগাই মাধ্যমিক স্তর পর্যন্ত খুলগাই রীআই রীখা। শুধু অম সিসিয়া। তাইকাইসা মণিপুরী সম্প্রদায়নি ভাষান-

ব আহাইন প্রাথমিক স্তর পর্য্যন্ত চালু খালাইনানি বাগৗই ত্রিপুরাঅ বামফ্রন্ট সরকার পদক্ষেপ নাখা। কিন্তু আবতাই সময়অ চিনি ত্রিপুরা রাজ্যঅ করেকজন উপজাতি চারাই অস্ত্র তৈয়াই ত্রিপুরাঅ তংআই জায়গা জাগঅ খুন অপহরণ তাই মোটা অংকের চাঁদা আদায় খালাই তংখা। অমতাই অবস্থাঅ চিনি ট্রাইবেল ছাত্র ছাত্রীরগ তামখাই পড়িনাই? আবন চাং যতন মোকাবেলা খালাইআই আগামী দিনঅ শিক্ষানি পরিবেশন সঠিক পথে তালাওগাই থাংনানি বাগৗই যতন সহযোগিতা রীয়ানু হীনাই অ আশা নারাগাইন আং আনি কফন অরন শেষ খালাইখা, ধন্যবাদ।

**বঙ্গানুবাদ**

**শ্রীবৈজয়ন্তী কলই :—** মাননীয় স্পীকার স্যার, গত ১৫ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য ককবরকেই বলব। আমি প্রথমেই একটি গল্পের মাধ্যমে বক্তব্য শুরু করার চেষ্টা করব। একজন শিক্ষক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের পড়ানোর সময় তাদেরকে জিজ্ঞাসা করেছেন যে "তোমার নাম কি? বলল—জয়ন্তী চক্রবর্ত্তী। তোমার নাম? রাজেশ দেববর্মা। আর তোমার নাম? মনো মিঞা"। আর একজনকে জিজ্ঞাসা করলেন যে, তোমার নাম কি? সে বলল গীতা কলই। এই যে বিভিন্ন সম্প্রদায়ের ছাত্রছাত্রীগণ মেলামেশা করে, একত্রে পড়াশোনা করছে. তাতে তাদের মনের ভেতরে একটা জাতীয় সংহতির পরিবেশ গড়ে উঠার মনোভাব সৃষ্টি হচ্ছে। বিদ্যালয়কে একটি ক্ষুদ্র সমাজ সংস্কারক প্রতিষ্ঠান হিসাবে মানতে হবে। কারণ মানুষের মানুষিক চিন্তাধারা উন্নয়নের জন্য প্রথমে দরকার শিক্ষা। কথায় আছে যে শিক্ষা চেতনা জাগ্রত করে, বিপ্লব আনে। অর্থাৎ শিক্ষা মানুষের মানুষিক প্রেরণা বোধের পথ প্রদর্শক। শিক্ষার ইতিহাস বলতে গেলে, বলতে হয়, অতীতে ত্রিপুরা রাজ্যের রাজাগণ জনসাধারণের শিক্ষার জন্য কোন রকমে ব্যবস্থা গ্রহণ করেন নাই। রাজাগণ লোকাসনে অর্থাৎ নিজেদের সিংহাসন রক্ষার ভয়ে জনসাধারণের চোখ কানা করে রেখেছিলেন। এই সময় ত্রিপুরা রাজ্যের কয়েকজন উপজাতি যুবক, যেমন—সুধন্য দেববর্মা, দশরথ, হেমন্ত, অঘোর দেববর্মা তারা জনশিক্ষা সমিতি আন্দোলন বলে একটি সংগঠন প্রতিষ্ঠা করেন। এই সংগঠনের মাধ্যমে তারা গ্রামেগঞ্জে শিক্ষার প্রচেষ্টা করেছিলেন। কিন্তু দুঃখের বিষয় এই যে, কেন্দ্রের বি, জে, পি শিক্ষাকে ধর্মের সঙ্গে যুক্ত করার চেষ্টা করছেন। এই পরিবেশের মাধ্যমে শিক্ষার বাতাবরণ নষ্ট হচ্ছে। বামফ্রন্ট সরকার গদিতে এসে ত্রিপুরারাজ্যে শিক্ষার একটি সুষ্ঠু পরিবেশ গড়ে তুলেছেন। কিন্তু শিক্ষাক্ষেত্রে যতটুকু টাকার দরকার কেন্দ্রীয় সরকার ততটুকু টাকা দিচ্ছে না। সীমিত আর্থিক ক্ষমতার ভিতরে বামফ্রন্ট সরকার ৭০টি জুনিয়র বেসিক স্কুল, ২৫টি এস, বি স্কুল ২০টি হাই স্কুল আর ১০টি হায়ার

সেকেণ্ডারী ইস্কুল খোলার উদ্যোগ নিয়েছেন। লেখাপড়ার সুযোগ সুবিধার জন্য, উপজাতি সংখ্যা লঘু ছাত্রছাত্রীদের জন্য আরো বোর্ডিং হাউস খুলে দিয়েছেন। বোর্ডিং-এর ছাত্রছাত্রীদের স্টাইপেণ্ড দৈনিক ১২ টাকা থেকে ১৫ টাকা করিয়ে দেওয়া হয়েছে। তপশীলি জাতি এবং সংখ্যালঘু ছাত্রছাত্রীদের উচ্চ শিক্ষার জন্য ঋণ দেওয়া হচ্ছে। বালোয়ারী, নার্সারি এবং আই. সি. ডি. এস এর মাধ্যমে শিশুদের মানসিক বিকাশ গঠনের ব্যবস্থাকে আরো সুদৃঢ় করা শিশুকেন্দ্রীক শিক্ষা ব্যবস্থা বামফ্রন্ট সরকারের একটি বলিষ্ঠ পদক্ষেপ বলতে হবে। ত্রিপুরায় নিরক্ষতা দূরীকরণের জন্য বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলা হয়েছে। সার্বিক সাক্ষরতা কর্মসূচীর মাধ্যমে ৯ থেকে ৪০ বৎসর বয়স পর্য্যন্ত, যারা আগে শিক্ষার সুযোগ পায়নি তাদেরকে প্রতিদিন ১ ঘণ্টা করে পড়াশুনা করিয়ে লেখা এবং হিসাব করতে পারে এমন উপযুক্ত ব্যবস্থা করা হয়েছে।

আর একটি কথা হচ্ছে বামফ্রন্ট সরকার কক্‌বরক ভাষকে সরকারী ভাষার মর্যাদা প্রদানের পদক্ষেপ গ্রহণ করেছেন। এখানে একটি কথা স্মরণ করতে হয় যে, বামফ্রন্ট সরকার ছাড়া আর কোন শাসক ত্রিপুরা রাজ্যে সংখ্যালঘুদের ভাষাকে সরকারী ভাষা হিসাবে মর্য্যাদা প্রদানের যত্নবান হয়নি। অতীতে শ্রীশচীন্দ্রলাল সিংহের আমলে, উপজাতি কল্যাণমন্ত্রী রাজপ্রসাদ চৌধুরী থাকাকালে, শিক্ষা কমিশন কেন্দ্র থেকে ত্রিপুরা রাজ্যে দেবকী গোপীক সভা খোলার জন্য অনুমতি দিয়েছিল। তারা প্রথমে ত্রিপুরায় এসে প্রথম লোকশিক্ষালয় চম্পকনগর ইস্কুলে গিয়ে পরিদর্শন করেন। সেখানে গিয়ে সুধন্য দেববর্মা এবং তসলক্ষা কক্‌বরক ভাষায় কথা বলছেন শুনে দেবকী গোপী শচীন্দ্রলাল সিংহকে (মুখ্যমন্ত্রী) জিজ্ঞাসা করেন যে, এই ত্রিপুরা রাজ্যে কক্‌বরক ভাষাকে সরকারী ভাষা হিসাবে মর্য্যাদা দেওয়ার জন্য সরকারের তরফে কোন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না? মুখ্যমন্ত্রী শ্রীশচীন্দ্রলাল সিংহ বলতে পারতেন, আমাদের ত্রিপুরা রাজ্যে কক্‌বরক্‌ ভাষা চালু করতে পারলে সুবিধে হবে। কিন্তু তিনি এই কথা বলেন নি। বললেন বাংলা ভাষা দিয়ে লেখাপড়া শিখুক। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার এসে কক্‌বরক ভাষাকে সরকারী ভাষা হিসাবে মর্যাদা দেওয়ার জন্য মাধ্যমিক স্তর পর্য্যন্ত ইস্কুল খোলে দিয়েছেন। শুধু তাই নয়, তার একটি হচ্ছে মনিপুরী সম্প্রদায়ের ভাষাকে ঠিক এইভাবে প্রাথমিক স্তর পর্য্যন্ত চালু করার জন্য ত্রিপুরার বামফফ্রন্ট সরকার পদক্ষেপ নিয়েছেন। কিন্তু এমতাবস্থায় আমাদের ত্রিপুরার কিছু সংখ্যক উপজাতি যুবক অস্ত্র হাতে নিয়ে ত্রিপুরার বিভিন্ন জায়গায় খুন অপহরণ এবং মোটা অঙ্কের চাঁদা আদায় করছে। এইরূপ অবস্থায় আমাদের ট্রাইবেল ছাত্রছাত্রীগন কিভাবে পড়াশুনা করবে? এই অবস্থাকে আমরা সবাই মোকাবেলা করব। আগামী দিনে শিক্ষার পরিবেশকে সঠিক পথে পরিচালিত করার জন্য সবাই সহযোগিতা করবেন, এই আশা নিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য শ্রীসুদীপ রায় বর্মন, আপনার সময় দশ মিনিট।

**শ্রীসুদীপ রায় বর্মন** (আগরতলা) :— মিঃ ডেপুটি স্পীকার, মহাশয় মাননীয় পাল'মেন্টারী অ্যাফেয়ারস মিনিষ্টাররা, ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধীতা করে এবং বিরোধীদের আনা অ্যামেণ্ড-মেন্টগুলিকে সমর্থন জানিয়ে আমি আমার কথা বলা শুরু করছি। একটা জিনিস এত দিন জানতাম যে বুরো ময়না পড়া কয় না, এই জিনিসটা আমরা শুনে এসেছি। কিন্তু গত ১৫ই জানুয়ারী শুক্রবার মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এই হাউসে তার থেকে একটা জিনিষ প্রমান হল যে, কিছু কিছু ক্ষেত্রে বুরো ময়নাও পড়া কয়। কারণ ওনার এই যে বক্তব্য এটা বামফ্রন্ট সরকারের একটা রাজনৈতিক দলীল এবং এই রাজনৈতিক দলীলটা বামফ্রন্ট সরকার রাজ্যপালকে দিয়ে পাঠ করিয়েছেন, এই জায়গাতে শুধু আমি বামফ্রন্ট সরকারকে ধনবাদ না দিয়ে পারছি না। এই যে বুড়ো ময়নাটা এই বৃদ্ধ বয়সেও তাকে এটা পড়তে বাধ্য করেছেন এবং এই একটি মাত্র ক্ষেত্রে আমি দেখেছি বামফ্রন্ট সরকারের ক্রেডিট। যাই হোক, আমি আমার অ্যামেণ্ডমেণ্ট এনেছি এবং অ্যামেণ্ডমেণ্ট আনাটাও বোধ হয় আমার সঠিক পদ্ধতিতে হয়নি। আমি ভেবেছিলাম অ্যামেণ্ডমেণ্টটাকে এই ভাবে আনব যে, আমি আমার সরকারকে ধন্যবাদ জানাই মানুষের নিরাপত্তা দিতে ব্যর্থ হওয়ার এবং কর্মচারীদের ঠকানোর জন্য আমি আমার সরকারকে সমর্থন করছি বা খুশী প্রদান করছি, এই রকম ভাবে আমি শুরু করব ভেবেছিলাম যাই হোক, আমি রাজ্যপালের ভাষণের পেরা টুটা বলছি, That in view of the total failure to provide security to the lives and properties of the people of Tripura I condemn and mark my displeasure upon my Government. I further assure the House that to secure the release of kidnapped person my Goverment will provide adequate fund".

উনি এখানে বলেছেন, My Goverment understands the agony of the family members of those kidnapped and we are making sincere efforts to secure their release.

কিভাবে, এই সিনসিয়ার রিপোর্টের একটা দৃষ্টান্ত এই সরকার দেখাতে পারবে না যে, কোন অপহৃত ব্যাক্তিকে সরকার উগ্রপন্থীদের হাত থেকে মুক্তি পাওয়ার বন্দোবস্ত করছেন বা কোন আর্থিক অনুদান দিয়েছেন এটা এই সরকার দেখাতে পারবেন না। কাজেই এই যে making sincere efforts to secure their releage. এটা একটা মিথ্যা কথা মানুষের দৃষ্টি এড়ানোর জন্য, ত্রিপুরা রাজ্যের মানুষের দৃষ্টি অন্যদিকে ঘোরানোর জন্য এটা বলা হয়েছে এবং তাই আমি অ্যামেণ্ডমেণ্ট এনেছি।

তারপর প্যারা-২ এর মধ্যে রয়েছে-(of the Governor's Speech) "The extremists have been invited to lay down their arms and return to a life of normely.'

কিন্তু এই সম্পর্কে কোন টাইম লিমিট নেই এই ব্যাপারে একটি লাইনও নেই এখানে। দীর্ঘ ছয় বছর ধরে আমরা দেখে আসছি আমরা আবেদন রাখছি সারেণ্ডার করার জন্য প্রস্তাব দিচ্ছি লোভনীয় প্রস্তাব রাখছি তাদের কাছে। বাট দেয়ার-ইজ নো টাইম বার। তারপর সারেণ্ডার না করলে কি ধরনের কঠোর ব্যবস্থা নেওয়া হবে তাদের মোকাবেলা করার জন্য তার কোন ব্যাখ্যা এটাতে নেই।

"My Government has extended the areas under the Disturbed Area Act to facilitate well coordinated anti insurgency operations."

আমরা জানি ২৫টি পুলিশ ষ্টেশন এবং পার্টলি চারটির মধ্যে ডিষ্টার্বড এরিয়া অ্যাক্ট চালু রয়েছে তাতেও কিন্তু কোন লাভ হচ্ছে না। সারা রাজ্যকে যদি উপদ্রুত ঘোষণা না করা হয় তাহলে এই যে উগ্রপন্থি দমনের যে প্রচেষ্টা, এটাতে কোন লাভ হবে না। কারণ অপারেশন সেরে যে সমস্ত পুলিশ ষ্টেশনগুলি ডিষ্টার্বড এরিয়া এর আওতার মধ্যে নেই সেখানে উগ্রপন্থীরা চলে আসছে।

The security forces have been operating freely to contain the insurgents."

একজন সিভিলিয়ানকে বসিয়ে রেখেছে এই কো-অর্ডিনেশন কমিটির নামে উপরে। কাজেই ফ্রী হ্যাণ্ড এই আর্মি অ্যাণ্ড প্যারা মিলিটারী ফোর্সকে দেওয়া হচ্ছে না। দিস্ ইজ্ এ টোট্যাল লাই, এটা মিথ্যা কথা, মানুষকে ধোকা এবং বোকা বানাবার জন্য বলা হচ্ছে।

তারপর কোথাও উল্লেখ নেই মাননীয় রাজ্যপালের ভাষণে যে ত্রিপুরা থেকে দশ হাজার পরিবার ত্রিপুরা ছেড়ে চলে গেছে - কিছু চলে গেছে বর্ডার ক্রস করে চিটাগাঙ হিলট্র্যাকে, আর কিছু চলে গেছে আসামে। তাদেরকে ফিরিয়ে আনার জন্য কোন সুনির্দিষ্ট প্রস্তাব এরমধ্যে নেই।

স্যার, আমার নেক্স্ট অ্যামেণ্ডমেন্ট প্যারা-২ After Para-7 of his speech I propose the following amendment, "I wish to record my displcasure as my Gove-rnment has failed to minimize the percentage of B. P. L. for lack of feasible endavoured projects and Plans."

স্টেট গভার্ণমেন্ট ক্লেইম করে ৭৪% পার্সেন্ট দারিদ্র সীমার নীচে বসবাস করে, কিন্তু প্ল্যানিং কমিশন ৪০.৮% পার্সেন্ট কে স্বীকৃতি দিচ্ছে। কারণ বিভিন্ন স্কীমে যে টাকাগুলি কেন্দ্রিয় সরকার প্রদান করে এই টাকাগুলিকে নয়ছয় করা হচ্ছে। যেমন শিফ্টিং কালটিভেটরসদের নাম্বারটা প্রত্যেক বছরেই ভেরী করে এর কারণটা কি? এটা তো বাড়ার কথা নয়, কমার কথা। এটা বাড়ার কারণ কি?

মাননীয় অধ্যক্ষ মহোদয় In para* of the Governor's speech, I propose the following amendments, "I understand that expansion of road communication and implementation of National Highway projects have failed to reach its target due to narrow political approach of my Government and I advice my Government to be free from its political motivation."

গভার্ণমেন্ট জানেইনা কিছুদিন আগে প্রধানমন্ত্রী অটলবিহারী বাজপেয়ী ব্যাঙ্গালুরে যে দীর্ঘতম রোডওয়েজের উল্লেখ করেছেন যেটা ভারতবর্ষে আর হয়নি ৫০,০০০ কোটি টাকার এই প্রোজেক্ট ফর ন্যাশন্যাল হাইওয়ে রোড ডেভেলাপমেন্ট প্রোজেক্ট, এন, ই, সি, প্রোজেক্ট টু কানেক্ট কাশ্মীর টু কণ্যাকুমারী অ্যাণ্ড শিলচর টু পোরবন্দর। আমার বক্তব্য হোয়াই নট, সাব্রুম টু পোরবন্দর আমাদের স্টেট, গভার্ণমেন্টও এটাকে টেক্আপ্ করেনি। এই যে টু কানেক্ট্ সাব্রুম যশ পোরবন্দর প্রজেক্ট এই ৫০ হাজার কোটি টাকার প্রজেক্টের মধ্যে এই জিনিসটা এর আওতায় আসেনি। এবং এরজন্য কোন প্রস্তাবও নেই।

এখানে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, স্বাস্থ্য সম্পর্কিত সুযোগ সুবিধা দ্রুততার সাথে বাড়ানো হবে যাতে সর্বাধুনিক রোগ নির্ণয়ের যন্ত্রপাতির সুযোগ ত্রিপুরার লোক নিতে পারে।'

কিন্তু বাস্তব অবস্থাটা কি স্যার, হাসপাতালগুলিতে একটি ব্লেইড পর্যান্ত পাওয়া যায় না। স্থানীয় আই, জি, এম হাসপাতালে গর্ভবতী মহিলার যখন অস্ত্রোপচারের প্রয়োজন হয় তখন দেখা যায় রাত্রি ১২টা সময় পেসেন্ট পার্টি হন্তু-দন্ত হয়ে ছুটছেন ব্লেড্ কেনার জন্য। শুধু ব্লেডই নয়, কটন থেকে প্রয়োজনীয় জীবনদায়ী ঔষধ সবই আজকে রোগীদের বাইরে থেকে কিনে নিয়ে আসতে হচ্ছে হাসপাতাল থেকে এই জিনিসগুলি রোগীদের দেওয়া হয় না। রোগীদের হাসপাতালে যে খাবার সরবরাহ করা হয় সেগুলি অত্যান্ত নিম্নমানের এবং খাওয়ার অযোগ্য আমিষ খাদ্য রোগীদের দেওয়া হয় না। যদিও সপ্তাহে ভুল বশতঃ একদিন দেওয়া হয় সেটাও সম্ভবত ভুল করেই দিয়ে দেয়। বেশীরভাগই নিরামিশ দেওয়া হয়।

এখানে স্যার, চিকিৎসকদের অভাবও রয়েছে। অথচ এখানে এসেছিলেন বিশিষ্ট গ্যাস্ট্রো এনুথে্রালজিস্ট ডঃ অপূর্ব শিব। তিনি এখানে এসেছিলেন দিল্লীর অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব মেডিক্যাল সায়েন্স থেকে। এই রাজ্যের শতকরা ৯০ জনই পেটের রোগের রোগী বলে রাজ্যের চিকিৎসকদের অভিমত। অথচ, রাজ্যের জি, বি, সহ কোন হাসপাতালেই গ্যাস্ট্রোএনুথে্রালজির কোন ডিপার্টমেন্ট নেই। এই জন্য রাজ্যের রোগীরা বহিঃ রাজ্যের কলিকাতা ভেলুর বা চেন্নাইতে যাচ্ছেন চিকিৎসা করার জন্য। পেটের রোগের যখন এত সমস্যা এবং রাজ্যে এই রোগের একজন বিশিষ্ট চিকিৎসক থাকা সত্বেও রাজ্য সরকারের বিশেষ করে স্বাস্থ্য দপ্তরের কাছ থেকে কোনরূপ

সাড়া না পেয়ে ডঃ শিব এখান থেকে নো অবজেক্শান সার্টিফিকেট নিয়ে কলিকাতাস্থিত কেন্দ্রীয় সরকারের ই, এ, এস হাসপাতালে চলে গিয়েছেন। এসব যদি বলা হয় জনগণের স্বার্থে তাহলে মন্ত্রীরা বলবেন যে টাকা নেই ইত্যাদি।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য কনক্লোড করুন।

***শ্রীসুদীপ রায়বর্মণ :—*** হ্যাঁ স্যার। স্যার, এখানে ডাহা মিথ্য কথা বলা হয়েছে · মাননীয় মহামান্য রাজ্যপাল মহোদয় উনার ভাষণে বলেছেন, 'দেশের বিভিন্ন প্রান্তে নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর ব্যাপক মূল্য বৃদ্ধি ঘটলেও আমার সরকার এই মূল্য বৃদ্ধি নিয়ন্ত্রণে রাখতে সমর্থ ও সফল হয়েছিল। 'কিন্তু আজই এখানে ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্য মানিক দে বলেছেন, এটা ঠিক যে অন্যান্য রাজ্যের সঙ্গে ত্রিপুরা রাজ্যেও দ্রব্য মূল্য ব্যাপকভাবে বৃদ্ধি পায়।' তাহলে স্যার, এখানে আমার প্রশ্ন করতেই হয় যে মাননীয় মহামান্য রাজ্যপালের এই সংক্রান্ত প্রদত্ত বক্তব্য সঠিক, নাকি মাননীয় সদস্য শ্রীমানিক দে যে বক্তব্য এই ব্যাপারে এখানে আজ রেখেছেন সেটাই সঠিক? কোনটা স্যার, ? এখানে খাদ্যমন্ত্রী বলেছেন যে, রাজ্যে যখন ভেজাল তেলের ব্যাপারে সন্দেহ সৃষ্টি হয়েছিল ভোক্তাদের মধ্যে তখন আমরা বিভিন্ন স্থান থেকে তেলের নমুনা পরীক্ষা করিয়েছি। লবন পরীক্ষা করা হয় পশ্চিমবঙ্গ থেকে। এখানে সঠিক রিপোর্ট পাওয়া যায় না। লবনের ব্যাপারে এনালাইসিস করতে হয় পশ্চিমবঙ্গ থেকে। এখানে সঠিক রিপোর্ট পাওয়া যায় না। তেলের ব্যাপারে এখানে সঠিকভাবে এনালাইসিস হয়, এটার কারণ কি? পত্রপত্রিকায় যে জিনিষগুলি উঠেছিল কোটি কোটি টাকার খেলা হচ্ছে লবন নিয়ে আয়োডিন বিহীন লবন। বন্ধু সরকার পশ্চিমবঙ্গে এখানকার এনালাইসিস ধরে এখানে আয়োডিন সার্টিফিকেট ওরা নিয়ে আসছে, এটা কি প্রমাণ করে?

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য, প্লিস শেষ করুন, প্লিস হেলপ মি।

***শ্রীসুদীপরায় বর্ম্মণ :—*** শেষ করছি স্যার। ইনট্রোডিউস মোর ফ্লাইটস অন আগরতলা স্যার, খুব কনস্ট্রাকটিভ। আমি শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি না। আগরতলা কলকাতা সেকট্র এনাউন্স টু ডাইরেকট্লি কানেকট আগরতলা উইথ নিউ দিল্লী ভায়া, ভেরিগুড। কোথাও কোন উল্লেখ নেই যে কিপিং ইন ভিউ অব্ দি জিওগ্রাফিক্যাল পজিশন অব ত্রিপুরা। ভাড়া কমানোর জন্য কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্য সরকারের কোন প্রস্তাব এখানে নেই। আমাদের ত্রিপুরা বাসীর এটা কি দাবী নয়, রাজ্য সরকারের কি চিন্তা ছিল না? এতে ভাড়া কমানোর একটা প্রস্তাব যেহেতু ফ্লাইটের কথা উনারা বলেছেন। এটার প্রস্তাব থাকুক চিন্তা ছিল না? কাজেই আমার শেষ পয়েন্ট, কর্মচারীদের যদিও আজকে একটা মোশান আছে, তাই বেশী বলব না।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** এটাতো আলোচনা হবে, আর বলে লাভ নেই।

***শ্রীসুদীপরায় বর্ম'ণ :—*** কর্মচারীদের কি ভাবে ঠকিয়েছে, ১০ শতাংশ বোস্টার কম দেওয়া হয়েছে। কর্মচারীদের গড়ে ১০০ থেকে ৫০০ টাকা প্রতি মাসে কম পাচ্ছে আগামী পে-কমিশন ঘোষণা সাপেক্ষে। এতে দেখা যায় প্রতিটি কর্মচারী প্রায় এক থেকে দেড় লক্ষ টাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে। নতুন হারে ১৭ শতাংশ ডি, এ, কেন্দ্রীয় হার থেকে কম পাওয়াতে কর্মচারীরা প্রচণ্ডভাবে আর্থিক দিক থেকে বঞ্চিত হচ্ছেন। এইচ, আর, এম, এ. এবং সি, এ সম্পর্কে সিদ্ধান্ত না নেওয়ার ফলে কর্মচারীরা প্রচণ্ডভাবে আর্থিক দিক থেকে বঞ্চিত হচ্ছেন। এরিয়ার পে হিসাবে শুধু তিন মাসের সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছে। অথচ পশ্চিমবঙ্গ সরকার, বন্ধু সরকার ১৭ মাসের এরিয়ার দিতে সিদ্ধান্ত হয়েছে। এতে করে ত্রিপুরার কর্মচারীরা প্রচণ্ড ভাবে আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্থ হচ্ছেন। বয়সের দিক দিয়ে পশ্চিমবঙ্গ সরকার ৬০ বছর করেছে আর এখানে এখনও ৫৮ বছর। টোট্যাল নাম্বার অব্ ইরেগুলার এমপ্লয়ি দ্যাট ইজ ডি, আর ডাব্লিও, ফিক্সড পে প্রায় ২৫ হাজার ৮ শত। মন্ত্রীসভার সিদ্ধান্তে দেখা যাচ্ছে, ওদের সময়ে নিযুক্ত ৯ হাজার ৬ শত শিক্ষক কর্মচারীকে ১/৪/৯৯ ইং তারিখ নিয়মিত করা হবে। আর বাকি রইল ১৬ হাজার ২শত জন অনিয়মিত কর্মচারীর ব্যাপারে কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। এটা কি রাজনৈতিক হীনমনতার পরিচয় নয়? কাজেই এই যে রাজ্যপালের বক্তব্য এটা সমর্থন আমি কিছুতেই করতে পারছি না। সর্বোপরি একটা কথাই আমি বলছি…… …….।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** না, না শেষ করুন প্লিজ।

***শ্রীসুদীপরায় বর্ম'ণ :—*** হ্যাঁ স্যার শেষ করছি।

***মি: ডেপুটি স্পীকার :—*** শেষ করুন প্লিজ। আপনি ৫মিনিট সময় বেশী নিয়েছেন।

***শ্রী সুদীপরায় বর্ম'ণ :—*** লাল বাতি এখাও জ্বালাইয়া দেন।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** এটা হয় না। সময় কম আমি কি করব?

***শ্রীসুদীপরায় বর্ম'ণ :—*** বাকি সদস্যদের সংশোধনী যেগুলি এতে সামিল করার জন্য আমি আবেদন রেখে, সর্বোপরি শুধু একটা কথাই বলে যাচ্ছি যে গ্রেট থটস্ স্পীক অনলি টু দি থটফুল মাইণ্ড এখানে কিন্তু সব থটফুল চিন্তা করে। গ্রেট অনলি টু দি থটফুল মাইণ্ড বাট গ্রেট অ্যাক্শন স্পীক টু অল ম্যান কাইণ্ড। ধন্যবাদ।

*মিঃ ডেপুটি স্পীকার :—* মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায়।

***শ্রী জয়গোবিন্দ দেবরায় :—*** মাননীয় উপধ্যক্ষ মহোদয়, গত ১৫ তারিখ মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ দিয়েছেন এবং আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী সদস্যরা যে অবাস্তব কল্পিত সংশোধনী এনেছেন তার বিরোধিতা আমি করছি। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন উনি রাজ্যের বামফ্রন্ট সরকার রাজ্যের জনগণের কল্যাণে যে সত্যি কাজ করছেন তিনি তার সঠিক মূল্যায়ন করে তিনি তার বক্তব্য রেখেছেন। তিনি আলোচনা করতে গিয়ে একটি জায়গায় সঠিকভাবে ধরেছেন যে রাজ্যে শান্তি স্থাপন করা প্রয়োজন এবং শান্তির বাতাবরণ সৃষ্টির জন্য শাসক এবং বিরোধী সমস্ত অংশের মানুষ দলমত নির্বিশেষে সকলেরই এগিয়ে আসা উচিৎ। এবং আমাদের রাজ্যের যে অবস্থা এতে বিরাট অংশের মানুষ আজকে পিছিয়ে আছে। সেই পিছিয়েপরা মানুষগুলি যদি আমরা সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে না পারি তাহলে পরে রাজ্যের উন্নয়ন হতে পারে না।

"পশ্চাতে রেখেছ যারে সে তোমাকে টানছে পশ্চাতে।" কবি গুরুর সেই যে লাইনটা, আমরা যাকে পেছনে ফেলে রাখছি রাখার চেষ্টা করছি সেই পেছনে পরা তাদের টানে আমরা পেছনে চলে যাচ্ছি। আজকে আমাদের দেশ স্বাধিনতা লাভ করেছে ৫১ বছর হলো। ৫২তম স্বাধিনতা দিবসের দিকে আমরা এগিয়ে চলছি। আজকে কেন রাজ্যে রাজ্যে এই উগ্রপন্থা, সাম্প্রদায়িকতা কেন আজকে জিনিষ পত্রের উর্ধ্বগতি। দ্রব্যমূল্য আজকে কেন লাফিয়ে লাফিয়ে বাড়ছে, কেন আমাদের মত একটা রাজ্য যারা প্রাকৃতিক সম্পদ ছিল জন সম্পদ ছিল আমরা কেন পিছিয়ে আছি, কেন আমরা এগিয়ে যেতে পারলাম না। তার উত্তরটা আমরা খুজব না। আজকে জিনিষ পত্রের দাম এমন ভাবে হুহু করে বাড়ছে কারা বাড়াচ্ছে কেন বাড়ছে সেই জিনিসগুলি আমরা রাজ্যের জনপ্রতিনিধি হিসাবে আমরা যে এখানে আছি বিরোধী হউক, স্বদলির বিরোধিতা কি একবার উত্তর খুজবেন না, কেন তারা চিন্তা করবেন না। সেই চিন্তা তারা করতে পারেন না এই কারণে আমাদের দেশের যে নিয়মকেই নিয়ম অনুসারে শাসন ক্ষমতা কেন্দ্রীয় ক্ষমতায় তারা ছিল। এই ৫১ বছরের মধ্যে ৪৬ বছরে কারা দেশটা চালিয়েছে? কাদের পাপের ফলে আজকে আমরা এই জায়গায় এসে দাড়িয়েছি। সেই জিনিষটা তারা কিছুটা উপলব্দি করেন। এর বেশীর ভাগই তারা অসত্য কথাই বলার চেষ্টা করেন যেমনি কিছুক্ষন আগে শ্যামাবাবু বলেছেন- যে, উনি রাজ্যপালের ভাষণটা পড়েন নি। তেমনই একইভাবে তাদের উত্তরসূরীরাও কথা বলেছেন। মানুষকে বিভ্রান্ত করেছেন বলেছেন রাজ্যের উন্নয়ণের জন্য তারা চেষ্টা করেছেন। অথচ উত্তর পূর্বাঞ্চলের প্রতি তারা

বিমাত্রিসুলভ আচরণ তারা করেছেন। আজকে যদি আমরা আলোচনা করি-দ্রব্যমূল্য কেন বাড়ে দ্রব্যমূল্য কন্ট্রোল করা দায়িত্বটা কার. কেন্দ্রীয় সরকারের উৎপাদন এর হাতিয়ারগুলি কাদের হাতে আছে, উৎপাদন অর্থনৈতিক ব্যবস্থাকে কন্ট্রোল করে কারা, কেন্দ্রীয় সরকার। আজকে সেই জায়গায় মুদ্রাস্ফিতি ঘটানো হচ্ছে। টাকার অবমূল্যায়ন হচ্ছে। সেই মুদ্রাস্ফিতি ঘটিয়ে ঘটিয়ে আজকে জিনিসপত্রের দাম বাড়ছে। আমার একটি গল্প মনে পড়ছে স্যার, আমি শুনেছি ঐ চীন বিপ্লবের আগে সেই দেশে বেগভর্তী করে মানুষ বাজারে যেত আর বেগের তলায় করে জিনিষ নিয়ে আসত। আজকে আমাদের দেশটাকেউ সেই কায়গায় নিয়ে যাচ্ছে ওরা। আজকে ১ ডলারের দাম ৪৩ টাকায় দাড়িয়েছে। প্রতিটা জিনিস পত্রের দাম বেড়েছে। উদার বানিজ্যকরণ, উদার অর্থনীতি, বিশ্ব ব্যাংকের অর্থ ভাণ্ডার থেকে ঋণ নিয়ে যে দাস-খত দিয়েছে ওরা, সেই জায়গায় তো আপনাদের কোন বক্তব্য নেই। আপনাদের দলইতো ক্ষমতায় ছিল। পি.ভি. নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী ছিলেন তিনি তো সেই দিন উদার অর্থনীতি বাণিজ্যের মাধ্যমে দেশটাকে সাম্রাজ্যবাদীদের কাছে বিক্রি করে দিয়েছিলেন। আজকে বে-সরকারীকরণের নামে ও.এন.জি.সি , এল.আই.সি. এই সমস্ত রাষ্ট্রীয় সংস্থাগুলিকে বেসরকারীদের হাতে তুলে দেওয়ার চেষ্টা হচ্ছে। সেই জায়গায় তো আপনাদের কোন বক্তব্য নেই। সেই জায়গারতো আপনারা বলতে পারেননি যে দেশটাকে ধ্বংশের দিকে নিয়ে যাচ্ছে। তার পরে সাম্রাজ্যবাদী শক্তি আমাদের দেশের অখণ্ডতাকে ধ্বংশ করবে। যা করছে আজকে সি.আই.এ. , আই.এস.আই- সমস্ত উত্তর পূর্বাঞ্চলকে তছনছ করার জন্য খৃষ্টান মিশনারীদের মাধ্যমে আজকে আমাদের রাজ্যের স্থিতিশীলতাকে ধ্বংশ করার চেষ্টা করছে। সেই জায়গায় আজকে আমাদের চিন্তা করতে হবে এই অবস্থার জন্য যারা দায়ী তাদের বিরুদ্ধে কথা বলতে হবে আমাদের এবং সর্ব্ব স্তরের মানুষদের।

*মি: ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য সংক্ষেপ করুন।

*শ্রীজয় গোবিন্দ দেবরায়* :— ঠিক আছে স্যার, আমি শেষ করে দিচ্ছি। এই পরিস্থিতির মধ্যে দাড়িয়ে আমি বিরোধী সদস্যদের কাছে বলতে চাই যে আপনারাও আসুন এবং সকলে মিলে সত্যিকারের যে রাস্তা সেই রাস্তায় আমরা সকলে মিলে হাটি। মাননীয় রাজ্যপাল তিনি অত্যন্ত বাস্তবোচিত আলোচনা এখানে করেছেন, এটাকে সমর্থন করুন। এবং আপনারা এখানে যে সমস্ত সংশোধনীগুলি এনেছেন এইগুলি সত্যি সত্যিই উদ্ভট, এইগুলি তুলে নিন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

*মিঃ ডেপুটী স্পীকার*:— মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়।

শ্রীরবীন্দ্র দেববর্মা : — মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, গত ১৫ তারিখ মহামান্য রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন তার সম্পর্কে মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ প্রস্তাব এনেছেন তাকে বিরোধিতা করে এবং বিরোধী সদস্যরা যে সমস্ত এমেণ্ডমেন্ট এনেছেন সেইগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে ১ বছর রাজ্য সরকার কি করবে এবং কি করেছে এবং তার পরিকল্পনা কি হবে তা ফুটে উঠে। এটাই হচ্ছে প্রথা। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে এই রকম কিছু আমরা পাইনি এবং একটা লাইনও দেখতে পাইনি। তাই আমি মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয়কে বলব যে, ধন্যবাদ প্রস্তাবটার 'ধন্য'টা কেঁটে দিয়ে 'বাদ' প্রস্তাব হিসাবে যদি আনতেন তা হলে মনে হয় ভাল হত। কারণ এখানে ধন্য রাখার কিছু নেই। স্যার, এখানে রাজ্যপাল সাড়েচার-লাইনে রাজ্যের বিদ্যুৎতের সম্পর্কে পেরা ১৭ নম্বরে বলেছেন 'ত্রিপুরা রাজ্যে আমাদের উৎপাদনের ক্ষমতা ৭৯.৫ মেগাওয়াট পৌছেছে'। স্যার, প্রতিটি সরকারই সবচেয়ে বেশী গুরুত্ব দিচ্ছে বিদ্যুৎতের উপর। কারণ বর্তমান যুগতো বিজ্ঞানের যুগ। এই রাজ্যে ১৯৬৫ সালে শচীনবাবু প্রথম সার্ভে করে ছিল ডম্বুর প্রজেক্টে, আর ১৯৭৪ সালে সুখময় বাবুর আমলে এই জলবিদ্যুৎ প্রকল্পটি উৎপাদন শুরু হয়। এরপর নৃপেন বাবুর আমলে বড়মুড়া প্রজেক্টের জন্য ১০ মেগাওয়াট উৎপাদনের পরিকল্পনা নেওয়া হয়। দ্বিতীয়বার যখন নৃপেনবাবু আবার মুখ্যমন্ত্রী হন তখন সেটা থেকে উৎপাদন শুরু করে। এরপর যখন আমরা আসলাম বা জোট সরকার আসল তখন রুখিয়া এবং রামচন্দ্রনগরে আমরা পরিকল্পনা নেই। রামচন্দ্রনগর হচ্ছে ২১ × ৪ = ৮৪ মেগাওয়াট এবং রুখিয়াতে সেখানে তিনটা হিসেবে হবে—৮ × ২, ৮ × ২, ৮ × ২ অর্থাৎ তিনটা ফেইজ করে ৪৮ মেগাওয়াট মোট উৎপাদন হওয়ার কথা। বড়মুড়াতে আমরা এসে তৃতীয় ফেইজে গিয়ে সাড়ে ছয় মেগাওয়াট উৎপাদন জুড়িয়ে দেই তাহলে সেখানে সাড়ে ষোল মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হওয়ার কথা। স্যার, আমি সংক্ষেপে বলছি, গোমতী প্রজেক্টে প্রথমই পনের মেগাওয়াট উৎপাদন হাওয়ার কথা। কিন্তু সেখানে দশ মেগাওয়াট উৎপাদন হয়। যাক সেটা আপ-গ্রেডেশান স্কিম নিয়ে সেটাকে সাড়ে পনের মেগাওয়াট উৎপাদন বাড়ানো হয়।

দ্বিতীয়তম : টোটাল্ ত্রিপুরা রাজ্যে ডিজেল সহ দুই মেগাওয়াট' এবং রাজ্যে ১৫৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হওয়ার কথা। আগামী দিনে কি পরিকল্পনা হবে তাঁর একটি লাইনও উল্লেখ নেই। গত পাঁচ বছরে রাজ্যপালের ভাষণ এবং মুখ্যমন্ত্রীর ভাষণও শুনেছি এবং পড়েছি সেখানে কোন কিছু নেই। আগামী দিনে রাজ্যের আর কতগুলি গ্রামে বিদ্যুৎ সংযোগের সম্প্রাসারণ করা হবে এই বিষয়েও মাননীয় রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নেই। কিন্তু আমাদের রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের চাহিদা মাত্র ৯৫ মেগাওয়াট। তা না হয়ে উৎপাদন হচ্ছে মাত্র ৬০ মেগাওয়াট, আমাদের রাজ্যে ১৫৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের ক্ষমতা আছে। তা যদি পুরোপুরি না হয়ে শতকরা ৫০ ভাগও উৎপাদন হতো। সেটা হচ্ছেনা কেন? এটা তো ব্যর্থত নয়, তারজন্য

কেন্দ্রীয় সরকার টাকা দেওয়া তো বন্ধ করেনি। এই ক্ষেত্রে প্রেক্টিস্ স্কীম্ করে মেসিন বসে গেছে এবং সমস্ত কর্মচারী নিয়োগ হয়ে গেছে। তাঁরপরও দেখবেন এই দোষটা কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দেবে। স্যার, আইন শৃঙ্খলা সম্পর্কে অনেক বক্তরা এখানে অনেক কথা বলেছেন এবং কেশববাবুর সুর মিলিয়ে অনেক কথা বলেছেন। এখানে আত্মসমর্পণকারী প্রথম দিকেই বৈরীদের পুনর্বাসনের জন্য আমার সরকার আন্তরিক ভাবে এক গুচ্ছ সুবিধা দেওয়ার কথা ঘোষণা করেছে। এই পুনর্বাসনের উচ্চ সুবিধার মধ্যে হচ্ছে অন্যতম হলো নারী নিগ্রহ বিচলিত সমস্ত মামলা প্রত্যাহার করা হবে। স্যার, এদিকে এটা গ্রুপ জঙ্গলে আছে, কার হাত আছে কি আছে এটা বলার অনেক বির্তকের বিষয় হবে। কিন্তু সরকার একটা সুনির্দিষ্ট ভাবে বলেছে এবং উগ্রপন্থী সারেণ্ডার করা হয়েছে, এখনও করাচ্ছে এবং দশরথবাবুর আমলের শেষে যখন বিরোধীরা চাপ দিলাম তখন উনি বললেন যে, ১৯৯৪ সালে জানুয়ারী মাসের ২৬ তারিখ শেষ দিন। তখন উনি বললেন যে, ১৯৯৪ সালে জানুয়ারী মাসের ২৬ তারিখ লাষ্ট ডেট্ আত্মসমর্পণের। এর পরে একশান্ নেওয়া হবে। নেওয়া হল না। সেদিন ২৬ তারিখে কত আত্মসমর্পণ হয় তার জন্য আমি পত্রপত্রিকা ও রেডিওতে শোনার অপেক্ষায় ছিলাম। তৈদুতে সিংলুমকামীতে ১৭ জনকে সেদিন স্যারেণ্ডার হল, লাষ্ট ডেট্। স্যারেণ্ডার নিল অম্পির ডেপুটি কালেক্টার। ১৭ জনকে স্যারেণ্ডারের সাপেক্ষে অর্থাৎ স্যারেণ্ডার করাতে তাদেরকে কি দেওয়া হল, জনে আধা কেজি চাল করে, এটা আমার বানানো বক্তব্য না স্যার, এটা আপনি অর্থাৎ সরকার পরীক্ষা নীরিক্ষা করে দেখতে পারেন। এর পরে স্যার গত ৫ বছরের মধ্যে অনেকেই স্যারেণ্ডার করেছে। সরকার হিসাব দিয়েছে ৬,৮৯৩ জন স্যারেণ্ডার করেছে। এই স্যারেণ্ডারের মধ্যে সবচেয়ে বেশী দেখেছি গণ্ডাছড়া মহকুমার প্রায় ৫৫০ জনের মত, একটা সাবডিভিশানের মধ্যে। এর ফাস্ট স্টেজে যেটা শিকারীবাড়িতে হল, পরে সেকেণ্ড স্টেজে, থার্ড স্টেজ এ তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রী সেই সময় চৌধুরী, উনার কাছে একসঙ্গে ২৭০ জন, খগেনবাবু সেদিন উপস্থিত ছিলেন কিনা জানিনা, গণ্ডাছড়াতে স্যারেণ্ডার করল। স্যার সরকার ২৭০ জনকে এখানে বলেছে পুর্ণবাসন দিচ্ছে, অমুক করছে, আরও দেওয়া হবে স্যার, কি করছে? জঙ্গলে চলে গেছে আবার। তাদের বিরুদ্ধে কেইস্ প্রত্যাহারা করা হয় নাই। এটা একটা ভাওতা প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে। যারা স্যারেণ্ডার করেছে তাদেরও এখানো কেইস্ প্রত্যাহার করা হয় নাই। স্যার, আপনার কাছে উত্থাপন করতে চাই সেখানে ২৭০ জন একসাথে স্যারেণ্ডার করেছিল ১২৫ জন অলরেডি হেভ গন্ টু জাঙ্গল এগেইন্। তাদের কে কিছুই দেওয়া হয় নাই। আইডেন্টিটি কার্ড দেওয়া হয়েছে। এখন যারা জঙ্গলে যায় নাই তারাও যাওয়ার অপেক্ষায় আছে। পুলিশ খুজছে, ওয়ারেন্ট ইস্যু হচ্ছে তাদের বিরুদ্ধে। কেন তাদের উগ্রপন্থী কেইস্ আগে রয়ে গেছে। সেখানে এস. পি. (পুলিশ) প্রত্যেকটি আইডেন্টিটি কার্ডে রিটানীং করে সীল্ দিয়ে দিয়েছে এবং এটা সরকারের

ইস্যু করা। এখানে জয়মোহন ত্রিপুরা, আরও অনেক আছে এই রকম স্যার। এই লিষ্টগুলির সবাই চলে গেছে জঙ্গলে। বাধ্য হয়েছে তারা, যারা আজকে এখানে রাজ্যপালের ভাষণ যেটা প্রদান করানো হয়েছে, রাজ্যপালকে দিয়ে এটা মিথ্যা নয়। বোধহয় তাদের প্রতিশ্রুতি যে তাদের মামলা প্রত্যাহরা করা হবে। সবচেয়ে বেশী এখন স্যার, ত্রিপুরা রাজ্যের মধ্যে অন্য জায়গায় কিরকম আছে, সবটা আমার কাছে নেই। তবে ৯৭ জন গণ্ডাছড়ায় ৪টা থানার মধ্যে গ্রেপ্তার আছে, এখন অমরপুর জেলে আছে। অমরপুর জেলে জায়গা হয় না, উদয়পুরে নিয়ে যেতে হয়েছে। যেখানে ৯৭ জনের নাম আছে, এর মধ্যে আমরা কিছু জামিনে নিয়েছে স্যার, অনেক কষ্ট করে। এর পরে আরও ৮১ জন এখনও রয়ে গেছে। এরপরে প্রতি ২ জনে যারা ৯৭ জন খেতে পায় না, অর্ধাহার, অনাহার যারা লাকড়ি বিক্রি করে খায় যারা কোনরকম জীবিকা নির্বাহ করছে। এদের কে যদি এখন জেলে পুরে দেয় তাহলে গণ্ডাছড়া থেকে একটা লোক যদি অমরপুর থেকে জামিন নিতে আসতে হয় ৫ দিন লাগবে স্যার। আসতে দুইদিন সেই ভগীরথ পাড়া থেকে আসবে, গণ্ডাছড়া এক রাত ঘুমাতে হবে, অমরপুর আরেক রাত ঘুমাতে হবে, পরের দিন হাজিরা দেবে। যেতে দুই দিন, আসতে দুইদিন মোট চার দিন লাগবে। এরপরে ১,০০০ (এক হাজার) টাকা করে যদি প্রতি মাথায় জামিনের জন্য উকিলকে খরচ দিতে হয়, তাহলে ৯৭,০০০ (সাতানব্বই হাজার) টাকা লাগবে।

তাহলে যেখানে গণ্ডাছড়া যেখানে ডাবল রেশন দেওয়া হচ্ছে, যেখানে লক্ষ লক্ষ টাকা খরচ করা হচ্ছে যে তারা গরীব তাদের জন্য কিছু করা হোক। এইজন্য কি করা হচ্ছে? বঞ্চনা ছাড়া আর কিছুই করা হচ্ছে না। তাহলে তারা কোথা থেকে জামিন নেবে, কোথা থেকে পয়সা পাবে? কোন কারণে যদি জেল থেকে ছুটে যায় ওরা আর ফিরে আসবে না। ওরা চলে যাবে জঙ্গলে স্যার। তারজন্য দায়ী থাকবে সরকার। তারজন্য রবীন্দ্র দেববর্মা বা বিরোধী সদস্যরা দায়ী থাকবে না।

***মিঃ স্পীকারঃ—*** মাননীয় সদস্য শেষ করুন।

***শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ—*** স্যার, বেশী সময় হয় নাই তো।

***মিঃ স্পীকার ঃ—*** বেশী হয়েছে।

***শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ—*** স্যার সবখানে রেশন সিষ্টেম করলে কি করে হয়।

***মিঃ স্পীকার ঃ—*** বেশী হয়েছে, কারণ পাঁচটার মধ্যে শেষ করতে হবে। আরও তো বক্তা রয়েছেন।

***শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ—*** স্যার, এরপরে সারা ত্রিপুরা রাজ্যে পঞ্চায়েত এবং ভিলেজ কমিটি

নির্বাচনের আগে যে কায়দায় ক্ষমতা এসেছিল, সেই একই কায়দায় বিরোধী দল এখন নেতা না স্যার, ডিভিশন লেবেলে এখন কর্মীদের এরেষ্ট করার প্রবনতা দেখা যাচ্ছে। সি. পি. এম-এর একাংশের মধ্যে ও এই নিয়ে ক্ষোভ। এটার উদাহরণ আমি দিচ্ছি। এখন এই গত ১৫ তারিখে সেখানে কোন দল বল নেই। সব দল মিলে সি, পি, এম আছে, বি, জে, পি আছে, সি, পি আই আছে তারপর আপনার টি, ইউ, জে এস আছে তারপর টি, এন, ভি এবং কংগ্রেস আছে। স্যার, সকলে সই করে মিথ্যা মামলা জড়িয়ে গ্রেপ্তার করার বিরুদ্ধে ডেপুটেশান দিয়েছে। গত ১৫ তারিখে এই ভাবে নির্বিচারে মামলা জড়িয়ে রাজনৈতিক ফায়দা লুটার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে। এটা রাজ্যপালের ভাষণে নেই স্যার, আর এখানে পঞ্চায়েত দুর্নীতির একটা কথা বলব।

***মিঃ স্পীকার :—*** মাননীয় সদস্য শেষ করুন। বক্তা তো অনেক আছে, অনেক হয়েছে।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—*** পঞ্চায়েতের কথা বললে স্যার, আপনার মনে লাগে কেন ?

***মিঃ স্পীকার :—*** আমার মনে লাগার প্রশ্ন না।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—*** আমি কথা বলতে গেলেই থামিয়ে দেন, তাহলে কি করে হবে ?

***মিঃ স্পীকার :—*** প্লীজ হেলপ মি, সময় দিয়েছি তো। কার থেকে কাটেল করব।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—*** আমাদের নগেন্দ্রবাবু বলবেন, না তো।

***মিঃ স্পীকার :—*** নগেন্দ্র বাবু তো নেই।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—*** না না ছিল তো এখানে ?

***মিঃ স্পীকার :*** - প্লীজ শেষ করুন, উনার সংশোধনী আছে তো এখানে। না না শেষ করুন।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—*** নগেন্দ্রবাবু আজকে নেই। আমাকে বলতে দিন না।

***মিঃ স্পিকার :—*** শ্রীজহরবাবু আছেন, আমার তো নিজস্ব কোন সময় নেই। আপনাদের সময় আপনারা ভাগ করে নিয়েছেন।

***শ্রীরবীন্দ্র দেববর্মা :—***স্যার, আপনি কথা বলে দুই মিনিট নিয়ে গেলেন। আপনি না বললে তো আমি শেষ করে নিতাম। স্যার, পঞ্চায়েত দুর্নীতির কথা আগে ছিল আনটাইট কাণ্ড, আনটাইটের নাম করে সমস্ত মন্ত্রী আর চেয়ারম্যান খেয়ে টাইট হয়ে গেলেন। আনটাইড নামটা আর না। সবাই টাইড হয়ে গেছে। এখন আর আনটাইড না এখন পি ডি.এফ,। স্যার, পি,ডি,এফ, কি ? একটি রাজনৈতিক দল আছে অজয়বাবুর দল। এই পি, ডি, এফ, হচ্ছে পঞ্চায়েত ডেভল্যাপমেন্ট ফাণ্ড। আসলে তো ডেভোল্যাপমেন্ট হচ্ছে না। আসল পি মানে পকেট, ডি, মানে ডেভেল্যাপমেন্ট এফ. মানে ফাণ্ড। আর এর আগে যদি তার একটা লেটার লাগিয়ে দেওয়া যেত আরও সুন্দর হতো। সেটা কি ? সি, পি, ডি, এফ। সেটা হচ্ছে সি, পি, এফ, পঞ্চায়েত ডেভেল্যামেন্ট ফাণ্ড। সেটি

শুনতে আরও ভাল লাগত। কারণ, এই টাকাই হচ্ছে পঞ্চায়েত গুলির দুর্নীতির কারণ। এরা সব আপনাদের নমিনেটেড চেয়ারম্যান। বিরোধীদের কেউ নেই। একতরফা ভাবে দুর্নীতিতে টাকা যাচ্ছে। লক্ষ লক্ষ টাকা সমস্ত কিছু পকেটে চলে যাচ্ছে। এই কথাটা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। ছামনুতে ১২ জন পঞ্চায়েত সেক্রেটারীর বিরুদ্ধে, ৬জন গ্রাম প্রধানের বিরুদ্ধে, গণ্ডাছড়াতে ভগীরত দলপতি রতননগরে নেষ্ট চেয়ারম্যানের বিরুদ্ধে যেটা কেস হয়েছে সেটা জেলে আছে। এবং এরেষ্ট হচ্ছে। তাদের কথা উল্লেখ নেই। এটাতে তো আমরা এরেষ্ট করি নাই। আপনাদের লোক আপনাদের গভর্মেণ্ট। দুর্নীতির কথা আরও অনেক বার উঠেছে। রাজ্যপাল থেকে শুরু করে পঞ্চায়েতের প্রতিটি স্তরে পৌছেছে শুধু দুর্নীতি. আর দুর্নীতি স্যার, এই কথাগুলি এখানে একটু ও উল্লেখ নেই। তার কারণ রাজ্যপালের বানানো ভাষণ এটাকে কোন মতে সমর্থন করতে পারি না। কেশববাবুকে অনুরোধ করব আপনারা ধন্যবাদ যে প্রস্তাব এনেছেন এটাকে ধন্যবাদটা কেটে বাদ প্রস্তাব করে আপনি নিজে প্রত্যাহার করুন। এই বলে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

***মিঃ স্পীকার :—*** মাননীয় সদস্য সুধন দাস।

***শ্রীসুধন দাসঃ—*** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়. গত ১৫ই জানুয়ারী মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থিত করেছেন. তার উপর আমাদের সংসদীয় মন্ত্রী মাননীয় কেশব মজুমদার যে ধন্যবাদ সুচক প্রস্তাব উপস্থিত করেছেন একে সমর্থন করে মাননীয় বিরোধী সদস্যদের অপ্রয়োজনীয়, অযুক্তি যে সংশোধনী সেইগুলিকে বিরোধিতা করে আমি আমার আলোচনা করছি। প্রথমত, এখানে মাননীয় সদস্য রবীন্দ্রবাবু উল্লেখ করেছেন পঞ্চায়েত সম্পর্কে। উনিতো এখন আগরতলা শহরে থাকেন গ্রামের মানুষদের সঙ্গে যোগাযোগ আছে কিনা আমি জানি না। পঞ্চায়েতের কাজকর্ম এবং বেনিফিসিয়ারী কিভাবে সিলেক্শন হয়, টাকা পয়সা কিভাবে ভাগ হয় তা দেখার জন্য একদিন গ্রামে গেলেই বুঝতে পারেন। স্যার, আপনি জানেন যে, আমাদের এখানে আইন হয়েছে। গ্রামের একটি বেনিফিসিয়ারী সিলেকশান করতে হলে গ্রাম সংসদ ডাকতে হবে। অর্থাৎ একটি পঞ্চায়েতের ওয়ার্ডের যতজন লোক থাকবে প্রত্যেকেই সেই গ্রাম সংসদে উপস্থিত হয়। এখানে সি, পি, এম, কংগ্রেস, টি ইউ, জে, এস এবং টি, এন, ভি থাকে না। গ্রামের সব মানুষ আসে। সেখানে রাজনৈতিক পরিচয় নেয় না। সব মানুষ পরামর্শ করে ঠিক করে কার বাড়িতে ঘর যাবে, কার নামে আই, আর, ডি, পি. লোন হবে, হাঁস মোরগের সাহায্য পাবে ইত্যাদি সব। শুধু তাই নয় পঞ্চায়েতে যারা নির্বাচিত হন, এটা আমাদের রাজ্যে একমাত্র দৃষ্টান্ত। এস্. সি. এস্. টি এবং মহিলাদের সংরক্ষণ শুধু নির্বাচিত হওয়া নয়। পদাধিকার নির্বাচনের ক্ষেত্রেও তাদের রিজারভেশন আছে। এটা ভারতবর্ষের আর কোথাও আছে ? এটা আপনারা বলেন না। উল্লেখ করেন নাই তো। আপনাদের সময়ে কোথাও হয়েছে কি ?

পঞ্চায়েত সম্পর্কে আর কি বলবেন। এসব বলে এখানে বিভ্রান্ত করবেন না। ত্রিপুরা রাজ্যের মানুষের অভিজ্ঞতা আছে কারা লোটপাট করে, উন্নয়ন কমিটির ও ডেভেলাপমেন্ট কমিটির নামে কারা লোটপাট করেছিল সেই লোটের রাজত্বের কথা। ত্রিপুরা রাজ্যের মানুষ এটা এখনো ভুলেনি। গনতান্ত্রিক ব্যবস্থাপনায় পঞ্চায়েত চলছে এবং চলবে। আগামী দিনের নির্বাচন হবে তাই এখন থেকেই আবার আতঙ্ক শুরু হয়ে গেছে। পঞ্চায়েত নির্বাচনে কি বলবে, এইজন্য এই সমস্ত মিথ্যা অভিযোগ এখানে উপস্থিত করার চেষ্টা করা হয়েছে। দারিদ্র দূরীকরণের কর্মসূচী, আন্তরিকতার সঙ্গে আমাদের সরকার কাজ করছেন। আগামী দিনে আরো ১২হাজারের উপরে আই, আর. ডি. পি লোন দেওয়া হবে। ইন্দিরা আবাসন ৭ হাজারের উপরে গরীব মানুষকে ঘর করে দেওয়া হচ্ছে। বি, এম, এসের মাধ্যমে রাস্তা ঘাট ইটের মধ্যে ই, এস, কে, আর, ওয়াই ৩৮ লক্ষ টাকা শ্রমদিবসের কাজ ইতি মধ্যেই শেষ হয়েছে। তাই গ্রামের উন্নয়ন কিভাবে হচ্ছে এটা গ্রামে না গেলে, আগরতলা শহরে আর দিল্লীতে গিয়ে মত পরিবর্তনের লড়াই করলে এসব বোঝা যায় না। এসব বুঝতে হলে গ্রামের মানুষের সঙ্গে সম্পর্ক রাখতে হয়। ক্ষমতা বিকেন্দ্রীকরণে মহকুমা, ব্লক ইত্যাদি বৃদ্ধি করা হয়েছে। ২৯টি ব্লক ইতি মধ্যেই আছে। আরো ৯টি ব্লক আগামী ১লা এপ্রিল থেকে কাজ শুরু করবে। মানুষকে সঙ্গে নিয়ে কাজ শুরু হয়। ১২০০ গ্রামে কমপক্ষে ১০ দিনের শ্রমদিবসের কাজ দেওয়া হবে। যাতে কোন অবস্থাতে ত্রিপুরা রাজ্যের একটি মানুষও অনাহারে মৃত্যুমুখে না পড়তে হয়। এটাই বামফ্রন্টের গ্যারান্টি। রাজ্যের একটি মানুষকেও অনাহারে মৃত্যুমুখে পড়তে হয় না। আমরা এটা দেখেছি জোট রাজত্বে শত শত মানুষ মৃত্যু বরণ করেছে। যারা আজকে বলেছেন তারাতো ক্ষমতায় ছিলেন। কাঞ্চনপুর গণ্ডাছড়া এই সমস্ত এলাকার কথা বলেছেন। শত শত মানুষ মৃত্যু বরণ করেছিল তখন তারা কোথায় ছিল? সেইদিন তাদের ভূমিকা কি ছিল? চাউলের এবং খাদ্যের জন্য গিয়ে গুলিতে নিহত হয়েছিল অত্যন্ত দুর্ভাগ্যজনক অবস্থায়। ভারতবর্ষের মধ্যে আছে আর কোথাও? এরপরে আবার উল্টাপাল্টা কথা বলে ত্রিপুরা রাজ্যের মানুষকে বিভ্রান্ত করতে চাইছেন। এত সহজে কি ভুলে গেছেন। এখানে বিরোধী দলের মধ্যেও যারা আমাদের অভিবাবকরা আছেন তারা সত্য কথা বলবেন। গ্রামীণ মানুষের পানীয় জল খাতে ইতি মধ্যেই ৪৯৫.২৩১ লক্ষ টাকা ব্যয় হয়েছে একটা গ্রামের রাস্তা আছে দেখাতে বা বলতে পারবেন দায়িত্ব নিয়ে একটা রাস্তারও কাজ হয়নি? অপরিস্কার মানুষ হাঁটতে পারে না। এটা আমরাই করতে পারি। একটা রাস্তার নাম উল্লেখ করেন। গ্রামে গিয়ে দেখেন কৃষকদের জলসেচের ব্যবস্থা, অন্যান্য কর্মসূচী। এই সমস্ত কাজ কর্মের কথা যারা খোঁজ রাখেন না তারাই এই সমস্ত কথা বলতে পারেন। বিভিন্ন ক্ষুদ্র চাষী

পান চাষী, সব্জি চাষী, কাজু চাষী এবং চা বাগান ইত্যাদি পঞ্চায়েত সমিতিগুলি এই কাজ করার জন্য হাতে নিয়েছে। এই রাজ্যের গরীব অংশের মানুষের জন্য, মানুষকে স্বনির্ভর করার জন্য এই কাজগুলি করেছেন।

*মিঃ স্পীকার :—* মাননীয় সদস্য কম্প্লিট করুন।

*শ্রীসুধন দাস :—* স্যার, আমি শেষ করছি। উনারা আইন শৃংখলার কথা বলেছেন। আপনাদের আলোচনার মধ্যে অত্যন্ত সাধারণ আইন শৃংখলার বিষয়টা উল্লেখ করেননি। উগ্রপন্থীর কথাটাই বলেছেন। উগ্রপন্থী এবং সাধারণ আইন শৃংখলা দুটো এক জিনিস নয়। এটা আপনারা জানেন এবং এই সময়ে ত্রিপুরা রাজ্যে একমাত্র রাজ্য সেটা সবচেয়ে ভাল ছিল আইন শৃংখলার অবস্থা। উগ্রপন্থীর সমস্যা যেটা সেটা আলাদা। আপনারা বলুনতো ত্রিপুরা রাজ্যে যেই উগ্রপন্থী তাদের হাতে কি খুন খারাপী হয়। একটা বিবৃতিও নিন্দার প্রস্তাব আছে আপনাদের দলের কারোর? কেউ আহবান করেছেন যে, একজন উগ্রপন্থী তোমরা আত্মসমর্পণ কর, স্বাভবিক জীবনে ফিরে আস। একটা দৃষ্টান্ত। কারা উগ্রপন্থীদের সাহায্য করছে। পুলিশ এবং মিলিটারির ভূমিকা নেই। দেড় বৎসরের শিশুকে অপহরণ করে নিয়ে গেছে। কারা নিয়েছে? পরিমল রিয়াং কার আত্মীয়? কাশীরামবাবুকে জিজ্ঞাস করুন? উনার কি হয়। উনার কাচ থেকে যে পিস্তল উদ্ধার হয়েছে সেই পিস্তলের মধ্যে কিসের ছাপ? জোড়া পাতার ছাপ। জোড়া পাতা কার চিহ্ন? টি, ইউ, জি, এস দলের। কারা উগ্রপন্থী? কাশীরামবাবুর আত্মীয় জোড়া পাতার ছাপ এর পরে বাকি থাকে উগ্রপন্থী কারা। কাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আপনারা বলেন কেন? আপনি তো বলেছেন উগ্রপন্থী কার্যাকলাপে জুলাইবাড়ী এই সমস্ত এলাকার জন্য পরিমল রিয়াং তো আপনারই লোক। তাছাড়া আপনার আত্মীয়।

*মিঃ ডেপুটি স্পীকার :—* মাননীয় সদস্য কনক্লোড করুন।

*শ্রীসুধন দাস :* জোড়া পাতার ছাপ নিয়ে কারা এই সমস্ত কার্য্যকলাপ করছে, কংগ্রেস টি, ইউ, জে, এস সবাই সম্মিলিতভাবে এই সমস্ত করছেন। এই সব না করে রাজ্যে সার্বিক উন্নয়নে যেটা মাননীয় সদস্য শ্যামাচরণবাবু উল্লেখ করেছেন। গঠণমূল দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে আসুন। গঠণমূলক দৃষ্টিভঙ্গী নিয়ে উগ্রপন্থী সমস্যা মোকাবেলায় এগিয়ে আসুন। সর্বদলীয় মিটিং হোক আপনারা সাহায্য করুন উগ্রপন্থী কার্য্যকলাপের ঘটনাগুলি নিন্দা করুন এবং সবাই মিলে এখান থেকে আহ্বান জানান, স্বাভাবিক জীবনে ফিরে আসুন। রাজ্যের উন্নতির গ্যারান্টি তো নির্ভর করছে শান্তি-সম্প্রীতির উপর তারজন্য সবাই ঐক্যবদ্ধ হয়ে কাজ করি।

*মিঃ ডেপুটি স্পীকার :—* মাননীয় সদস্য কনক্লোড করুন।

*শ্রীসুধন দাস : -* তাহলে রাজ্যের উন্নতি সম্ভব হতে পারে এই কথাগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। এই জন্যই মাননীয় সদস্য কেশববাবু ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন। আমি এই

জন্যই এই ভাষণ এবং প্রস্তাবকে সমর্থন করে অযুক্তিক কিছু সংশোধনীতে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করেছি ধন্যবাদ।

**শ্রীবাগেন্দ্র জমাতিয়া :—** মাননীয় সদস্য সুধন দাস বলছেন যেটা পিস্তল পাওয়া গেছে। যেখানে জোড়া পাতার ছাপ চিহ্ন রয়েছে। এবং তার সঙ্গে টি. ইউ, জে. এসকে টেনে এনেছেন। মাননীয় সদস্য যদি প্রমাণ না করতে পারেন, তাহলে পরে এটা এক্সপাঞ্জড্ করা হউক।

**শ্রীসুধন দাস :—** পত্রিকায় আছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** পেপারে লিখেছে উনি বলেছেন। উনি কারো নাম বলেন নি।

**শ্রীবাগেন্দ্র জমাতিয়া :—** পেপারে লিখলে হবে না। পত্রিকায় ইনটেনশন্যালি অনেক কিছু লিখতে পারে। উনি ব্যাখ্যা দিন, কি করে জোড়া পাতা পিস্তলে হলো ?

**মিঃ ডেপুটি স্পীকার :—** উনি পত্রিকার কথা বলেছেন। মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়।

**শ্রীরতনলাল নাথ :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৫ই জানুয়ারী, ১৯৯৯ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই বিধানসভায় পড়েছেন এবং পরবর্তী সময়ে মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। সাথে সাথে মাননীয় বিরোধী দল থেকে যে অ্যামেণ্ডমেন্টগুলি মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আনা হয়েছে আমি তার সবগুলিকে পূর্ণ সমর্থন করছি। এখানে যার যার কীর্তন চলছে। সুধনবাবুর বক্তব্য শুনলে মনে হয়, এখানে স্বর্গ রাজ্য চলছে। স্যার, আজকে এখানে মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিত থাকা উচিত ছিল। সদস্য না থাকলেও চলে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় ও অন্যান্য মন্ত্রীদের উপস্থিত থাকা একান্তভাবে কাম্য কারণ, এখানে যে সব আলোচনা হচ্ছে, তা শোনার দরকার আছে। মাননীয় রাজ্যপালের ভাষণ হচ্ছে, একটি সরকারের প্রতিচ্ছবি। আগামী দিনে সরকার কি করবেন এবং বর্তমানে কী করছেন তার রূপরেখা থাকে মাননীয় রাজ্যপালের ভাষণে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক কিছু নেই। এই জন্যই অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ত্রিপুরা রাজ্য একটি ব্যাকওয়ার্ড রাজ্য। কিন্তু এই রাজ্যের যোগাযোগ ব্যবস্থা প্রায় নেই! বিশেষ করে সড়ক পথের। মাননীয় সদস্য সুদীপ রায়বর্মণ একটি অ্যামেণ্ডমেন্ট এনেছেন এ ব্যাপারে। আমার মনে হয়, এ ব্যাপারে মাননীয় পি. ডাব্লু, ডি, মিনিষ্টারের নজর দেওয়া দরকার। এখানে ভারতবর্ষের প্রধানমন্ত্রী একটি হাই ট্যান্স ন্যাশনেল হাই ওয়ের কথা ঘোষণা করেছেন। যা হবে কাশ্মীর থেকে কন্যাকুমারী এবং গুজরাট থেকে শিলচর। কবীন্দ্র পুরকায়েস্থ মন্ত্রী থাকার সুবাদে শিলচরকে ঢুকিয়েছেন। আমি এর নিন্দা করছি। শিলচর হচ্ছে, ডিষ্ট্রিকট হেড কোয়ার্টার। আমি এ ব্যাপারে গত ১৪-১২-৯৮ ইং প্রধান-

মন্ত্রীকে একটি চিঠি লিখেছি। এর কপি আমি মাননীয় মুখ্যমন্ত্রীকেও দিয়েছি, এবং অনুরোধ করেছি, বিষয়টি টেক-আপ করার জন্য। সড়ক পথে যোগাযোগের কথা উঠেছে। এ ব্যাপারে সাড়ে তের হাজার কি, মি, রাস্তা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। খরচ হবে, পঞ্চাশ হাজার কোটি টাকা থেকে এক লক্ষ পঁচিশ হাজার কোটি টাকা। কে দেবে সে টাকা? সেন্ট্রাল গভর্ণমেন্ট একটি অংশ দেবে এবং রাজ্য সরকার একটি অংশ দেবে ও বে-সরকারী উদ্যোগ টাকা দেবে। তৈরী হতে সময় লাগবে বিশ থেকে পঁচিশ বছর। সারা দেশের ২০টি এলাকা নির্ধারণ করা হয়েছে এবং আরো ১০টি এলাকা অ্যাকসটেণ্ড হবে এক সাথে ৬/৭টি গাড়ি সারা দেশে চলতে পারবে। কিন্তু আমাদের রাজ্যে ৩ জন প্রতিনিধি দিল্লীতে আছেন। এই প্রকল্প সম্পর্কে তাঁদের একটি কথাও শুনা যায়নি পর্য্যন্ত। কেন ত্রিপুরা ইনভল্ব হবে না? একটি কথা বলেছেন, এ ব্যাপারে? নর্থ ইষ্টার্ণ রাজ্যের মধ্যে ত্রিপুরা হচ্ছে, সেকেণ্ড বিগেষ্ট সিটি। এই প্রকল্পের জন্য একটা কথাও নেই মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণে। কাজেই, এটা বলা যাবে না? এটা কি কনষ্ট্রাকটিভ এমেণ্ডমেণ্ট নয়? এটাতো আমি বুঝতে পারছি না। স্যার, মাননীয় ক্রীড়ামন্ত্রী হাউসে এখন উপস্থিত নেই। আমার লজ্জা হয় যে উনি অহংকার ফিল করছেন। মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে বলা হয়েছে"— আমার সরকার তরুণ প্রতিভা-গুলিকে যথা সম্ভব বিকশিত করার চেষ্টা করে যাবে"। কি কি করবেন? এখানে কোন স্পেসিফিক প্রপোজাল নেই। গনেশ নাহা উদয়পুরের লোক, গরীব ঘরের ছেলে। সে ইংলিশ চ্যানেল ক্রস করেছিল। পৃথিবীর মোট ৭ হাজার আপার ক্লাসের সাঁতারু ইংলিশ চ্যানেল ক্রস করার ক্ষেত্রে অংশ গ্রহণ করেছিল। তার মধ্যে মাত্র ৭৩০ জন ক্রস করতে পেরেছেন। তাদের মধ্যে ৫০ জনই হচ্ছেন ভারতীয়। আর ফাষ্ট টাইম ভারতে মাত্র দুই জন। একজন সাউথের আর অন্যজন গণেশ নাহা। তিনি ৩৬ কি, মি, ১৯৫ মি: ১৫ ঘণ্টা ১৭ মিনিটে ক্রস করেছেন। এরকম একজন সাঁতারু যিনি এয়ারপোর্টে যখন আসলেন রাজ্য সরকারের পক্ষ থেকে তাকে সম্বর্ধনা জানানোর জন্য কেউ যাননি। তাহলে তরুণ প্রতিভাগুলির বিকাশ কি করে ঘটবে? তরুণরা কি ভাবে প্রভাবিত হবে? গণেশ নাহার এই ইংলিশ চ্যানেল ক্রস করতে খরচ হয়েছে ৬,৩৬ লক্ষ টাকা। তিনি যখন রওয়ানা হন তখন রাজ্য সরকারের পক্ষ থেকে একজনকে কলকাতায় পাঠিয়ে ৫০ হাজার টাকা দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের হিউম্যান রিসোর্স ডিপার্টমেণ্ট ১ লক্ষ ৫০ হাজার টাকা দিয়েছে। এখানকার ও, এন, জি, সি ১৫ হাজার টাকা এবং দিল্লী ২৫ হাজার টাকা। আর মাননীয় ক্রীড়ামন্ত্রী একটা কমিটি বানিয়ে দিয়েছেন তাকে সাহায্য করার জন্য সে কমিটি তাকে দিয়েছেন মাত্র ৬৫০ টাকা। এখানে আপনারা পশ্চিমবঙ্গকে ফলো করে থাকেন। পশ্চিমবঙ্গে মাসুদুর রহমান বৈদ্য যখন ইংলিশ চ্যানেল ক্রস করতে যান তখন সেখানকার সরকার তাকে দিয়েছেন ৫ লক্ষ টাকা। আমাদের রাজ্য গরীব সেটা আমরা জানি কিন্তু তাকে কি আপনারা

১ লক্ষ টাকাও দিতে পারেন না। আসলে রাজ্য সরকার ভাবতেও পারেননি যে সে ইংলিশ চ্যানেল অতিক্রম করতে পারবে। তিনি এটেম্পট নিয়েছিলেন যে রেকর্ড যেটা আছে ১ ঘণ্টার সেটাও সে অতিক্রম করতে পারতেন। কিন্তু ঘটনার দিন টাইফুন আসায় তিনি ২০ কি, মি, পিছিয়ে যান। যাইহোক, এয়ারপোর্টে যেদিন আসেন রাজ্য সরকারের পক্ষ থেকে কেউ যাননি তাকে সম্বর্ধনা জানাতে। শুধু রতনমনির হাসবেণ্ড এবং তার দুই সন্তান এয়ারপোর্টে সেদিন যান। তিনি এখানে আসার পর রাজ্য সরকারের পক্ষ থেকে তাকে ১০ হাজার টাকা দেওয়া হয়েছে। স্যার, পশ্চিমবঙ্গে জ্যোতির্ময়ী সিকদারকে যে ভাবে ওয়ার্ম রিসেপশান দেওয়া হয়েছে আমার মনে হয় ইন্দিরা গান্ধীও এত ওয়ার্ম রিসেপশান পাননি। আসলে রাজ্য সরকারেরই অনিহা। কি স্টেপ নিয়েছেন আপনারা? হি ইজ নাউ ফিলিং প্রাউড। দুই মাস ধরে সে বেতন পায়নি। তাকে আপনারা পোস্টিং দিয়েছিলেন সাব্রুমের শ্রীনগরে। বর্ত্তমানে সে রিকোয়েষ্ট করে উদয়পুরে এসেছে। কেবল বললেই হবে না। বাস্তবকে স্বীকার করে নিতে হবে। সে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিল ট্রান্সফারের ব্যাপারে। তিনি বললেন অন্য ডিপার্টমেন্টের ব্যাপারে তিনি ইন্টারফেয়ার করেন না। একজন মন্ত্রী যা খুশী করবেন আর তাকে সহ্য করে নিতে হবে? স্যার, সেই জন্য আমি অনুরোধ করছি দপ্তরের মন্ত্রীদের হাউসে উপস্থিত থাকা উচিৎ। আমরা বক্তব্য রাখব আর সেটা কোন কাজে লাগবে না এটাতো হতে পারে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীমতী বৈজয়ন্তী কলই কক্-বরক ভাষায় বলেছেন কক্-বরক ভাষা চালু হয়েছে উনাদের আমলে। কক্-বরক শিক্ষার জন্য যে সমস্ত শিক্ষকদের নিয়োগ করা হয়েছিল তাদের কক্-বরক স্কুলে না রেখে আগরতলার ডাইরেকটরিয়েটের আণ্ডারে রাখা হয়েছে। আগরতলার ইনস্পেকটার অব্ স্কুলের আণ্ডারে যেখানে তাদের রাখা হয়েছে সেখানে কক্-বরক শিক্ষার কোন পাঠ্যক্রম নেই। কি কারণে তাদের সেখানে রাখা হয়েছে? উনাদের জন্য দরদ দেখিয়ে কথা বলছেন, উপজাতিদের শিক্ষার প্রসারের কথা বলছেন। এখানে মাননীয় সদস্য সমীর দেব সরকারবাবু বলেছেন রাজ্য সরকার শিক্ষার প্রসার ঘটাচ্ছেন। রাজ্য সরকার কি শিক্ষার প্রসার ঘটাচ্ছেন? আজকে গ্রামেগঞ্জের শিক্ষা ব্যবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে। কারণ গ্রামেগঞ্জের অনেক স্কুলই এখন উগ্রপন্থীদের জন্য বন্ধ হয়ে আছে।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীরতনলাল নাথ :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আর একটা ব্যাপারে আমি বলছি, আমার বলার ছিল অনেক কিন্তু সময়ের অভাবের জন্য সমস্ত কিছু বলা সম্ভব হবে না তাই আমি সংক্ষেপে বলছি। আইন শৃঙ্খলার প্রশ্নে গত বিধানসভায় একটা প্রস্তাব পাশ হয়েছিল সর্ব্ব

সম্মতিক্রমে যদি উগ্রপন্থীদের দ্বারা অপহৃত হয়ে এক বছর যাবৎ নিখোঁজ থাকে তাহলে যারা উগ্রপন্থীদের দ্বারা আক্রান্ত হয়ে মারা গেছে তাদের জন্য সুযোগ সুবিধা দেওয়া হবে অর্থাৎ চাকুরী অথবা টাকা দেওয়া হবে। কিন্তু সেটা গত ৮ই ডিসেম্বর আইন করে এক বছরের জায়গায় দুই বছর করা হয়েছে। কিন্তু তাদের টাকা যদি ব্যাংকে থাকে সেই টাকার উত্তরাধিকার সূত্রে পাবার জন্য কোন আইন করা হয়নি। এই সমস্ত কথা আমরা বললেও কোন লাভ হবে না এবং মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। এই সমস্ত কারণে আমরা বিরোধী দলের মাননীয় সদস্যরা রাজ্যপালের ভাষণকে সমর্থন না করলেও সর্বশেষে দেখা যায় সংখ্যা গরিষ্ঠের জোরে টেবিল চাপরিয়ে মাননীয় রাজ্যপালের ভাষণকে অভিনন্দন জানানো হয়। মাননীয় সদস্য রবীন্দ্রবাবু পঞ্চায়েতের দুর্নীতির কথা বলেছেন, আপার লেভেলে দুর্নীতি। কোটি কোটি টাকা সেন্ট্রাল গভর্ণমেন্ট দিয়েছেন এটা পবিত্রবাবুর শুনা দরকার এবং অন্যান্য মাননীয় সদস্যদেরও শুনা দরকার। সেটা হচ্ছে কমপিউটার ক্রয় করার ব্যাপার।

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য আপনি কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, আমি দুই মিনিটের মধ্যে শেষ করছি। স্যার, একটা সরকারকে যখন ৪জন ডিরেকটার চিঠি দিয়ে বলেন যে, এত দামে কমপিউটার ইউ, পি, এস কেনার দরকার নেই। কিন্তু সেই সরকার সেখানে কমিশনার সাহেব মিশ্রকে দিয়ে কম্পিউটার মেশিন কেনালেন। মিশ্র সাহেব সেখানে খবরদারি করে ৭ (সাত) হাজার টাকার কম্পিউটার মেশিন ৪০ (চাল্লিশ) হাজার টাকা দিয়ে কিনলেন এটা আপত্তি করেছিল চারজন ডাইরেকটার। এম, ডি, টি, আই, ডি, সি, ডাইরেকটার, ইণ্ডাস্ট্রী, ডাইরেক্টার ট্রাইবেল ওয়েলফেয়ার এবং ডাইরেকটার সেটেলমেণ্ট তারা কি বলেছে? বলেছে, এগুলি কেনা উচিৎ নয়, সাত হাজার টাকার জিনিস কিনলেই চলবে এবং হাই কোয়ালিটি। জনৈক বি, জে, পি নেতা তার সাথে আর, ডি কমিশনার সহ হাই অফিসিয়েলসের কয়েকজনের যোগসাজসে এই লোকটাকে নিপকোতে মাল দিয়েছিল। কেইস নং সি বি, আই ১০ এ ৯৭, এখানে সি, বি, আই, অ্যানকোয়ারী চলছে এই মাল নিয়ে। এই লোকটাকে আবার রাজ্য সরকার কোন্ সাহসে কাজে লাগাচ্ছে? পর্দা পিছে কে আছে? লক্ষ লক্ষ সরকারী টাকার মাল অপচয় হয়েছে। কেন্দ্রীয় সরকারের টাকা রাজ্য সরকারের টাকা। তার পেছনে কি? আগে তো পথে ঘাটে বলতেন আমলাদের জন্য রাজ্য সরকার কাজ করতে পারছেন না। এখন আমলাদের বিরুদ্ধে কথা বলছেন না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার সর্বশেষ বক্তব্য এই যে, রাজ্যপালের ভাষণের মধ্যে এই প্রথম ত্রিপুরা রাজ্যে জয়হিন্দ নেই। আমি এই ব্যাপারে অ্যামেণ্ডমেণ্ট এনেছি। আমার বক্তব্য হল প্রথা, চিরাচরিত প্রথা, সাংবিধানিক প্রথা, ভারতবর্ষের কোন রাজ্যে পশ্চিমবাংলাসহ কোথাও

রাজ্যপাল, রাষ্ট্রপতিসহ কোথাও ভাষণের পরে জয়হিন্দ লেখা নেই বা থাকেনি এই ধরনের উদাহরণ কোথাও দেখাতে পারবেননা। ইট ইজ এ মেণ্ডেটরী প্রভিশান। এটাকে অ্যামেণ্ড করার জন্য আপনি যদিও বলে দিয়েছেন। কিন্তু এতে কোমর কেচে লাফ দিয়ে উঠেছিল মাননীয় কেশব-বাবুসহ, ক্রীড়ামন্ত্রীসহ কয়েকজন। তাদের ভাবটা এইরকম যে না আমরা লাল সেলাম লিখব। লাল সেলামের সুবিধা নাই। লাল সেলাম লেখার সুবিধা যখন আসবে তখন করবেন। কিন্তু প্রথা ভাঙ্গার কোন সুবিধা নাই। যেগুলি আন নেসেসারী আনা হয়েছে স্বর্গ রাজ্যের কথা চিন্তা করতে হবে না, স্বর্গ রাজ্য কি সবাই জানে, রাজ্যের পরিস্থিতি কি সবাই জানে। সুতরাং আমি অনুরোধ করব আমাদের বিরোধী দল কর্তৃক যে অ্যামেণ্ডমেন্টগুলি এগুলি ইনক্লুড করে, পরবর্তী সময়ে প্রয়োজনবোধে গভর্ণর আবার আসবে। জানিনা শ্যামাদাও আক্সপাট কনষ্টিটিউশনের উপর, আমাদের বিরোধী দলনেতাও, বাদলবাবুও পার্লামেন্ট গিয়েছেন। প্রয়োজনবোধে গভর্ণর আবার আসবে, এখানে এনে যে কথা উনি বলেছেন, জয়হিন্দ বলেছেন সেই কথাটা পাবলিশ করা। প্রভিশান ইজ দেয়ার। এই অ্যাসেম্বলী নোটেই আছে, অন্য কোথাও যাও-য়ার দরকার নাই। আমি অনুরোধ করব এগুলি গভর্ণরের স্পীচে ইনক্লুড করে এগুলি সাপ্লাই করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

***মিঃ স্পীকার :***— আজকে আলোচনার নির্ধারিত সময় যেটা, সেটা পেরিয়ে গেছে। বক্তা আরো আছেন রুলিং পার্টির চারজন এবং আপোজিশানের ১ জন। আপনারা কালকে বলবেন। কালকে আপনারা সময় পাবেন।

## PRIVATE MEMBERS MOTION

সভার পরবর্তী কার্য্যসূচী হলো :- প্রাইভেট মেম্বারস্ মোশান"। আজকের কার্য্যসূচীতে একটি প্রাইভেট মেম্বারস্ মোশান আছে। মোশানটি এনেছেন মাননীয় বিরোধী দলনেতা শ্রীসমীররঞ্জন বর্মণ মহোদয়। মোশানটি সভায় উৎথাপনের জন্য আমি অনুমতি দিয়েছি। সভায় উৎথাপনের পর মোশানটির উপর আলোচনা আরম্ভ হবে।

এখন আমি মাননীয় বিরোধী দলনেতা শ্রীসমীররঞ্জন বর্মণ মহোদয়কে অনুরোধ করছি মোশানটি সভায় উৎথাপন করার জন্য এবং উৎথাপন করার পর আলোচনা আরম্ভ করতে। মাননীয় বিরোধী দলনেতাকে বলছি ১ ঘণ্টা সময় আছে। আপনারা উভয় পার্টি মিলে ১ ঘণ্টা সময়কে ভাগ করে নেবেন।

**শ্রীসমীররঞ্জন বর্ম'ণ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার মোশানটি হল "That the anamaly in various aspects in adopting recommendations of Tripura Fourth Pay Commission for the employees of Tripura be taken into consideration at once."

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা সবাই জানি বিগত বাজেট অধিবেশনে মাননীয় অর্থমন্ত্রী শ্রীবাদল চৌধুরী এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন যে ত্রিপুরার সর্বশ্রেণীর কর্মচারীদের কেন্দ্রীয় হারে বেতন এবং ভাতা কেন্দ্রীয় হারের সমান দেওয়া হবে অথবা কেন্দ্রীয় সরকারের হারের সাথে সামঞ্জস্য রেখে সংশোধিত হারে সরকারী কর্মচারীদের বেতন এবং ভাতা দেওয়া হবে। তিনি তার বাজেট বক্তব্যে আরও বলেছিলেন যে, রাজ্য সরকার যত শীঘ্র সম্ভব বেতন কমিশনের সুপারিশ রূপায়ণ করবেন। অথচ এই একই ব্যক্তি অর্থাৎ বাদলবাবু গত ২৬শে ডিসেম্বর ৯৮ ইং তারিখে প্রেস হ্যাণ্ড আউট দিয়ে বললেন যে, ৪র্থ বেতন কমিশনের সুপারিশ পাওয়ার পর সরকার সচিব পর্য্যায়ে চারজন অফিসারকে দিয়ে একটা কমিটি করেন এবং সেই কমিটির রিপোর্ট এবং পে কমিশন রিপোর্টসহ অন্যান্য স্মারকলিপি বিবেচনা করার পর উন্নতমানের বেতনক্রম ঘোষণা করা হল, যাতে করে সরকারী কর্মচারীরা উন্নতমানের বেতন হার পেতে পারেন। স্যার, উপরোক্ত প্রেস হ্যাণ্ড আউট স্বাক্ষরবিহীন প্রেস হ্যাণ্ড আউট বের হওয়ার পর সারা রাজ্যে প্রতিবাদের ঝড় বয়ে যায়, বিভিন্ন কর্মচারী সংগঠন অজয়বাবু, শিবেন্দ্রবাবু, বীরবল্লভবাবু এদের নেতৃত্বে তাদের আন্দোলন সূচী ঘোষণা করেন এবং অনেক কর্মচারী সংগঠনের তারা আন্দোলন সূচী নিয়ে রাস্তায় নেমে পড়েন। এমন কি স্যার, ত্রিপুরার জুডিশিয়েল সার্ভিসের অফিসাররা, ত্রিপুরা সিভিল সার্ভিসের অফিসাররা, ত্রিপুরা পুলিশ সার্ভিসের অফিসাররা, ত্রিপুরা ইঞ্জিনীয়ার সার্ভিসের অফিসাররা, ত্রিপুরা মেডিক্যাল সার্ভিসের অফিসাররা এবং ত্রিপুরা ফরেষ্ট সার্ভিসের অফিসাররা তাদের বিক্ষোভ তারা জানিয়েছেন স্যার, আমি কি আপনার মাধ্যমে বিরোধী দলের পক্ষ থেকে একটা জিনিষ জানতে পারি যে, সরকারের পূর্ব ঘোষিত নীতিমালার খাতে কি কারণে ২৬ তারিখ মাননীয় অর্থমন্ত্রী যে স্বাক্ষরবিহীন হ্যাণ্ড আউটটা বের করলেন তার সঙ্গে কোথায়ও কোন সামঞ্জস্য কেন নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কি আপনার মাধ্যমে এটা জানতে পারি যে, কোথাও কোন সংগতি কেন নেই। গত ২৬শে ডিসেম্বর তারিখে সরকার ঘোষিত এই যে বেতনক্রম যেটা বাদলবাবু প্রেসে বলেছেন এই বেতন ক্রমের সাথে কেরল সরকারের বেতনক্রম (সি, পি, এম সরকার), পশ্চিমবঙ্গ সরকারের বেতনক্রম বা কেন্দ্রীয় সরকারের বেতনক্রমের-কোথাও কোন সংগতি বা সামঞ্জস্য কেন নাই। কেরল সরকার, পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকারের বেতনক্রমগুলির যে খারাপ দিকগুলি আছে সেগুলি বেছে বেছে বাদলবাবু তুলে এনেছেন এবং স্বাক্ষরবিহীন এই প্রেস হ্যাণ্ড আউট উনি দিয়েছেন ত্রিপুরা রাজ্যের সর্বশ্রেণীর কর্মচারীদের ক্ষতিগ্রস্থ করার জন্য এবং তাদের বঞ্চিত করার জন্য। মাননীয়

অধ্যক্ষ মহোদয়, তাই আমরা বিরোধী দলে যারা আছি, আমরা কর্মচারীর স্বার্থে এই নজীরবিহীন বেতনক্রমের আমুল সংশোধন দাবী করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ২৬ তারিখ (ডিসেম্বর, ৯৮,) ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের প্রতি-শিক্ষক বলুন, শ্রমিকশ্রেণী বলুন, বা অন্যান্য কর্মচারী বলুন, তাদের প্রতি রাজ্য সরকার বিমাতৃসুলভ আচরণ করেন। যার ফলে প্রশাসনের কাজকর্ম এবং অন্যান্য উন্নয়নমূলক কর্মসূচী সারা রাজ্যে ব্যাহত হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে-কেন্দ্রিয় সরকারের কাছ থেকে অতিরিক্ত অর্থ না পেলে পে-কমিশনের রিপোর্ট বা সুপরিশ উনি কার্য্যকরী করতে পারবেন না। এটা বলতে গিয়ে তিনি আরো বলেছেন যে-চতুর্থ বেতন কমিশন ইতিমধ্যে তার রিপোর্ট সরকারের কাছে জমা দিয়েছেন। কমিশনের সুপারিশ সমূহ প্রাথমিকভাবে পরীক্ষানীরিক্ষা করার পর প্রতীয়মান হয়েছে, এই রিপোর্ট কার্যাকরী করতে গেলে প্রতি বছরে ২০০ কোটি টাকার মত লাগবে। রাজ্যের বর্তমান আর্থিক সহায় সম্বল সাপেক্ষে এই বিপুল পরিমান ব্যয়ভার বহন করা সম্ভব নয়।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রীর সদম্ভে উক্তি শুধু নীতি বিরোধী নয়, আমরা মনে করি এটা অবৈধ এবং অসাংবিধানিক।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, কর্মচারী সমাজের অভিযোগ হলো-আমাদের অনেকের সঙ্গে কর্মচারী নেতারা যোগাযোগ করেছেন-তাদের অভিযোগ হলো পে-কমিশনের সুপারিশ কার্য্যকরী করতে প্রয়োজনের তুলনায় অতিরিক্ত অর্থ রাজ্য সরকার অনুদান হিসেবে কেন্দ্রিয় সরকারের কাছ থেকে পেয়েছেন। এবং গত বাজেটে এই হাউসে যে বাজেট পেশ করা হয়েছে তাতে দেখা গেছে রাজ্যের কর্মচারীদের কেন্দ্রিয় হারে বেতন ভাতা দেওয়ার জন্য ২০০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে, এটা মাননীয় অধ্যক্ষ মহোদয়ের জানা আছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে অনেক বিভ্রান্তি রয়ে গেছে। এবং বিভ্রান্তির আরো কারণ হলো কি ধরণের প্রশাসন চলছে-বিগত ১৫ই জানুয়ারী, ৯৯ ইং তারিখে ত্রিপুরার মহামহিম রাজ্যপাল এই হাউসে দাঁড়িয়ে বলেছেন রাজ্য সরকারী কর্মচারীদের বেতন কাঠামো উন্নয়নের জন্য চতুর্থ পে কমিশনের সুপারিশ কার্যাকরী করা হয়েছে। এই হলে রাজ্যপালের বক্তব্য। আর রাজ্যের অর্থমন্ত্রী বলেছেন যে চতুর্থ বেতন কমিশনের রিপোর্ট পরীক্ষানীরিক্ষা করে দেখার জন্য চারজন সচিবকে নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে যাতে নতুন বেতন কাঠামো উন্নতমানের হয়। মাননীয় রাজ্যপাল আরো বলেছেন যে-এতে রাজ্য সরকারের উপর বোঝা আরো বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা আজ পরিষ্কার-শুধু বিরোধী রাজনৈতিক দলের সদস্যরাই নয়, সারা রাজ্যের আপামর জনসাধারণ আজকে কর্মচারী-সমাজের এই ন্যায়সঙ্গত দাবীর জন্য তাদের যে, আন্দোলন সে আন্দোলনে তাদের পাশে এসে দাঁড়িয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আরেকটা জিনিস হচ্ছে পেনশনারস্‌দের ব্যাপারে। এটা আপনারা সকলেই জানেন যে পেনশনারস্‌দের সমস্ত খরচ কেন্দ্রীয় সরকার দেন। এটা রাজ্য সরকার দেন না, এবং সুপ্রিম কোর্টের ঐতিহাসিক রায় অনুসারে পেনশনারদের পেনশান রি-ফর্মুলেট করা হয়েছে ১৯৮৪ সালে এছাড়া সুপ্রিম কোর্টের রায় অনুসারে পেনশনাররা ডি. এ. আইনত পেতে বাধ্য। স্যার, ৪র্থ বেতন কমিশনের সুপারিশ অনুসারে পেনশনাররা তাদের সংশোধিত পেনশান ১/১/১৯৯৬ইং থেকে পাওয়ার অধিকারী। অথচ এখন রাজ্য সরকার বলছে যে না, তাদেরকে সেটা ১/১/৯৬ইং তারিখ থেকে দেওয়া যাবে না। রাজ্য সরকার ১/১/৯৯ইং তারিখ থেকেই এটা দিতে চায়। এটা শুধু অমানবিক নয়, ঐসমস্ত বৃদ্ধ পেনসনারদের মধ্যে যারা একবিংশ শতাব্দীতে থাকবেন না তাদের সাথে চরম প্রবঞ্চনা এটা। এটা সম্পূর্ণ অনৈতিক এবং অসাংবিধানিকও বটে।

এই রাজ্যের অর্থমন্ত্রী বলেছেন যে জোট সরকারের আমলে যে সকল মন্ত্রীরা ফিনান্সের অনুমোদন না নিয়ে ফিক্সড পে কর্মচারী নিয়োগ করেছিল তাদেরকে নিয়মিত করা হবে না। নিয়মিত করা হবে যারা বামফ্রন্ট সরকারের আমলে ফিক্সড পে হিসাবে চাকুরীতে যোগ দিয়েছিলেন তাদেরকে। এটা যেন একটা মামার বাড়ির আবদার। আমি একে দেব, কিন্তু ওকে দেবনা। উনি যুক্তি দেখিয়েছেন এই বলে যে জোট সরকারের মন্ত্রীরা অর্থ দপ্তরের অনুমতি না নিয়ে জোট আমলে তাদেরকে ফিক্সড পে হিসাবে চাকুরীতে ঢুকিয়েছিল। স্যার, এখানে আমি বাদলবাবুর কাছ থেকে জানতে চাই যদি জোট সরকারের আমলে তাদেরকে অর্থ দপ্তরের অনুমতি ছাড়াই নিয়োগ করা হয়ে থাকে মানে ফিক্সড পে হিসাবে তাহলে ৯২ থেকে ৯৯ সাল পর্যন্ত এই সাত থেকে আট বছর পর্যন্ত কার মামার বাড়ি থেকে টাকা এনে তাদেরকে মাসান্তে মাসোহারা দেওয়া হচ্ছে? এই সমস্ত ফিক্সড পে কর্মচারীদের কার পকেট থেকে টাকা এনে বেতন দেওয়া হয়েছে? বিধানসভায় বাজেট করে অনুমোদন হওয়া বাজেটারী প্রভিসান থেকে কেমন করে এই সমস্ত ফিক্সড পে কর্মচারীদের বেতন দেওয়া হয়েছে? যদি তাদের নিযুক্তি অবৈধ হত তাহলে তাদের বেতন দেওয়ার জন্য বাজেটারী প্রভিশান কেন রাখা হল? তাদের জন্য কেন বছরের পর বছর বেতন দেওয়া হচ্ছে? কেন এবং কিভাবে তাদের দায়িত্ব এই সরকার বহন করলেন? কিভাবে বাজেট করে বছরের পর বছর তাদেরকে বেতন দেওয়া হল? কি করে এই অবৈধ নিয়োগকারীদের দিয়ে সরকারী কাজ করালেন আপনারা? আর এখানে আজকে বলছেন যে, তাদেরকে এই জন্য নিয়মিত করা হবে না। এটা কি? বলা হচ্ছে, যাও। পঞ্চায়েত নির্বাচনে ওদের দিয়ে অকাজ কুকাজ করার এই একটা টুপ তাদের সামনে দেওয়া হল। উগ্রপন্থী অঞ্চলে এদের পাঠানোর জন্য, ওদের দিয়ে ইনক্লাব জিন্দাবাদ করার জন্য, ওদের দিয়ে রিগিং করানোর জন্য ওদের মুখের সামনে বিস্কুট ঝুলিয়ে রাখা হল। এই ধরণের দৃষ্টিভঙ্গী মাননীয় অর্থমন্ত্রীর। এটা অসাংবিধানিক। আমি বলছি, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি,

এখনও সময় আছে, তার অবুঝ অর্থমন্ত্রীর এই সব বালকসুলভ আচরণ এবং উচ্চারণ অতি শীঘ্র বন্ধ করা না হলে যা পরিনতি ঘটবে তাহা আইনের চোখে, সমাজের চোখে আপনার মন্ত্রী সভার জন্য সুখকর হবে না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এবং আমার দলের সহকর্মীরা এবং অন্যান্য বিরোধী দলের সহযোগীরা আমরা মনে করি এই অগ্নিগর্ভ পরিস্থিতি হইতে উত্তরণের জন্য একটা সমাধান সূত্র বের করতে হবে। খালি সরকারের সমালোচনা করলাম সমাধান সূত্র দিলাম না তা হতে পারে না। এই সমাধান প্রক্রিয়ায় আমরা বিরোধী দলের পক্ষ হইতে রাজ্যের কর্মচারী সমাজ জনগণের সার্বিক স্বার্থে সরকারের সাথে গঠনমূলক সহযোগীতার জন্য আমরা সবাই হাত বাড়িয়ে দিলাম আসুন আমরা সবাই মিলে আপনার সরকারের পূর্ব ঘোষিত নীতি মালার কাঠামোর মধ্যে সমাধান এর পথ বের করি। আমাদের কোন প্রস্তাব নেই। সরকারের পূর্ব ঘোষিত নীতিমালার মধ্যে কাঠামোর মধ্যে চলুন এক সাথে মিলে আমরা এই প্রস্তাব গ্রহণ করি। ত্রিপুরার কর্মচারীদের স্বার্থে ত্রিপুরার জনগণের স্বার্থে। কর্মচারীদের বঞ্চনা করে রাজ্যের উন্নয়ন কর্মসূচী চলতে পারে না। রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন বাস্তবায়িত হতে পারে না। বিশেষ করে আমি পূর্ব ঘোষিত নীতি মালার মধ্যে সরকারকে থাকার জন্য অনুরোধ করছি বারবার। বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীকে যেহেতু মন্ত্রীসভার অ্যাপ্রুভ করা ভাষণে রাজ্যপালও বলেছেন, মহামহিম রাজ্যপাল ১৫ই জানুয়ারী এই হাউসে দাঁড়িয়ে বলেছেন যে, রাজ্যসরকার কর্মচারীদের বেতন কাঠামোর উন্নয়নের জন্য ৪র্থ ত্রিপুরা বেতন কমিশন এর সুপারিশ কার্যকর করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আমার বক্তব্য সংক্ষেপে করব আপনাকে বলেছিলাম। কিন্তু ৩০মিঃ বলেছি আরও ৭মিনিট আছে, স্যার। পরিশেষে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অত্যন্ত সহজ সরল কয়টা প্রশ্ন রাখতে চাই। আমি আশা করব মুখ্যমন্ত্রী এই প্রশ্নগুলির উত্তর ভবিষ্যতে সুন্দর ত্রিপুরা গড়ার জন্য কর্মচারীদের স্বার্থের জন্য, ত্রিপুরার ২৮ লক্ষ মানুষের স্বার্থের জন্য এই উত্তর এই হাউসে আজকে উনি দেবেন।

আমার প্রথম প্রশ্ন হলো-বর্তমান অর্থ বছরে পরিকল্পনা বাজেটে এবং পরিকল্পনা বর্হিভূত রাজস্ব খাতে কর্মচারীদের পে-কমিশন রূপায়নের জন্য বেতন ভাতা খাতে কোন অর্থ কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন বরাদ্দ করেছেন কিনা?

দ্বিতীয় প্রশ্ন, যদি করে থাকেন তবে কোন কোন খাতে কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছে?

তৃতীয় প্রশ্ন হলো-শেখওয়াত টাক্স ফোর্স-এর রিপোর্টের ভিত্তিতে কেন্দ্রের কাছ থেকে কি পরিমাণ অর্থ মিলবে সেটা এই সরকার এর জানা আছে কিনা বা সেই টাকা ইতিমধ্যে রাজ্যসরকার শেখওয়াত টাক্স ফোর্সের কাছ থেকে রিপোর্ট অনুযায়ী পেয়েছেন কিনা? টাকার অংক না জানা গেলে বা টাকা পাওয়া না গেলে কি কারণে পাওয়া গেল না বা কত পাওয়া যাবে জানা গেল না কেন?

চতুর্থ প্রশ্ন হলো শুক্লা কমিশনের রিপোর্টের ভিত্তিতে রাজ্য সরকার অতিরিক্ত কত কোটি টাকা ইতিমধ্যে পেয়েছেন এবং কি কি খাতে তা বরাদ্দ করা হয়েছে?

৫ম প্রশ্ন হলো-রাজ্যে পরিকল্পনা কাজে নিযুক্ত কর্মচারী যাদের বেতন ভাতা পরিকল্পনা বাজেট থেকে খরচ হয় তাদের সংখ্যা কত ? এবং কোন কোন স্তরের কর্মচারীরা অর্থাৎ কনটিজেন্ট কত, ডি, আর. ডাব্লিউ কত. ক্লাস ফোর কত এবং ক্লাস থ্রি কত ? মোট কত কর্মচারী কাজ করছেন, শ্রেণী ভিত্তিক কর্মচারীর সংখ্যায় হিসাব কত ?

ষষ্ঠ প্রশ্ন হলো, ৪র্থ বেতন কমিশনের সুপারিশ কার্যকরী করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে, নাকি চারজন সচিব পর্যায়ের কমিটির সুপারিশ কার্যকরী করা হয়েছে ? মাননীয় অর্থমন্ত্রী বলছেন চতুর্থ বেতন কমিশের রিপোর্ট এবং সচিব পর্যায়ের রিপোর্টানুসারে তিনি উন্নতমানের বেতন তিনি ২৬ তারিখে ঘোষণা করেছেন। আর রাজ্যপাল হাউসের মধ্যে দাড়িয়ে ১৫ তারিখ বললেন যে না বেতন কমিশনের রিপোর্ট সোটারের বেতনভাতা দেওয়া শুরু হয়ে গেছে। কাজেই কোনটা সত্য। এই সুপারিশ কার্যকর করতে মাসিক কত কোটি টাকা প্রয়োজন ?

পে কমিশনের সুপারিশ কেন্দ্রীয় হারে কার্য্যকরী করতে কত কোটি টাকা বছরে প্রয়োজন ?

সপ্তম প্রশ্ন-বর্তমান বাজেটের অর্থদপ্তরের ডিমাণ্ডে যে ২০০ কোটি টাকার সংস্থার রাখা হয়েছে তাহা পে কমিশনের সুপারিশ বাস্তবায়িত করার জন্য খরচ করা হবে কিনা ? যদি হয় কত কোটি টাকা, আর যদি না হয় তবে পে কমিশনের কোন খাত থেকে খরচ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ? এই সাত প্রশ্ন আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে উত্তর পাব আশা করি। আমি তাকে অনুরোধ করব করজোরে যে আমরা সহযোগিতার হাত প্রশারিত করেছি, আমরা রাজ্যের সাথে কর্মচারীদের সাথে এখন এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হাত বাড়িয়ে তিনি সেটা গ্রহণ করবেন কিনা ? এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি জয়হিন্দ।

***মিঃ স্পীকার :—*** মাননীয় অর্থমন্ত্রী।

***শ্রীবাদল চৌধুরী*** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, কমিশনের রিপোর্ট অনুসারে এখানে যে চতুর্থ পে কমিশন ঘোষণা করা হয়েছে মাননীয় বিরোধী দল নেতা তার ভাষণে কতগুলি কটাক্ষ করেছেন। আর কিছু প্রশ্নও এখানে তিনি উপস্থাপন করেছেন। আমি সেইগুলির বিষয়ে পরবর্তী সময় আমার বক্তব্য অবশ্যই রাখব। পে কমিশনের মধ্যে মূল যে বিষয়গুলি এখানে কার্য্যকরী করেছি বা সিদ্ধান্ত নিয়েছি সেগুলির সম্বন্ধে প্রথমত আমি দৃষ্টি আনতে চাই। তিনি প্রথমত দেখাতে চেষ্টা করেছেন যে আমরা পে কমিশনের সুপারিশ কার্য্যকরী করেছি না সচিব

পর্যায়ের। তিনি নিশ্চই বিজ্ঞ লোক এবং জ্ঞানি ব্যাক্তি হিসাবে আমি জানি। যে কোন সরকার যে কোন পে কমিশনই গ্রহণ করুক না কেন তার পরীক্ষা নিরীক্ষা করার জন্য সেগুলি অফিসার পর্যায়ে কমিটি গঠন করা হয়। যেমন কেন্দ্রীয় সরকার তাদের পঞ্চম পে কমিশন কার্যকরী করেছেন সেই রিপোর্ট দেওয়ার পরে কেন্দ্রীয় সরকার প্রথমে সচিব পর্যায়ে একটি কমিটি গঠন করেছেন। তারা রিপোর্ট দিয়েছেন তারপরে কেবিনেট পর্যায়ে কমিটি গঠন করেছেন। এই সব রিপোর্ট যখন তার হাতে আসল সরকার যখন তার সিদ্ধান্ত নিলেন তখন তারা সেখানে যেটাকে পঞ্চম পে কমিশন হিসাবে সেটাকে প্রকাশিত করেছেন এই সমস্ত কাজগুলি সরকার তার সুবিধার প্রয়োজন করে। সুতরাং এখানে পে কমিশন না সচিব পর্যায়ে এই বিভ্রান্তি করার কোন সুযোগ নেই। দ্বিতীয়তঃ কথা আমরা এখানে যেটা বলতে চায় আমাদের অর্থনৈতিক যে কনস্টেন্ট এইগুলি আমরা কখনো গোপন রাখি না। যেহেতু আমরা এটা বলেছি যেহেতু পে কমিশন আমরা গঠন করেছি পে কমিশনের রিপোর্ট যতটুকু পারা যায় আমরা যে অবস্থায় মধ্যে থাকি না থাকি আমরা সেটা কার্যকরী করার জন্য যথা সময়ে সিদ্ধান্ত আমরা নেব। এবং সেটা কার্যকরী করার জন্য আমরা যা নীতি পারি আমরা সেটাই ঘোষণা আমরা করেছি। প্রথমত পে কমিশনের ঘোষণার মধ্যে আমরা যেটা বলতে পারি আমাদের সব কর্মচারী মিলে ১ লক্ষ ১৫ হাজারের উপর যে কর্মচারী আছে। এই পে কমিশনে আমরা গর্ব করে বলতে পারি যে ১ লক্ষ ২৫ হাজার সবাই কিছু না কিছু কম বেশী উপকৃত হবে। মানে আমরা কম বেশী চেষ্টা করেছি তাকে কিছু লাভ দেওয়ার জন্য। দ্বিতীয় হচ্ছে তিনি পেন্সান সম্বন্ধে বলতে চেষ্টা করেছেন। তারা সবচেয়ে বেশী উপকৃত হয়েছেন। যদি তিনি আমাদের সমস্ত সুপারিশগুলি নিয়ে থাকেন তাহলে মনে হয় তার সেই বিভ্রান্তি থাকার কথা না। এখন অনেকে বলার চেষ্টা করছেন যে যেটা কেন্দ্রীয় সরকার স্কেল এখানে কার্যকরী করল না। কেন্দ্রীয় সরকার থেকে আমরা কম দিচ্ছি বা কম পাচ্ছেন বললে যে সমস্ত মায়া কান্না করছেন এটা কোন অবস্থাতেই আমার মনে হয় ঠিক না। আমরা যা করেছি পাশাপাশি সেইগুলির তথ্য এখানে দিয়েছি। দ্বিতীয় হচ্ছে কেন্দ্রীয় সরকারের কেন্দ্রীয় সুপারিশ সম্পর্কে। আমি দেখছি গত কিছু দিন যাবৎ বলার চেষ্টা করছেন শিক্ষক বা অন্যান্য কর্মচারীদের ক্ষেত্রে আমরা প্রচণ্ড ঠকিয়েছি। কেন্দ্রীয় যে পঞ্চম বেতন কমিশন তার সুপারিশ তার মূল যে গাইড লাইন সেটা কি? পঞ্চম বেতন কমিশনের সুপারিশকৃত এবং কেন্দ্রীয় সরকারের প্রবর্তিত বেতন কাঠামো বা ইনক্রিমেন্টের মূল্যমান শুধু কম নয়, বেতন হার, প্রমোশান, ইনক্রিমেন্ট পাওয়ার ক্ষেত্রে যে সমস্ত কণ্ডিশান আরোপ করা হয়েছে তা কর্মচারী স্বার্থের সম্পূর্ণ পরিপন্থী। এবং প্রতিক্রিয়াশীল কণ্ডিশান আরোপ করার ফলে কেন্দ্রীয় কর্মচারীরা প্রতিদিন এবং প্রতিপদে বঞ্চিত হচ্ছেন বিশ্ব ব্যাঙ্ক, আই, এম, এফ নির্দেশিত পঞ্চম বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী দপ্তরে দপ্তরে রিস্ট্রাকচারিং এর মাধ্যমে কর্মী সংখ্যা কমানো, ব্যাপক হারে কম্পিউটাইজেশান, বেসরকারীকরণ, নিয়মিত

নিয়োগের পরিবর্তে এডহক পদ্ধতি শুধু মাত্র বিশেষ প্রয়োজনের ক্ষেত্রে নিয়োগ, খালি পদের অবলুপ্তি ইত্যাদির মাধ্যমে কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের উপর ভয়ঙ্কর আক্রমন তারা নেমে এসেছেন। তাদের চাকুরীর জীবনে সৃষ্টি হয়েছে এক চরম অনিশ্চয়তা এবং নীরাপত্তাহীনতা। আগামী দিনে আরো ভয়ঙ্কর আক্রমন আসবে এর বিরুদ্ধে আজকে কেন্দ্রীয় কর্ম্মচারীরা তারা নিজেরা আতঙ্কিত হয়ে পড়ছেন। আমরা অন্তত বেতন কমিশনের সুপারিশ কার্যাকরী করতে গিয়ে এই রিস্ট্রাকচারিং এর কথা' পোস্ট কমানোর কথা, চাকুরী থেকে ছাঁটাইয়ের কথা সেই সিদ্ধান্ত আমরা সেইনি কোন জায়গায় মধ্যে। যারা এত প্রশংসা করছেন কেন্দ্রীয় বেতন কাঠামো সম্পর্কে। শিক্ষকদের স্কেল সম্পর্কে বলছি. আমি এখানে দেখেছি, উনি এখানে প্রসঙ্গ ক্রমে অজয়বাবুদের কথা বলেছেন উনাদের সঙ্গেও আমাদের কথাবার্তা হয়েছে এই পে কমিশনের সুপারিশ সম্পর্কে, কেন্দ্রীয় হারে শিক্ষকদের স্কেল দেওয়ার জন্য। আমি তাদেরকে বলেছি এতে লাভ কি হবে? পঞ্চম বেতন কমিশন সম্পর্কে তারা শিক্ষকদের সম্পর্কে বলেছে প্রথম কথাটা কি, এই যে আমরা কেরিয়ার এডভান্সমেন্ট স্কীম চালু করলাম বা শিক্ষকদের যে স্কেলটা আমরা দিলাম, এই কেরিয়ার এডভান্সমেন্ট এর ব্যাপারে তাদের সুপারিশটা কি? প্রথম হচ্ছে ক্রি সার্ভিসিং কণ্ডিশান। শিক্ষকদের কেন্দ্রীয় সরকারের চাকুরী পেতে গেলে তাকে আগে ট্রেনিং দিতে হবে। গ্রেজুয়েটদের ক্ষেত্রে বি, টি, পাশ করতে হবে, প্রাইমারী শিক্ষকদের ক্ষেত্রে তাকে বেসিক ট্রেনিং পাশ করতে হবে। এটা বাধ্যতামূলক। এই সমস্ত যোগ্যতা না থাকলে পরে সে শিক্ষকতার চাকুরীতে আসতে পারবেনা। দ্বিতীয় ধাপে কি বলছে, কেরিয়ার এডভান্সমেন্টের ক্ষেত্রে আমরা শিক্ষকদের ২টি দিলাম। Teachers as well as Head masters and vice Principals in different types of schools are entital to be plased on his time bound basis in the senior scales on complition of 12 years Service. The selection scales is however, restricted to 20% of posts in the senior scale of relevent catagories and his Admesible after 12 years Service in tha scale. কেন্দ্রীয় পঞ্চম বেতন কমিশন তার যে সুপারিশ, তার পেরা নাম্বার ৫ এর ২৫৬ নং পৃষ্টার রিপোর্টে বলেছে। আমরা বলেছিলাম যে আপনারা তা নেবেন শিক্ষকদের জন্য। আমরা তো এখন সবাইকে দিচ্ছি। সবাই পাবে ১০ বৎসর চাকুরীর পর। এখানে বলেছে যে যোগ্যতাটা অর্জন হবে ১২ বৎসর পর ১২ বৎসর পরে সেখানে ২০ শতাংশ পোস্ট, তারা এই সুযোগটা পাবে সেই সুযোগটি পেতে গেলে For the financial benefit of the higher great under the assured career progress scheme shall be asses by the departmental promotion committee, to be constitute for the purpose which shall take in to account and other relevent factors the result achive by

the concern teacher's in the relevant final Examination. ডিপিসি হবে তাকে পরীক্ষায় বসতে হবে, তারপরে সেখানে থেকে টোট্যাল যা পোষ্ট হবে তার বিশ পারসেণ্ট গ্রেডেশানের সুযোগ পাবেন। আফ্টার বার বৎসর পরে। শিক্ষকের দিক থেকে। সুতরাং আমি অজয়বাবুর সঙ্গে বলেছিলাম স্কেল্ একটা জায়গায় থাক, না গাছেরও খাবেন আবার তলারও কুড়োবেন। কাজেই, স্কেল এর ক্ষেত্রে কেন্দ্রীয় হার আর সুযোগগুলি যে আছে এই গুলি রাজ্য সরকার নেবেন, এতো হতে পারে না। আমরা একটা ক্ষেত্রে দুই ধরনের ব্যবস্থা চালু করতে পারব না। এখানে শিক্ষক কর্মচারীর যে বেইজটা গড়ে উঠেছে তাঁর উপর ভিত্তি করেই এই সিদ্ধান্ত নিতে হয়। এবারে পে-কমিশনে সিদ্ধান্ত নিতে গিয়ে যেটা গুরুত্ব দিয়েছি সেটা হলো স্কেল্ টু স্কেল। এটাই আমাদের সঠিক সিদ্ধান্ত। আমাদের আগে বিশটি স্কেল ছিল সেটা আরও একটা বাড়িয়ে একুশটাতে নিয়ে গেছি। এই ক্ষেত্রে একটা স্কেল্ অতিরিক্ত হয়েছে। একমাত্র চতুর্থ শ্রেণীর কর্মচারীদের জন্য। ক্যারীয়ার্ অ্যাড্ভাসমেণ্ট এর ক্ষেত্রে আমরা গ্রুপ ডি এর অর্থাৎ চতুর্থ শ্রেণীর কর্মচারীদের ক্ষেত্রে তিনটি মুভমেণ্ট বা (১০যোগ ৭ যোগ৭)। আর যদি প্রমোশন না হয় তাহলে দশ বছর পরে একটা পাবেন, তারপর সাত বছর পরে এবং শেষে সাত বছর পরে পাবেন। এই সুযোগটা দিতে গিয়ে আমরা তাদের একটা স্কেল্ বাড়াতে হয়েছে। দ্বিতীয় ভারতবর্ষে আর কোথাও নেই। তৃতীয় শ্রেণী কর্মচারীদের ক্ষেত্রে আমার দুটো গ্রেডেশন্ দিয়েছি যেটা আমাদের রাজ্যে আর কোন দিন ছিল না। আরও একটা করেছি অফিসারদের ক্ষেত্রে, উচ্চ বেতনের যারা চাকরী করেন প্রমোশনের ক্ষেত্রে যাদের দ্বিধা সম্পর্কের মত ছিল, আমরা অন্তান্ত কারুর ক্ষেত্রে আটবছর নইলো চার বছর সবার জন্য একটা মুভ্মেণ্ট করে দিয়েছি। এখানে কেউ কেউ এটাও বলার চেষ্টা করেছেন ক্যারীয়ার্ এডভ্যান্স-মেণ্টএর দিক থেকে।

প্রথমত হচ্ছে ঃ— বৈষম্য সম্পর্কে বাজারে বিভিন্ন দিক থেকে প্রচারের মধ্যে আসছে। বৈষম্য তো ছিল, তবে এটার নিয়ম হচ্ছে যে কোন একটা পে কমিশন হলে পরে সেই পে-কমিশনে কিছু বৈষম্য দূর করে আবার নতুন করে বৈষম্য তৈরী হয়। যারা এই কাজের সঙ্গে বা শিক্ষক কর্মচারী স্তরে যারা আছেন তারা সবসময় একটা বৈষম্য খুঁজে পান। কিন্তু এবার পে-কমিশনের সময় আমরা যেটা করেছি বিশেষ করে নীচের তলার কর্মচারীরা মানে তৃতীয় শ্রেণী পর্যন্ত তাদের অনুভূতির মধ্যে এনেছে এবং পে-কমিশনের সময় সরকারকে একটা ঘোষণা দিতে হয়ে ছিল যে অ্যালাউন্স কমিশনের বিচারাধীন থাকবে। একশ শতাধিক পদে এই ধরনের বৈষম্য ছিল, স্যার আমি দিয়ে দিতে চাই মাননীয় বিরোধী সদস্যকে যে কোন কোন পোষ্ট গুলি আমরা বৈষম্য দূর করেছি। সে সমস্ত দিক থেকে, তাঁর মধ্যে বিশেষ করে কনষ্টেবল, প্রাইমারী শিক্ষক তারপরে পঞ্চায়েত সচিব এই ধরনের পোষ্ট গুলিতে। কনষ্টেবলের কথা মাননীয় সমীরবাবু না

জানার কথা না। কারণ তখনকার সময়ের দুর-দণ্ডশালি মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন। পুলিশেরা যখন আন্দোলনে নেমেছিল, সেই চতুর্থ শ্রেণী থেকে যাতে তৃতীয় শ্রেণীতে স্বীকৃত পায়। সমীরবাবু না জানার কথা না কিন্তু তিনি সাহস করেননি। এই ৮৫০ টাকা কে শেষ পর্য্যন্ত ৯৫০ এনে শেষ করে দিয়েছেন। আমরা আজকে শুধু ৯৭০ টাকা নয় তার উপরে যে স্কেলটা ছিল তার উপরের স্কেলের সাথে ফিট করে দিয়েছি। কারণ চব্বিশ ঘন্টা তাদের কাজ করতে হয়। দীর্ঘ যে সমস্ত ক্ষোভগুলি ছিল সেগুলি এখন দূর করার চেষ্টা হয়েছে। তাছাড়া আরও কিছু বৈষম্য আছে। আমরা যখন পে-কমিশনের রিপোর্ট পাব্‌লিশ করি আমরা সেগুলো কোথাও বাদ দিয়ে যাব না। আমরা বলেছি সেইগুলি আমরা পরবর্তী সময়ে আরও কিছু যেগুলি আছে সেইগুলি বিচার বিবেচনার মধ্যে থাকবে ক্রমান্বয়ে। সেইগুলির সম্পর্কে আমরা সেখানে সেই সমস্ত টাকা আমরা সিদ্ধান্ত গ্রহন করব। এরপরে যেটা সমীরবাবু বলার চেষ্টা করেছেন সেটা হচ্ছে পেনসান্‌ সম্পর্কে। সমীরবাবু তো এখানে আছেন, আমি বলিনা তারা কি করেছেন না করেছেন। কিছু ছিল এই পে-কমিশনের আগে, আমরা ন্যূনতম পেন্‌সান্‌ করেছি ১,৩০০ টাকা। মানে যেটা আগে ছিল মাত্র ৪০০ টাকা। এই পেন্‌সনারদের কথা উনি যেটা বলেছেন, যেটা ৪০০ টাকা ছিল এটাকে আমরা ১,৩০০ টাকা করেছি। ফেমিলী পেন্‌সান্‌ বলতে যেটা বোঝায় সেটার ক্ষেত্রে এটা ছিল ন্যূনতম পেন্‌সানের ক্ষেত্রে শতকরা ৫০ ভাগ। আমরা বলেছি প্রথম ৭ বছর ন্যূনতম পেন্‌সানই পাবে। সেই পরিবারের যিনি ন্যূনতম পেন্‌সান্‌টা পাবেন (ফেমিলী পেন্‌সান্‌ হোল্ডার) পুরোটা পাবেন ১ম ৭ বছর। ৭ বছর পরে শতকরা ৬০ ভাগ পাবে যেটা আগে শতকরা ৫০ ভাগ ছিল। দ্বিতীয়ত পেন্‌সান্‌ যেটা এখানে মাননীয় বিরোধী দলনেতা বলার চেষ্টা করেছেন, পেন্‌সানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যেটা কেন্দ্রীয় সরকার স্বীকার করেছেন মানে এই পেন্‌সনারদের ক্ষেত্রে নীতি যারা অনুসরণ করছেন আমরা সেটাকে অনুসরণ করছি। ০১/০১/৯৬ থেকে নোসানাল্‌ ফিক্সেসানে আসবে। এখানে প্রশ্ন উঠেছে ০১/০১/৯৯ থেকে, আমরা বলেছি এটাকে ০১/১০/৯৮ থেকে করতে হবে। তা নাহলে ০১/১০/৯৮ থেকে একবার পেন্‌সানের ডেট্‌, এইজ্‌ ঠিক করতে হবে, তারপর থেকে ০১/১০ এইভাবে ফিট্‌ করা যাবে না। তাতে টি'এ, ডি,এ এই সবের ফিক্সেসানের কিছু অসুবিধা হতে পারে। সেইগুলি নিচ্ছি যেইগুলি দৃষ্টিতে এসেছে পরবর্তী সময়ে সংশোধন করে। পেনসানারদের এখানে ঠকানো বা অন্যায় কোন উদ্দেশ্য কিছু নেই। আমরা এই ক্ষেত্রে তাদের বলেছি যে আমরা এইগুলি বাড়িয়েছি। সেই ক্ষেত্রে আমরা তাদের এই যে লিভ, এনক্যাশমেন্ট যেটা ছিল ২৪০ দিন, আমরা এটাকে ৩০০ দিন করেছি। মানে গ্র্যাচুয়েটি যেটা আগে এক লক্ষ টাকা ছিল সেটাকে এখন দুই লক্ষ টাকা করা হয়েছে। এবং পেন্‌সনাদের ক্ষেত্রেও আমরা যেটা বলেছি, আমরা রাজ্য সরকার যা দিয়ে দেব, আমরা কেন্দ্রীয় হারে যেটা বিরোধী

দলনেতা বলার চেষ্টা করেছেন, কেন্দ্রীয় হারকেও দেখছি কিন্তু কেন্দ্রীয় সরকার যা দিচ্ছেন তখন আমরা দিতেও পারছি। আমরা যখন আর্থিক ব্যবস্থা করতে পারি টাকা পয়সার ব্যবস্থা করতে পারি তখন আমরা সিদ্ধান্ত নেই। এখন কেন্দ্রীয় সরকার শতকরা ২২ ভাগ দিয়েছেন। আমরা এখন শতকরা ১৩ ভাগ দিয়েছি, এই লাষ্ট্ রিভাইজ ফিক্সেসনের উপর থেকে, ১৪৮এর পর থেকে। তো আমরা যখন আমাদের কর্মচারীদের যা দেব যারা পেনসান হোল্ডার তারাও তাই পাবেন। এটার মধ্যে তো কোথাও কোন গড়মিল নেই। সুতরাং পেন্‌সনাদের নিয়ে বিভ্রান্ত করার যেই কথা এখানে মানে বিরোধী দলনেতা চেষ্টা করছেন, আমার কোন বিভ্রান্ত হওয়ার কোন সুযোগ নেই এবং পেনসান্ হোল্ডারাও। আজকে এই পে-কমিশনের সুপারিশের মধ্যে দিয়ে তাও প্রচণ্ড ভাবে লাভজনক হচ্ছেন। শিক্ষক কর্মচারী, অন্যান্য যারা আছেন তাদের মধ্যে যেমন হচ্ছে তেমনি পেন্‌সান্ হোল্ডারাও, তারা তাদের সুযোগের মধ্যে পাবেন।

তিনি অন্য প্রশ্ন যেটা তুলেছেন যে, আমাদের মাসে অতিরিক্ত কত টাকা লাগবে। এই কমিশন এবং সুপারিশের দিক থেকে। আমরা যেটা প্রাথমিক ভাবে হিসাব করেছি, আর, ও, পি চূড়ান্ত না হলে পরে, বাস্তবে কার্য্যকরী না করলে, একচুয়েলী কত টাকা ব্যয় হবে সেটা সঠিক ফিগার বেড়িয়ে আসবে না। কিন্তু মোটামুটি হিসাব করে যেটা বেড়িয়ে এসেছে, পে-স্কেলের জন্য আমরা যে স্ট্রাকচার তৈরী করেছি, তাতে অতিরিক্ত আমাদের প্রায় ১৮ কোটি টাকার মত লাগবে। এবং এলাউন্স দেওয়ার ক্ষেত্রে মাসে আরও দুই কোটি টাকা লাগবে। আর ডি. এ, যেটা আমরা দিয়েছি শতকরা ১৩ ভাগ। ১৪৮ এর পরে নতুন রিভাইজড্ স্কেলের মধ্যে তাতে আমাদের গিয়ে মাসে প্রায় সাড়ে সাত থেকে আট কোটি টাকা লাগবে। প্রত্যেক মাসে অতিরিক্ত। ডি. এ. আপনার ১৩ টাকা শতকরা। এর জন্য মানথ্‌লি প্রায় সাড়ে সাত থেকে আট কোটি টাকা লাগবে। আর আমরা যখন পাব তখন নিশ্চয় দিয়ে দেব। আমরা তো একসঙ্গে পারছিনা। সেই দিগ থেকে আমরা সেই জায়গার মধ্যে আমাদের প্রতিমাসে অতিরিক্ত প্রায় ২৮ কোটি টাকার কাছাকাছি পরে যায়। এখন আমাদের বেতন বাবদ লাগছে প্রতিমাসে ৬১ কোটি টাকা। এই ৬১ কোটি টাকার সঙ্গে ২৮ কোটি টাকা মিলান প্রায় প্রতিমাসে আমাদের ব্যয় দাড়াচ্ছে প্রায় ৮৯ কোটি টাকা। প্রতিমাসে আমাদের বাড়তি খরচ লাগলে, বছরে সেখানে আমাদের ৬০০ কোটি টাকা খরচ হতো। এখন আমাদের প্রায় ৮৫০ কোটি টাকা লাগবে। সামনে আমরা যে বাজেট তৈরী করব, সেই বাজেটে প্রায় ৮৫০ কোটি টাকার মত দরকার হবে। শিক্ষক কর্মচারীদের পে-কমিশনের সুপারিশের আওতার মধ্যে যারা আসবেন, যারা বেনিফিটেড হবেন তাদের এইসব চাহিদা মেটাতে এখন এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন যে, আমরা বাজেটে টাকাটা রেখেছি কিনা। আমরা পে- কমিশন করেছি পে- কমিশনের সুপারিশ

আমাদের কার্য্যকরী করতে হবে। এটা আমাদের ধারনার মধ্যে ছিল। আমরা আশা করেছিলাম এবং এখানে উল্লেখ করেছেন শেখওয়াত কমিশন এবং অন্যান্য কমিশনের কথা যে, এটা আমাদের এই বছরেই সিদ্ধান্ত নিতে হবে। গত বাজেটের মধ্যেও ছিল। আমরা বাজেটের মধ্যে প্রায় ১৫০ কোটি টাকা রেখে ছিলাম কিন্তু পে-কমিশনের সাথে যখন কথাবার্তা হলো এবং প্লেনিং এ যখন চুড়ান্ত করতে হলো তখন আমরা কোন অবস্থার মধ্যে ২০০ কোটি টাকা অতিক্রম করতে পারছিনা। বা ৩০০ কোটি টাকা নিয়ে যখন প্লেনিং কমিশনের ভাইস চেয়ারম্যানের সাথে কথাবার্তা হলো তখন তিনি একটি ফরমুলা তৈরী করলেন যে, আমরা শতকরা ৬০ ভাগ দেব আর তোমার শতকরা ৪০ ভাগ টাকার ব্যবস্থা করো। গত বছরের প্লেনটিতে রেখেছিলাম ১৫০ কোটি টাকার মধ্যে আমাদের ৫৬ কোটি টাকা এখানে ডাইবার্ট করতে হচ্ছে। প্লেনের মেসিং ডেভেলাপম্যান্ট করার জন্য বলা হয়েছে। আমাদের সর্বশেষ যেটা ছিল সেটা হচ্ছে ৯৪ কোটি টাকা আমাদের বাজেটের মধ্যে ছিল। শিক্ষক কর্মচারীদের এই পে-কমিশনের দিক থেকে আপনারা রেখেছেন আমাদের বাজেটের মধ্যে ১০৬ কোটি টাকা ঘাটতি ছিল। এখন এই ঘাটতি কোথায় গিয়ে দাঁড়াবে এখন পর্য্যন্ত তার হিসাব করিনি। বছরের শেষে যখন আমরা রিভাইজড বাজেট করতে পারব তখন তাঁর প্রকৃত চেহারাটা আমাদের কাছে বেরিয়ে আসবে। যে দিক থেকে আমাদের পক্ষে যা সম্ভব, আসলে বাস্তবের উপর দাঁড়িয়ে সরকারটাকে একেবারে ভাসিয়ে না দিয়ে, সেই জায়গার মধ্যে আমরা আমাদের দিক থেকে যতটুকু কার্য্যকরি সম্ভব, এবং বাস্তবকে রিয়েলাইজ করে আমাদের সিদ্ধান্ত গ্রহণ করেছি। সব মিলিয়ে এই রাজ্যে সোয়া লক্ষ কর্মচারী আছে। এই পে-কমিশনের দিক থেকে। কারণ আমাদের রাজ্যে ৩২ লক্ষ লোক প্রায় এরমধ্যে পচিশ থেকে ছাব্বিশ লক্ষ লোক আছে তাদের কথাও চিন্তা করতে হবে। তাদের প্রতিও আমাদের দায়বদ্ধ আছে। স্বাভাবিক কারণে কোন সরকার এই ধরণের কোন সিদ্ধান্ত নিতে পারে না। তার সঙ্গে শিক্ষক কর্মচারীদের জন্য এবং সঙ্গে যারা আছেন তাদেরকেও সবকিছু উদার করে দেওয়া হবে। এদের প্রতিও কি আমাদের দায়িত্ব থাকবে না। আমরা আজকে যে জায়গায় দাড়িয়ে যতটুকু দিয়েছি সেটা আমরা চিন্তা ভাবনা করেই দিয়েছি। দ্বিতীয়, মাননীয় বিরোধী দলনেতা আরও কিছু প্রশ্ন তুলেছেন, সেই সমস্ত দিক থেকে যে পরিকল্পনা কমিশন আছে আসলে তো তারা বেতনের জন্য কোন টাকা দেন না। এটা খুব ভাল ভাবে জানেন বিরোধী দলনেতা। এবং ফিনান্স কমিশনে সেই টাকা আছে কিনা? এখানে শেখাওয়াত কমিশনের কথা বলেছেন, সেখানে শেখওয়াত কমিশন নিজেরা উদ্যোগী হয়ে তারা ভূমিকা নিয়েছেন। আপনারা জানেন সেকোয়াত কমিশন সাত বাউ জলের নিচে। কারণ সেখওয়াত নিজেই নির্বাচনে পরাজিত হয়েছেন। বি, জে, পি দলের কাছে সে এমন কোন গুরুত্বপূর্ণ লোক নয়।

সেখাওয়াত কমিশন তারা আগে সেখানে যে রিপোর্টটা দিয়েছেন. কিন্তু কেন্দ্রীয় সরকার পরিস্কার বলেছেন যে, কমিশনের রিপোর্ট তাদের কাছে পৌঁছেনি। কোন বিষয়বস্তু নিয়ে আমরা যখন বুঝতে পারলাম সেখাওয়াত কমিশনের এই রিপোর্টই সুপারিশের বৃদ্ধিতে আমাদের কোন কিছু পাওয়ার কোন সুযোগ নাই। স্বাভাবিক কারণে আমাদের যা অবস্থা আছে তার মধ্যে দাঁড়িয়ে আমাদের সিদ্ধান্ত নিতে হয়েছে। যখন ফাইনান্স কমিশন আমাদের টেইকে ছিল প্রায় ৮৩ খ্রীষ্টাব্দে। সেই মিটিং এর মধ্যে শুধু আমরা নই ভারতবর্ষের বেশীর ভাগ রাজ্যের অর্থমন্ত্রীরা, প্রথম মিটিংয়ে তো কয়েকটা রাজ্যের মুখ্যমন্ত্রীরাও উপস্থিত ছিলেন। সেই জায়গার মধ্যে আমরা সবাই একসঙ্গে বলেছি যে, কেন্দ্রীয় সরকার ৫ম পে-কমিশনের সুপারিশ কার্য্যকরী করার পরে আমাদের রাজ্যগুলির পরিস্থিতি যা দাঁড়িয়েছে তাতে কেন্দ্রীয় সরকার যদি আলাদা ভাবে টাকার ব্যবস্থা না করে তাহলে আমরা আমাদের রাজ্যের কর্মচারীদের কোন অবস্থার মধ্যে আমাদের সুযোগ সুবিধা সম্প্রসারিত করা খুব কঠিন হয়ে দাঁড়াবে। এখন ফিনান্স কমিশনের কাছে বার-বার কোন ইন্টারিং সুপারিশ করার ক্ষমতা আমাদের ফিনান্স কমিশনে নেই। ফিনান্স কমিশন উভয় সংকটের সম্মুখীন। তারা শেষ পর্য্যন্ত আমাদের বলল যে, তোমরা পে-কমিশনের সুপারিশকে কার্য্যকরী করতে যাচ্ছ। তোমরা কখনো করতে যাবে না। বরং পারলে কিছু পারসেনটিজ এই শিক্ষক কর্মচারীদের বেতন বাড়িয়ে নাও। আমরা প্রতিবাদ করেছি। ফিনান্স, কমিশনের চেয়ারম্যান নিশ্চয়ই খুব ভাল মানুষ এবং ভদ্রলোক। কিন্তু সমস্ত রাজনৈতিক পেচ, কেন্দ্রীয় সরকার আজকে এই রাজ্যগুলিকে বাই রেগুলেশন্ করার চেষ্টা করেছেন এটা তিনি হয়ত না বুঝে সরাসরি আমাদের পরামর্শ দিয়েছেন। তবু আমরা আমাদের দিক দিয়ে বিশেষ করে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলি বিশেষ করে কেন্দ্রীয় হারে যে সমস্ত রাজ্যগুলি প্রতি সময়ে তার কর্মচারীদের বেতন দিয়ে আসছেন। তারা তো আরো প্রচণ্ড সমস্যার মধ্যে পড়েছেন। বিশেষ করে নর্থইষ্টান স্টেট্-গুলির অবস্থা দেখেন। আমি তো যতটুকু জানি অল্প কয়েকটা রাজ্য ছাড়া এখন পর্যান্ত পে-কমিশন সম্পর্কে সেন্ট্রাল গভঃমেন্ট ৫ম পে-কমিশন সুপারিশ কার্যাকরী করার পরও তারা এখন পর্য্যন্ত সিদ্ধান্ত নিতে পারেন না একমাত্র বলতে পারেন তামিলনাড়ু, মহারাষ্ট্র এই দিকে রাজস্থান, পাঞ্জাব এই কয়েকটা রাজ্যই তারা নিয়েছে। আর পশ্চিমবাংলা ৫ম পে-কমিশন থেকে অনেক বেশী। তারা সেখানে ৫ম পে-কমিশন সুপারিশ কার্য্যকরী করেছে। কেরালাও ৫ম পে-কমিশ-নের সুপারিশটা সামনে রেখে ইতিমধ্যে তাদের পক্ষে যতটুকু সম্ভব হয় তারা তাদের কার্য্যকরী সিদ্ধান্ত তারা গ্রহণ করেছে। বাকি মনিপুরের অবস্থাটি কি আমাদের নর্থ ইস্টার্নের মধ্যে। প্রথম মন্ত্রীসভা বসে সিদ্ধান্ত নিল্ সেই ৫ম পে-কমিশনের সুপারিশটা তারা কিভাবে কার্য্যকরী করবে। পরের দিন ফিনান্স্ সেক্রেটারী যিনি প্রিন্সিপ্যাল সেক্রেটারী তিনি বললেন যে, টাকা নেই, পয়সা নেই এই কাজগুলো আমার পক্ষে হবে না। আমি ছুটিতে চলে গেলাম। একদিন

বাদে মন্ত্রিসভা বসে আবার সিদ্ধান্তগুলি উদ্ধার করে নিয়ে গেলেন। তারপর এখন শিক্ষক কর্মচারীরা লাগাতর স্ট্রাইকে গেছেন। এখনো এই স্ট্রাইক চলছে, মিমাংশা হয় নি। শেষ পর্য্যন্ত একটা আপোশ করার চেষ্টা করছেন যে, ১.৭.৯৯ইং থেকে ক্যাস দেওয়া হবে বলে। এরিয়ারের কোন ব্যাপার নেই সেই অবস্থার মধ্যেই সিদ্ধান্ত বের করার চেষ্টা করছে মনিপুরের। নাগাল্যাণ্ড এখনো পর্য্যন্ত কার্য্যকরী করেনি। নাগাল্যাণ্ড বলছে তারা একটা সিদ্ধান্ত গ্রহণ করবেন। কিন্তু কখন কিভাবে এটা কার্য্যকরী করবেন সেই সম্পর্কে এখনো সিদ্ধান্ত নিতে পারেননি। আমাদের রাজ্যের নর্থ ইষ্টার্নের মধ্যে সবচেয়ে বড় রাজ্য হচ্ছে আসাম। তাদের ৫ থেকে ৬ মাস কোন কোন ক্ষেত্রেই এই শিক্ষক কর্মচারীদের বেতন প্রায় গত ৪ থেকে ৫ মাস অধিকাংশ স্কুলের বেতন কম। এমনকি সরকারী কর্মচারীদেরকেও তারা বেতন দিতে পারছেন না। তারা আজকে সেই সুপারিশ-গুলি কার্য্যকরী করতে পারছেন না বিরোধী দলগুলি প্রশ্ন তুলছেন শুক্লা কমিশনের জন্য কি পরিমান টাকা পাওয়া যায়। শুক্লা কমিশনের জন্য তো আপনারা জানেন দেবগৌড়া তারা করেছিলেনও সুপারিশ দিয়েছিলেন। তখন প্রচণ্ড একটা আশা তৈরী হয়েছিল উত্তর-পূর্বাঞ্চলের মানুষের মধ্যে। আমরা অন্ততঃ এগিয়ে যেতে পারব। ভারতবর্ষের অন্য জায়গা যেগুলি আছে তাদের সমপর্য্যায়ে আমরা যেতে পারব। বিশেষ করে নতুন এই সরকার বি, জে, পির নেতৃত্ব এই সরকার ক্ষমতায় আসার পর তারা তো শুক্লা কমিশনের নাম এখনো মুখে আনতে চাইছেন না। ১০০ টাকার ১০ টাকা কেন্দ্রীয় সরকার বিভিন্ন দপ্তরে যেটা উত্তর পূর্বাঞ্চলের জন্য খরচ করবেন কেন্দ্রীয় সরকার থেকে আগের যে সিদ্ধান্ত তারা বলছেন এখন নন ফেকসিবল ফাণ্ড নামে একটি ফাণ্ড তৈরী করেছেন। রাজ্য সরকারগুলিকে বলেছেন এখন তোমরা প্রাইবেট প্রজেক্ট কর এর মধ্যেই। যথা সময়ে আমরা এই প্রজেক্টগুলিকে পাঠিয়েছে প্রায়রিটি ওটা শুধু এজ্ এ রুল ৯০ হাজার কোটি টাকার মত। সমগ্র উত্তর পূর্বাঞ্চলের জন্য। ত্রিপুরার জন্য আলাদাভাবে স্টেট্ নিয়ে করেনি। কতকগুলি প্রজেক্ট এর উপর ভিত্তি করে করেছে। বিজেপি সরকার আসার আগে। প্রথম বৎসরের জন্য বেসিক্ মিনিমাম লিষ্ট এ ৬টা ৫টা আইটেম ছিল, তারজন্য ১২০০ কোটি টাকা। তারপরে এটা কার্য্যকরী হয়নি। তারপরে এখন মুখিয়া হয়েছে। সেটা বর্তমানে এটা ননফেসসেবল। এখনতো বৎসর শেষ হয়ে যাচ্ছে। আমরা তো জানিনা। এই টাকা আসবে কিনা। এই রাজ্যের মানুষ এরমধ্যে টাকা পাবে কিনা। এই কর্মসূচীটাকে তার মধ্যে রূপায়িত করেছে কিনা এখনো পরিস্কার নয়। সুতরাং শুক্লা কমিশনের জন্য আলাদাভাবে কোন টাকা রাজ্যের হাতে এখন পর্য্যন্ত আসেনি। বা এই ধরনের কর্মসূচী এখন পর্য্যন্ত কার্য্যকরী হয়নি। তাছাড়া আপনি যেটা বলেছেন সেটা হচ্ছে কর্মচারী একজেক্ট ফিগারটা আমার কাছে নেই। আমি পরবর্তী সময়ে দরকার হলে দিয়ে দিতে পারব। এখন তো পে-

কমিশন রিপোর্টের মধ্যে আছে। কোন স্তরে কি ধরনের কর্মচারী আমাদের আছে। কিন্তু উনি যে প্রশ্ন করেছেন, পে-কমিশন সম্পর্কে সরকারী যে নিয়মনীতি আছে তার মাধ্যমে আমরা এটা করেছি। ফিক্সডপে এমপ্লয়ীদের ক্ষেত্রে আমরা যেটা করেছি। স্যালারি হেড থেকে রেগুলার এমপ্লয়মেন্ট দিয়ে আমরা শুধু তাদের বেতন দিতে পারছি না। এটা কোন জোট আমল বা বামফ্রন্ট আমলেই এই রকম হতোনা। এদেরই স্যালারি হেড টাকা যারা পায় ফিক্সডপেতে। বাকীরা যারা তারা ডি, আর, ডব্লিও, কেউ কন্টিজেনসি, কেউ ফিক্সড-এ এইভাবে তারা নিযুক্ত হয়েছে তাদের জন্য পে-কমিশন-এ সুপারিশগুলিকে আমরা কার্য্যকরী করেছি তাদের জন্য। এখন তাদের সংখ্যাটা ঠিকভাবে বলা খুব কঠিন। ১৬ থেকে ২০ হাজার হতে পারে এইধরনের কর্মচারী পার্মানেন্ট লেবার মিলে। এরাই হচ্ছে একমাত্র রেগুলার অ্যাপয়েন্টমেন্ট তারা পেয়েছেন শুধু বেশী। স্কেল ছাড়া বাকীরা সবাই তারা রেগুলার।

*মিঃ স্পীকার* :— মাননীয় মহোদয়গণ সময় এক ঘন্টা ছিল, এক ঘন্টা শেষ হয়ে গেছে। কাজেই সভার কাছে আমি সময় চাইছি যেইটুকু সময় লাগে সেই সময় চাইছি।

***শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) :**— স্যার, এটারই আমার একটা-দুইটা কথা শুধু এল.টি,সি ক্ষেত্রে। এল,টি,সি ক্ষেত্রে সমীর বাবুরা ভাল করে জানেন, যেটা জোট আমলে তুলে দিয়েছে।

***শ্রীসমীররঞ্জন বর্মণ* :**— ইট্ ওয়াজ ফর পার্টিকোলার বেয়ার, পার্টিকোলার পিরিয়ড্ আপনারা কনটিনিউ করেছেন। ডোন্ট স্য শো, এবং যার জন্য পরে আপনারা ১০ কোটি হাটাইলেন, পুরস্কারও পাইলেন। আমার পিরিয়ড ফিনান্সের ক্রিমিনালের জন্য পুরস্কার পাইলেন ১০ কোটি টাকা আপনারা।

***শ্রীবাদল চৌধুরী* (মন্ত্রী) :**— এটাতো আমি বলছি তো, এটা আপনারা বন্ধ করে দিয়েছিলেন তৃতীয় বামফ্রন্ট আসার পরে তারা একটা চালু করেছিল। আমরাই পে কমিশনের মধ্যে এল, টি, সি দুটো চালু করেছি। প্রথম চাকুরী ১০ বছর পূর্ণ হলে পরে একটা। আর চাকুরীর বয়স যখন ৫০ বছরে পৌঁছাবে, তখন আর একটি পাবে এছাড়া আরও কিছু এলাউন্স যেগুলি আছে আমরা বলছি একজিস্টিং যা আছে, এটা কনটিনিউ করবে, সেগুলি আমাদের পর্যালোচনার মধ্যে আছে। পে-কমিশনে সে সম্পর্কে যে সুনির্দিষ্ট সুপারিশ আছে। আমরা যে সম্পর্কে আরও কিছু বিবেচনা করে দেখছি! এগুলি কাউকে বঞ্চিত করার কোন লক্ষ্য আমাদের মধ্যে নেই। আমরা সেগুলি পরবর্ত্তী সময়ে বিবেচনা করে যেগুলিকে আমরা কার্য্যকরী করার জন্য উদ্যোগ গ্রহন করব। পে-কমিশন এমন একটা জিনিস, এটাতো আপনারা সবাই জানেন। শিক্ষক কর্মচারীদের কাছে এটা খুবই সংবেদনশীল ইস্যু। পুঁজিবাদী ব্যবস্থার যে নিয়ম, সেই নিয়মে সমাজের অন্যান্য গরীব অংশের মানুষের ক্ষেত্রে যে ভয়াবহ সংকট এখানে নেমে

আসছে আক্রমনে। তাতে শিক্ষক কর্মচারীরা তারা শিকার হচ্ছেন, এই যে জিনিস পত্রের দাম থেকে যেগুলি আজকে সারাক্ষণ এই হলের মধ্যে আপনারা আলোচনা করছেন। এই সমস্ত দিক থেকে তো পে-কমিশনে সেইজন্য শিক্ষক কর্মচারীদের কাছে অপ্রত্যাশিত বা অবাস্তব এই ধরনের জন্ম নেয়। কিছু সুবিধা বিবেকপন্থীরা যারা কর্মচারীদের মধ্যে বিরোধ বিসম্বাদ সৃষ্টি করতে চান, তারা এইগুলিকে হাতিয়ার হিসাবে কাজে লাগাতে চান। আমরা ত্রিপুরা রাজ্যে যারা শিক্ষক কর্মচারী আছেন আমরা তাদের চেতনা সম্পর্কে তাদের গণতান্ত্রিক ধ্যান ধারনা সম্পর্কে রাজ্যের মানুষকে চান। সমীরবাবুরা যে ভাবে বলার চেষ্টা করেছেন, আমরা তাদের এটা অত্যধিক ফসল কিন্তু আসবেনা। আমরা তো পে-কমিশনে ঘোষণা করেছি। কমিশন করার পরে আমরা দেখছি, পে-কমিশন দেওয়ার পরে কারা কারা আমাদের কাছে এসেছে। যাদের কথা আপনারা বলছেন, তারা নিজেরাও মনের দিক থেকে জানে যে এত ভাল সুপারিশ, এখনকার যা আর্থিক পরিস্থিতি এটা কখনো তারা নিজেরাও আশা করেনি। এটা কখনো হতে পারেনা। আমি একটা গর্বকরে বলতে পারি সমগ্র পশ্চিম বাংলাকে বাদ দিলে পরে দিস্, ইজ, ওয়ান্ অব্ দী বেস্ট পে-স্কেল ইন্ ইণ্ডিয়া. ইন্ আওয়ার কানট্রি, সুতরাং বিভ্রান্তির কোন সুযোগ এর মধ্যে নেই। ধন্যবাদ।

*মিঃ স্পীকার* :— এই সভা আগামী ১৯শে জানুয়ারী মঙ্গলবার ১৯৯৯ইং তারিখে বেলা ১১'০০ ঘটিকা পর্য্যন্ত মূলতুবি রইল।

## PAPERS LAID ON THE TABLE

(Questions & Answers) ANNEXURE-'A'

Admitted Starred Question No. 19

Name of the Member :— Shri madhu sudhan saha.

Will the Hon'ble Minister-in-charge of Home Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, আগরতলা শহরের বিদ্যুৎ ব্যবস্থা সম্পর্কে সম্যক অবহিত হওয়ার পর ৭,১৫,২৫৬ টাকা ব্যয় করে আগরতলা শহরে বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা চালু করা হয়েছিল।

২। কতদিন চালু থাকার পর এই বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা বন্ধ হয়ে রয়েছে, ( তারিখ সহ )

৩। পুনরায় উক্ত বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা চালু করার জন্য প্রতিশ্রুতি অনুসারে ২৬-৩-৯৮ ইং তারিখের পর কি ধরণের উদ্যোগ নেওয়া হয়েছে ?

উত্তর

১। হ্যাঁ ইহা সত্য যে আগরতলা শহরের বিদ্যুৎ ব্যবস্থা সম্পর্কে সম্যক অবহিত হওয়ার পরই ৭, ১৫, ২৫৬ টাকা ব্যয়ে বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা চালু করা হয়েছিল।

২। বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা চালু হয় ১৭-২-৯৪ ইং তারিখ হইতে এবং বন্ধ হয়ে যায় ২৩-৫-৯৫ ইং তারিখে।

৩। পুনরায় বৈদ্যুতিক ট্রাফিক সিগন্যাল চালু করার জন্য কারিগরী দিকগুলির পরীক্ষা নিরীক্ষা চলছে।

Admitted Starred Question No ..........— 20

Name of the Member :— jawhar saha.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে পুলিশের- আধুনিকীকরণের জন্য এ পর্য্যন্ত (৩১-০৯-৯৮)ইং কেন্দ্রীয় সরকারের নিকট থেকে কত টাকা পাওয়া- গিয়েছে।

২। উক্ত টাকা কোন্ কোন্ খাতে কি পরিমান খরচ করা হয়েছে।

৩। বর্তমান আর্থিক বছরে তদন্তকার্য্যের সুবিধার্থে ফরেনসিক সায়েন্স লেবরেটরি- খোলার পরিকল্পনা আছে কি এবং থাকলে কারণ কি ?

উত্তর

১। রাজ্য পুলিশের আধুনিকীকরণের জন্য ১৯৯০—৯১ইং হইতে ১৯৯৮—৯৯ইং (৩০-৯-৯৮ ইং এর মধ্যে মোট ৬,৮৯,৯৯,৫০০/= টাকা- কেন্দ্রীয় সরকারের নিকট হইতে পাওয়া গেছে।

২। ১৯৯০—৯১ইং হইতে- ১৯৯৮—৯৯ইং পর্য্যন্ত কেন্দ্রীয় সরকারের ও রাজ্য সরকারের প্রদেয় অংশসহ মোট ৭,৬৭,৯৯,৩৫৭/= টাকা খরচ হয়েছে। হিসাব নিয়ে তালিকা ক ও খ-তে দেওয়া গেল।

৩। পরিকল্পনা আছে।

Annexure—A

## FUND POSITION FOR MODERNISATION SCHEME

| SL No. | Year | Unspent Central assistance of Previous year | Central assistance received during the year. | Total Central assistance available during the year. | Expeniture from: Central assistance | State share | Total expenditure | Central assistance remained unspent at the end of the year |
|---|---|---|---|---|---|---|---|---|
| 1. | 1990-91 — | — | 10,00,000 | 10,00,000 | 10,00,000 | 11,88,222 | 21,88,222 | — |
| 2. | 1991-92 — | — | 31,02,000 | 31,02,000 | 30,84 625 | 12,56,000 | 43,40,625 | 17,375 |
| 3. | 1992-93 — | 17,375 | 46,53 000 | 46,70,375 | 23,52,375 | 23,52,378 | 47,04,753 | 23,18,000 |
| 4. | 1993-94 — | 23,18,000 | 46,53,500 | 69,71,000 | 46,44,500 | 15,05,854 | 61,50,354 | 23,26,500 |
| 5. | 1994-95 — | 23,26,000 | 93,06,000 | 1,16,32,500 | 69,79,500 | 45,14,648 | 1,14,94148 | 46,53,000 |
| 6. | 1995-96 — | 46,53,000 | 46,53 000 | 93,06,000 | 93,06,000 | 58,58,397 | 1,51,64,397 | NIL |
| 7. | 1996-97 — | — | 46,53,000 | 46,53,000 | 46,53,000 | 46,53,400 | 93,06,400 | NIL |
| 8. | 1996-97 — (Police Radio) | — | 1,00,00,000 | 1,00,00,000 | 3,41,892 | 1,00,00,000 | 1,03,41,892 | 96,58,108 |
| 9. | 1997-98 — (Pelice Radio) | 96,58,108 | | 96,58,108 | 96,58,108 | — | 96,58,108 | NIL |
| 10. | 1997-98 — | | 2,46,53,000 | 2,46,53,000 | 23,99,399 | 10,51,059 | 34,50,458 | 1,22,53601 |
| 11. | 1998-99 — (Upto 31-10-98 | 1,22,53,601 | 23,26,500 | 1,45,80,101 | — | — | — | To be ascertained at the end of the year. |
| | | | Total Rs. 6,89,99,500/- | | Rs. 4,44,19,399/- | Rs,3,2379,958/- | Rs,7,67,99,357 | |

**Note** :— Central assistance received during 1997-98 for Rs. 2,46,53,000/- indicated at SL-10 above was including normal grant of Rs. 46,53,000/- and special assistance of Rs. 2.00,00,000/-

Annexure—B

YEAR-WISE AND ITEM-WISE EXPENDITURE UNDER THE SCHEME FOR MODERNISATION OF STATE POLICE FORCE DURING THE PERIOD FROM 1990-91 TO 1995-96

| Year | ITEM OF EXPENDITURE | | | | | | | | | Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | Motor vehicle | wireleas Equipment | Training Aids. | Equipt. for VIP security | Heavy Duty Printers. | Light Weape-nry | scientific apparatus | MT Tools | Traffic equipt | |
| 1990-91— | 16,24,618 | 78,064 | — | — | — | — | 4,85,540 | — | — | 21,88 |
| 1991-92— | 28,37,886 | 6,61.495 | 49,264 | - | — | — | 2,33,880 | — | 5,58,100 | 43,40 |
| 1992-93— | 45.14,918 | — | 22,548 | — | 1,25,000 | — | 4,517 | 9,489 | 28,28 | 47.04 |
| 1993-94— | 55,87,938 | 4,64,300 | 46,132 | — | — | 51,984 | — | — | — | 61,50 |
| 1994-95— | 1,03,08,148 | 11,61,000 | 25 000 | — | — | — | — | — | — | 1,14,95 |
| 1995-96— | 1,20,75,246 | 21,92882 | 3,16,920 | 5,79,349 | — | — | — | — | — | 1,51,64 |

Annexure—C

YEAR-WISE AND ITEM WISE EXPENDITURE UNDER THE SCHEME FOR MODERNISATION OF STATE POLICE FORCE DURING THE PERIOD FROM 1996-97 TO 1997-98

| Year | ITEM OF EXPENDITURE | | | | | | | Total |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Motor vehicle including fabrication of Trŭck bodies | Wireless Equipment | Equipce for VIP Security | Training Aids | Perensic Science Laboratory (Bldg) | Light Weapenry | Traffice Control Equipment | |
| 1996-97— | 12.07,800 | 14,00600 | 58.17,500 | 1,94,500 | 6,86,000 | — | — | 93.06,400 |
| 1997-98— | 27,07,706 | — | 2,40,299 | — | 4,39,453 | — | — | 34,50,458 |
| 1996-97— (police Radio) | — | 1,03,41,892 | — | — | — | — | — | 1,03,41.892 |
| 1997-98— (Police Radio) | — | 96,58,108 | — | — | — | — | — | 96,58,108 |
| 1998-99— | — | — | — | — | — | — | — | — |

Note :—Expenditure under item Equipment for VIP Security during the year, 1997-98 was including the Cost of advertisement of tender notice Published in the News Papers for Purchase of B. P. Jackets/Patkas etc.

Admitted Starred Question No. 43

Name of the Member :— shri umesh ch. nath.

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to State :—

QUESTION

১। ধর্মনগর মহকুমার কদমতলায় Fire Service Station এর নির্মাণের কাজ কবে থেকে শুরু হবে।

২। সেজন্য জমি অধিগ্রহণ করা হয়েছে কি না ?

ANSWER

১। ধর্মনগর মহকুমার কদমতলায় Fire Service Station এর নির্মাণের কাজ কবে থেকে শুরু হবে তা এখনই নির্দিষ্ট করে বলা সম্ভব নয়।

২। এর জন্য কোন জমি অধিগ্রহণ করা হয় নাই।

Admitted Starred Question No. 65

Name of the Member :— Sri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-Charge of the 'Power' Department be pleased to state.

প্রশ্ন

১। ডম্বুর (গোমতী) জলবিদ্যুৎ প্রকল্পটিতে বর্তমানে উৎপাদিত বিদ্যুতের পরিমাণ কত (৩০ শে আগষ্ট ১৯৯৮ ইং পর্য্যন্ত) ?

২। উক্ত প্রকল্পটিতে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করার জন্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি ?

৩। নিয়ে থাকলে কি কি ধরণের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং না নেওয়া হয়ে থাকলে কারণ কি ?

উত্তর

১। গোমতী জলবিদ্যুৎ কেন্দ্র থেকে বর্তমান বৎসরে ১লা এপ্রিল থেকে ৩০ শে আগষ্ট পর্য্যন্ত মোট উৎপাদিত বিদ্যুতের পরিমাণ ২২'৪৭ মিলিয়ন ইউনিট।

২। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে গোমতী বিদ্যুৎ কেন্দ্রের ডেম গেইট জেনারেটার ও টারবাইনগুলি মেরামত করার কাজ নবম-পঞ্চ-বার্ষিক পরিকল্পনায় হাতে নেওয়ার কথা হয়েছে।

৩। প্রকল্পের উন্নতিকরণ ও বিশেষ মেরামতি করার পরিকল্পনা নিম্নরূপ।

ক) তীর্থমুখ পাওয়ার হাউসের তিনটি ইউনিটের টারবাইন ও জেনারেটারগুলি over houling (সম্পূর্ণ মেরামতির) এর কাজের অনুমতি ব্যয় ৭৫ লক্ষ টাকা এবং ভারত সরকারের সংস্থা ভারত হেভি-ইলেকট্রিক্যাল লিমি:-এর তত্ত্বাবধানে ঐ কাজ ১৯৯৯ ইং সনের জানুয়ারী মাসের শেষ দিকে শুরু হওয়ার কথা।

খ) ডেম গেইট ও ফোরবে গেইটগুলির বিকল অংশের পরিবর্তন ও আধুনিকীকরণের কাজের জন্য দরপত্র চাওয়া হয়েছে। একাজের অনুমতি ব্যয় ৬৬ লক্ষ টাকা।

Admitted Starred Question No. 106.

Name of the Member :— Shri Joy Gobinda Deb Roy,

Will the Hon'ble Minister-in-Charge of the Food & Civil supplies Department be plsased to state.

QUESTION

১। রাজ্যে রেশন কার্ডের সংখ্যা কত;

২। রাজ্যে এ পর্যন্ত কত রেশন কার্ড ভূয়া কার্ড বলে চিহ্নিত করা সম্ভব হয়েছে; (মহকুমা ভিত্তিক হিসাব) ?

৩। ভূয়া রেশন কার্ড -সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

ANSWER

১। রাজ্যে বর্তমানে রেশন কার্ডের সংখ্যা ৬,৮৩,৩৪৭টি।

২। রাজ্যে মোট-৬,২৫১টি-ভূয়া রেশন কার্ড চিহ্নিত করা সম্ভব হয়েছে। মহকুমা ভিত্তিক ভূয়া রেশন কার্ডের সংখ্যা নিম্নরূপঃ—

১। উদয়পুর —০৬২টি
২। গণ্ডাছড়া — ৮১টি
৩। খোয়াই — ৩৯৭টি
৪। ধর্মনগর — ১৩৫টি
৫। সদরপৌর — ৪৯৭৬টি
এলাকাসহ ————
মোট—৬,২৫১টি

৩। এই ভূয়া রেশন কার্ডের রেশন সামগ্রী সরবরাহ বন্ধ করা হইয়াছে। এবং বিভাগীয় পর্যায়ে তদন্ত চলছে।

( Questions & Answers)

Admitted Starred Question No—110

Name of the Member :— Shri Ratan Lal Nath

Will the Hon'ble Msnister-in-Charge of the Home Department be pleased to state :—

QUESTION

১। সরকারীভাবে নিষিদ্ধ ঘোষণার পর রাজ্যের দুইটি তথাকথিত বৈরীদলের সদস্যদের যাবতীয় সম্পত্তি বাজেয়াপ্ত করার কোন আইন সঙ্গত অধিকার রাজ্য সরকারের আছে কিনা ;

২। অধিকার থাকলে রাজ্য সরকার এই ব্যবপারে কি ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন ?

ANSWER

১। না।

২। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No—115.

Name of M. L. A. :— Shri Joygovinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-Charge of the Food & Civil Supplies Department be pleased to state.

QUESTION

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কোন্ কোন্ নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর কত টাকা ভর্তুকী দিয়েছে।

২। আলু, পেঁয়াজ, ডাল ইত্যাদি নিত্য প্রয়োজনীয় দ্রব্য রেশনের মাধ্যমে বণ্টনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

৩। থাকলে কবে থেকে তা কার্যকর করা হবে ?

ANSWER

১। দেওয়া হয় নাই।

২। পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন।

৩। প্রযোজ্য নহে।

Admitted Starred Question No—120.

Name of M. L. A. :— Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-Charge of the Food & Civil Supplies Department be pleased to state.

QUESTION

১। গত জুলাই, ১৯৯৮ ইং থেকে রাজ্যে সমস্ত শ্রেণীর ভোগ্য পণ্যের অস্বাভাবিক মূল্য বৃদ্ধি রোধে রাজ্য সরকারের চালু প্রশাসনিক ব্যবস্থাদি সম্পূর্ণ ব্যর্থ কেন এবং

২। মূল্যবৃদ্ধি রোধে রাজ্যে কোন্ কোন্ মজুতদারের বিরুদ্ধে উক্ত সময়ের মধ্যে শাস্তিমূলক ব্যবস্থা গৃহীত হয়েছে ?

ANSWER

১। ইহা ঠিক নয় যে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধে রাজ্যে প্রচলিত বর্তমান প্রশাসনিক ব্যবস্থা ব্যর্থ হয়েছে।

২। ১/৭/৯৮ ইং হইতে ৩০/১১/৯৮ ইং পর্যন্ত রাজ্যে মোট ১২ (বার) জন ব্যবসায়ীর বিরুদ্ধে ই.সি এ্যাক্ট অনুযায়ীই সংশ্লিষ্ট আদালতে অভিযোগ দায়ের করা হয়েছে এবং প্রত্যেকটি অভিযোগই বর্তমানে মাননীয় আদালতের বিচারাধীন আছে। মহকুমাভিত্তিক তথ্য নিম্নরূপ :—

ক) কৈলাসহর - ৩জন

খ) বিলোনীয়া— ২জন

গ) ধর্মনগর — ৪জন

ঘ) সোনামুড়া - ৩জন

মোট — ১২ জন

Admitted Starred Question No.—133.

Name of the Member :— Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to State :—

QUESTION

১। রাজ্যে বর্তমানে অগ্নি নির্বাপক কেন্দ্রের সংখ্যা কত ? অগ্নি নির্বাপক কেন্দ্রগুলিতে মোট কর্মচারীর সংখ্যা কত ?

২। বর্তমান অর্থবর্ষে নতুন অগ্নিনির্বাপক কেন্দ্র খোলা হবে কিনা এবং হলে কোথায় কোথায় ?

৩। অগ্নিনির্বাপক কর্মী সংখ্যা বর্তমান বৎসরে বাড়ানো হবে কি না ?

ANSWER

১। বর্তমানে রাজ্যে অগ্নি নির্বাপক কেন্দ্রের সংখ্যা মোট ২৩টি এবং কর্মচারীর সংখ্যা মোট ৬৩৬ জন।

২। বর্তমান অর্থবর্ষে নতুন দুইটি অগ্নি নির্বাপক কেন্দ্র খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। একটি মনু (ধলাই) অপরটি কুঞ্জবন (পশ্চিম ত্রিপুরা)।

৩। শূন্যপদ পূরণের জন্য ব্যবস্থাদি নেওয়া হয়েছে।

( Question & Answer )

Admitted Starred Question No.—134

Name of the Member :— Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to state :— QUESTION

১। বর্তমান বৎসরে রাজ্যে কোন পুলিশথানা এবং আউটপোস্ট স্থাপন করা হবে কিনা ?

২। খোয়াই মহকুমার আমপুরা পুলিশ আউট পোস্টটিকে থানায় উন্নীত করার কথা বিবেচনা করা হবে কিনা ;

৩। খোয়াই মহকুমার মহারাণীপুর এবং বাইজাল বাড়ীতে আউটপোস্ট স্থাপনের কথা বিবেচনা করা হবে কিনা ?

ANSWER

১। না। এ ধরনের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই। তবে পূর্ববর্তী সিদ্ধান্ত অনুযায়ী খেদাছড়া কচুছড়া ও চাম্পাহাউরে থানা চালু করার কাজ এগিয়ে চলেছে।

২। না। প্রস্তাব বিবেচনাধীন নেই।

৩। না। এ প্রস্তাবও বিবেচনাধীন নেই।

Admitted Starred Question No—149

Name of the Member .— Shri Dipak Kumar Roy.

Will the Hon'ble Minister-in-Charge of the "Power" Department be pleased to state.

প্রশ্ন

১। ক) রাজ্যে প্রতিনিয়ত বিদ্যুতের লোড্‌শেডিং বন্ধ করার জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না ?

খ) থাকিলে কি পদ্ধতিতে ও কবে নাগাদ লোডশেডিং বন্ধ করা সম্ভব হবে বলে আশা করা যায় ?

উত্তর

২। ক) আছে।

খ) নিজস্ব উৎপাদন বৃদ্ধি করে, সর্বোচ্চ চাহিদা ও সর্বনিম্ন চাহিদার মধ্যে ব্যবধান কমিয়ে লোডশেডিং কমিয়ে আনার প্রচেষ্টা আছে।

Admitted Starred Question No.—156.

Name of the Member :— Shri Dipak. Kr. Roy.

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to State.

১। ক) ক্রমাগত উগ্রপন্থী তৎপরতা বৃদ্ধির কারণে রাজ্যে জনজীবনে নিরাপত্তা স্বার্থে সারা রাজ্যকে উপদ্রুত অঞ্চল ঘোষণা করা হবে কিনা ;

খ) রাজ্য সরকার প্রতিনিয়ত উগ্রপন্থীর হাত থেকে মানুষের জীবন সম্পত্তি রক্ষার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

ANSWER

১। ক) সমগ্র রাজ্যকে উপদ্রুত করার চিন্তা বর্তমানে রাজ্য সরকারের নেই।

খ) উগ্রপন্থীদের হাত থেকে সাধারণ মানুষের জীবন ও সম্পত্তি রক্ষা করার জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করেছেন।

১। রাজ্যের যে সমস্ত এলাকায় উগ্রপন্থীদের তৎপরতা বিদ্যমান সেসব এলাকাকে উপদ্রুত অঞ্চল ঘোষণা করা হয়েছে।

২। রাজ্য সরকারের সুপারিশের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার দুইটি উগ্রপন্থী সংগঠনকে বেআইনী ঘোষণা করেছেন।

৩। কেন্দ্রীয় সরকার ও নিরাপত্তা বাহিনীগুলির সঙ্গে নিবিড় যোগাযোগের মাধ্যমে নিরাপত্তা বাহিনীর সেক্টর বা অঞ্চলভিত্তিক মোতায়েন, রাজ্য ও জেলাস্তরে গোপনীয় তথ্য আদান প্রদান এবং প্রশাসনিক ও অপারেশন্যাল সমন্বয় সাধনের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

৪। কেন্দ্রীয় সরকারকে রাজ্যের চাহিদার সাথে সঙ্গতি রেখে উপযুক্ত সংখ্যক নিরাপত্তা বাহিনী পাঠাতে অনুরোধ জানানো হয়েছে।

রাজ্য সরকার রাজ্যে টি,এস,আর বাহিনী গড়ে তুলছে। কেন্দ্রীয় সরকারকে আরো দুইটি আই,আর, ব্যাটেলিয়ান গড়ে তুলতে সাহাযোর আবেদন জানানো হয়েছে।

৫। আন্তর্জাতিক সীমান্তে নজরদারীর জন্য অতিরিক্ত সীমান্ত সুরক্ষা বাহিনী (বি,এস,এফ) সহ আরো নিরাপত্তাবাহিনী পাঠানো এবং সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়ার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন।

৬। সীমান্তের ওপারে উগ্রপন্থীদের ঘাঁটিগুলোকে বন্ধ করে দেওয়ার ব্যবস্থা নেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

৭। উগ্রপন্থীদের দমনের লক্ষ্যে বিভিন্ন ব্যবস্থা নেওয়ার প্রস্তাব করে একটি এ্যাকশন প্ল্যান রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন।

৮। হিংসার পথ ছেড়ে দিয়ে অস্ত্রশস্ত্র সমর্পন করে জনজীবনের মূলস্রোতে ফিরে আসার জন্য উগ্রপন্থীদের কাছে রাজ্য সরকার আহ্বান রেখেছেন।

Admitted Starred Question No. 170

Name of the Member :—Shri Jawhar Saha

Will the Hon'ble Minister in-Charge of the Home Department be pleased to State :—

QUESTION

ক) ১৯৯৮ইং সনের. ১০ই-মার্চ থেকে ৩০শে নভেম্বর পর্যন্ত অমরপুর-মহকুমায়- বৈরীদের. হাতে-কতজন খুন. কতজন অপহৃত এবং কতটি বৈরী হামলা সংঘটিত হয়েছে ;

খ) উক্ত সময়ের মধ্যে কতজন বৈরী আরক্ষাকর্মীদের হাতে মারা গেছেন এবং কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে ?

গ) উক্ত সময়ের মধ্যে বৈরী সন্ত্রাস মোকাবিলা করার জন্য আরক্ষা দপ্তর কি ধরনের পদক্ষেপ নিয়েছে ;

ANSWER

ক) ১৯৯৮ইং সনের ১০ই মার্চ থেকে ৩০শে নভেম্বর পর্যন্ত অমরপুর মহকুমায় বৈরীদের হাতে ২০জন খুন হয়েছে, ৭৮ জন অপহৃত হয়েছেন এবং ৫৩টি বৈরী হামলা সংঘটিত হয়েছে।

খ) উক্ত সময়ে আরক্ষা কর্মীদের হাতে ৩জন বৈরী মারা গিয়েছে এবং ১৫ জন বৈরীকে গ্রেপ্তার করা হয়েছে।

গ) বৈরী সন্ত্রাস মোকাবিলা করার জন্য নিরারত্তা বাহিনীর বিশেষ অভিযান, সুরক্ষা টহলদারী ও সড়ক টহলদারীর ব্যবস্থা করা হয়েছে।

Admitted Starred Question No.—174

Name of Member ;—Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister-in charge of the 'Power' Department be pleased to state.

প্রশ্ন

১। ষ্টেট ইলেক্‌ট্রিকেল বোর্ড গঠনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

২। থাকিলে কবে পর্যন্ত কার্যাকরী হবে বলে আশা করা যায় ? এবং

৩। না থাকিলে তাহার কারণ ?

উত্তর

১। বর্তমানে নাই।

২। উপরোক্ত জবাবের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন আসে না।

৩। বিদ্যুৎ দপ্তরের পুনঃগঠন এবং পুনঃ বিন্যাস এর ব্যাপারে "পাওয়ার ফিনান্স কর্পোরেশান" এর পরামর্শ বিবেচনাধীন। আলোচনার ফলাফলের উপর নির্ভর করে পরবর্ত্তী পদক্ষেপের কথা বিবেচনা করা হবে।

Admitted Starred Question No.—203,

Name of the Member :— **Shri Bijoy Kumar Hrangkhawl.**

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to state :—

QUESTION

1. As on 8-12-98 how many forces are deployed in Tripura to stop insurgency problem.

2. What step has so far been taken by the State Govt. in regard to peace process with the out-lawed identified group, and

3. What is the achievement ?

ANSWER

1. The following forces are deployed to contain insurgency problem in the State as on 8/12/98.

i) Army —1 (one) Bn.
ii) Assam Rifles—4 (four) Bns.
iii) T.S.R —5 (five) Bns.
iv) C.R.P.F. —8 Bn. 3 Coys.

2 & 3. The State Government has taken the following steps to facilitate peace process with identified extremist groups :—

i) The State Government has issued a call to the underground extremist outfits to shun the path of violence, surrender their arms and return to the mainstream.

ii) The State Government has already anounced a schemes for acceptance of surrender of such persons and their rehabilitation.

iii) The State Government has held an all party meeting to discuss this issue.

iv) Draft Surrender cum Rehabilitation scheme sent by the Central Government has been examined by the State Govt. and concurrence of the State Govt.has been accorded. Approval of the Central Govt. is awaited

2 (two) extremists have surrendered in response to the call since the 4th Left Front Government came to power and a few surrender proposals received from some other extremists are under active consideration of the Government.

Admitted Starred Question No. 222

Name of the Member : Shri **Rabindra Debbarma**

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to state :—

## QUESTION

১। ইহা কি সত্য যে রাজ্যে কিছু সাব প্ল্যান ও স্ব-শাসিত জেলা পরিষদ এলাকায় কিছু গাঁও পঞ্চায়েতে দ্বিগুণ রেশন চালু করা বন্ধ করে দেওয়া হয়েছে।

২। যদি সত্যি হয় তার কারণ কি ?

## ANSWER

১। সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred question No. 223

Name of the Member :—Sri Rabindra Debbarma

Will the Hon'ble Minister-in charge of the "Power" Department be pleased to state.

QUESTION

১। ইহা কি সত্য যে সম্প্রতি রাজ্যে কিছু গোডাউনে আয়োডিন বিহীন লবণ ধরা পড়েছে?

২। যদি সত্য হয় তবে তার বিবরণ?

ANSWER

১। সত্য নহে।

২। প্রশ্নই উঠে না।

Admitted Starred Question No. 226

Name of the member :—Shri Rabindra Debbarma

Will the Hon'ble Minister-in-Charge, of the Home Department be pleased to State :

QUESTION

১। ইহা কি সত্য যে বামফ্রন্ট সরকারের আমলে কিছু উগ্রপন্থী আত্মসমর্পণ করার পর আবার উগ্রপন্থীদলে ফিরে গেছে, এবং

২। সত্য হলে তার কারণ কি?

ANSWER

১। তথ্য- সংগ্রহাধীন আছে।

ANNEXURE—B

Admitted Un-starred Question No.—1

Name of the Member :—Sri Shyama Charan Tripura

Will Hon'ble Minister-in-charge of the 'Power' Department be pleased to

refer to the reply given in the house on 24/8/1998 on the Starred Question No. 203 and to state :—

**প্রশ্ন**

১। ১৯৭৬-৭৭ থেকে ১৯৯৭-৯৮ ইং পর্যন্ত উৎপাদিত বিদ্যুতের কনজিউমার্স টেরিফ, অনুসারে বৎসর ভিত্তিক আয়ের হিসাব কি রকম ?

**উত্তর**

১। গোমতী জল বিদ্যুৎ কেন্দ্রে ১৯৭৬-৭৭ থেকে ১৯৯৭-৯৮ইং পর্যন্ত উৎপাদিত বিদ্যুতের কনজিউমার্স টেরিফ(ন্যূনতম ডোমেষ্টিক টেরিফ) অনুসারে বৎসর ভিত্তিক আয়ের হিসাব নিম্নে দেওয়া হইল :—

| মোট বছর | উৎপাদিত বিদ্যুতের পরিমাণ মিলিয়ন ইউনিট | উৎপাদন ব্যয় প্রতি ইউনিট টাকা | মোট উৎপাদন ব্যয় (লক্ষটাকা) | ন্যূনতম ডোমেষ্টিক্ কনজিউমাস টেরিফ অনুযায়ী প্রতি ইউনিটের মূল্য (টাকা) | উৎপাদিত বিদ্যুতের মোট মূল্য (ন্যূনতম) ডোমেষ্টিক কনজিউমাস টেরিফ অনুযায়ী (লক্ষ টাকা) | আয় লক্ষ টাকা |
|---|---|---|---|---|---|---|
| ১৯৭৬-৭৭ | ৯'৩৯ | ০'১৭ | ১৫.৯৬ | ০.৫০ | ৪৬'৯৫ | ৩০.৯৯ |
| ১৯৭৭-৭৮ | ২১.০৪ | ০'১৭ | ৩৫'৭৭ | ০'৫০ | ১০৫'২০ | ৬৯ ৪৩ |
| ১৯৭৮-৭৯ | ৩০'৬৪ | ০'১৩ | ৩৯'৮৩ | ০'৫০ | ১৫৩'২০ | ১১৩৩'৩৭ |
| ১৯৭৯-৮০ | ৩৮ ৮৮ | ০'১৩ | ৫০.৫৪ | ০'৫০ | ১৯৪'৪০ | ১৪৩'৮৬ |
| ১৯৮০-৮১ | ৪০'০৫ | ০'১৪ | ৫৬'০৭ | ০'৫০ | ২০০'২৫ | ১৪৪'১৮ |
| ১৯৮২-৮২ | ৩৯'০৫ | ০'১৩ | ৫০'৭৭ | ০৫০ | ১৯৫'২৫ | ১৪৪'৪৮ |
| ১৯৮২-৮৩ | ৫১ ৯১ | ০'১২ | ৬২'২৯ | ০'৬০ | ৩৪৭'৪৬ | ২৮৯'১৭ |
| ১৯৮৩-৮৪ | ৫৭'৯১ | ০'১০ | ৫৭'৯১ | ০'৬০ | ৩৪৭'৪৬ | ২৮৯'৫৫ |
| ১৯৮৪-৮৫ | ৫৮'৯৯ | ০'১২ | ৭০ ৭৯ | ০'৬০ | ৩৫৩'৯৪ | ২৮৩'১৫ |
| ১৯৮৫-৮৬ | ৬৫'৪৯ | ০'১৪ | ৯১'৬৯ | ০'৬০ | ৩৯২'৯৪ | ৩০১'২৫ |
| ১৯৮৬-৮৭ | ৩৯'১১ | ০'১৪ | ৫৪'৭৫ | ০'৬০ | ২৩৪'৬৬ | ১৭৯'৯১ |
| ১৯৮৭-৮৮ | ৪৫'৬০ | ০'১২ | ৫৪'৭২ | ০'৬০ | ২৭৩'৬০ | ২১৮'৮৮ |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১৯৮৮-৮৯ | ৫৪'৪৬ | ০'০৮ | ৪৩'৫৭ | ০'৬০ | ৩১৬'৭৬ | ২৮৩'১৯ |
| ১৯৮৯-৯০ | ৪৫'৭৭ | ০'১৬ | ৭৩'২৩ | ০'৬০ | ২৭৪'৬২ | ২০১'৩৯ |
| ১৯৯০-৯১ | ৫৫'৫৯ | ০'২৫ | ১৭৮'৯৮ | ০'৬০ | ৩৩৩'৫৪ | ১৯৪'৫৬ |
| ১৯৯১-৯২ | ৫৬'০১ | ০'২৬ | ১৪৫'৬৩ | ০'৬৫ | ৩৬৪'০৭ | ২০৯'৪৪ |
| ১৯৯২-৯৩ | ৪৪'৪৪ | ০'২৬ | ১৫৯'৯৮ | ০'৬৫ | ২৮৮'৮৬ | ১২৮'৮৮ |
| ১৯৯৩-৯৪ | ৪২'৩১ | ০'৩৫ | ১৪৮'০৯ | ০'৬৫ | ১৭৫'০২ | ১২৬'৯৩ |
| ১৯৯৪-৯৫ | ৪৩'২৩ | ০'৩৯ | ১৬৮'৬০ | ০'৬৫ | ২৮০'৯৯ | ১১২'৩৯ |
| ১৯৯৫-৯৬ | ৩৯'৭০ | ০'৫২ | ২০৬'৪৪ | ০'৬৫ | ২৫৮'০৫ | ৫১.৬১ |
| ১৯৯৬-৯৭ | ৪২'৯৯ | ০'৪৭ | ২০২'০৫ | ০'৬৫ | ২৭৯'৪৪ | ৭৭'৩৯ |
| ১৯৯৭-৯৮ | ৪৫'২৯ | ০'৪৬ | ২০৮'৩৩ | ০'৬৫ | ২৯৪'৩৯ | ৮৬'০৬ |
| | | | ২১৩৫'৯৯ | | ৫৭৪৫'০৫ | ৩৬০৯'০৬ |

ক) ১৯৭৬-৭৭ ইং থেকে ১৯৯৭-৯৮ ইং পর্যন্ত গোমতী বিদ্যুৎ কেন্দ্র থেকে উৎপাদিত বিদ্যুতের কনজিওমার্স' টেরিফ অনুসারে মোট মূল্য :— ৫৭৪৫.০৫ লক্ষ টাকা।

খ) উৎপাদন ব্যয় অনুসারে উৎপাদিত বিদ্যুতের মোট মূল্য :— ২১৩৫.৯৯ লক্ষ টাকা।

সরকারের মোট আয় :— ৩৬০৯.০৬ লক্ষ টাকা।

Admitted Un-starred Question No—7

Name of the Member :—Shri Padma Kumar Debbarma

Will the Hon'ble Minster-in-charge of the 'Power' Department be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমানে রাজ্যে এমন কোনও গাঁও পঞ্চায়েত আছে কি না যেখানে এখনও বিদ্যুতের লাইন টানা হয়নি,

২। যদি থাকে তাহলে মহকুমা ভিত্তিক কোন্ কোন্ ব্লকের অধীনে কতগুলি গাঁও পঞ্চায়েতে বিদ্যুতের লাইন টানা হয় নাই তাহার হিসাব এবং

৩। কবে নাগাদ উক্ত গাঁও পঞ্চায়েতগুলিতে বৈদ্যুতিক লাইন সম্প্রসারিত করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। হ্যাঁ,আছে।

২। ভারত সরকারের নির্ধারিত গ্রামীন বৈদ্যুতিকরণের সংজ্ঞা অনুসারে কোন গ্রামে একটি মাত্র বিদ্যুৎ সংযোজন হলেই গ্রামটিতে বিদ্যুতায়িত গ্রাম বলে ধরে নেওয়া হবে এবং এই সংজ্ঞা অনুসারে বিদ্যুতায়িত বলে চিহ্নিত হলেও গ্রাম তথা গ্রাম পঞ্চায়েতগুলির বহুলাংশে এখনও বিদ্যুতের লাইন পৌছায়নি। এগুলিকে সম্পূর্ণভাবে বিদ্যুতায়িত করার জন্য নিবিড় বিদ্যুতায়ন প্রকল্প চাড়াও এ রাজ্যে ১৯৭১ সনের আদমসুমারী অনুযায়ী অবিদ্যুতায়িত পাড়া (হ্যামলেট) বিদ্যুতায়ন প্রকল্প চালু আছে. এছাড়া অনেক পাড়ার (হ্যামলেটের) বিদ্যুতের লাইনের বিভিন্ন যন্ত্রাংশ চুরি কিংবা ক্ষতিগ্রস্ত হওয়ার ফলে এগুলিকে চালু করা সম্ভব হয়নি। সমস্ত সংশ্লিষ্ট পাড়াগুলির নাম এবং ক্ষয় ক্ষতির পুর্ণ পরিসংখ্যান এখনও জানা যায় নি। এই ধরণের লাইনগুলিকে মেরামত করে পুনরায় চালু করার লক্ষ্যে তিনটি সারাই প্রকল্প (রিনোভেশন স্কীম) ইতিমধ্যেই গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থা (আর. ই. সি) কর্তৃক অনুমোদিত হয়েছে। বাকী লাইনগুলিকে পরবর্তী সারাই প্রকল্পে অন্তর্ভূক্ত করে চালু করা হবে।

নিম্নে উল্লিখিত গাঁও পঞ্চায়েতগুলিতে এখনও বিদ্যুতের লাইন টানা হয়নি। এই সাথে এগুলো যে যে ব্লক এবং মহকুমার অন্তর্ভূক্ত তাদের নামও দেওয়া হল।

| মহকুমার নাম | ব্লকের নাম | যে সকল গাঁও পঞ্চায়েত এখনও বিদ্যুতের লাইন টানা হয়নি তাদের নাম |
|---|---|---|
| ১। কাঞ্চনপুর | ১। দশদা | ১। শাথান শেরমুন |
| | | ২। কালাপানি |
| | | ৩। পূর্ব ভাণ্ডারিমা |
| | | ৪। পশ্চিম ভাণ্ডারিমা |
| | | ৫। কনপুই |
| | | ৬। কাংগ্রাই |
| | ২। জম্পুইহিল | ১। কালাগাং |
| | | ২। লংতরাই ভ্যালী |
| ২। লংতরাই ভ্যালী | ১। ছামনু | ১। পূর্ব ছামনু |
| | | ২। পশ্চিম ছামনু |
| ৩। আমবাসা | ১। আমবাসা | ১। গুরুধন পাড়া |
| | | ২। রাধারাম বাড়ি |
| | | ৩। কর্মপাড়া |
| | | ৪। গঙ্গানগর |

| | | |
|---|---|---|
| ৪। গণ্ডাছড়া | ১। ডম্বুরনগর | ১। ভগীরথ পাড়া |
| ৫। খোয়াই | ১। তুলাশিখর | ১। শ্রীরাম পাড়া |
| | | ২। বাদিয়াবাড়ী |
| | | ৩। তুইচিনগ্রাম বাড়ী |
| | | ৪। মননজয় |
| | ২। তেলিয়ামুড়া | ১। নোনাছড়া |
| | | ২। কাকড়াছড়া |
| | | ৩। হলুদিয়া |
| | | ৪। দক্ষিণ গকুলনগর |
| ৬। সদর | ১। জিরানীয়া | ১। শান্তিনগর |
| | | ২। চাম্পাবাড়ী |
| | ২। মান্দাই | ১। কাইরাই |
| | | ২। কাম্‌থিংবাড়ী |
| | | ৩। পাটনী |
| | | ৪। শিবনগর |
| | | ৫। খেংরাই |
| | | ৬। হরবাং |
| ৭। বিশালগড় | ১। জম্পুইজলা | ১। কিল্লা বরমা |
| | | ২। পেকুয়ারজলা |
| ৮। উদয়পুর | ১। মাতাবাড়ী | ১। জোয়লিখামার |
| | | ২। আদিপুর |
| | ২। কিল্লা | ১। দক্ষিণ বড়মুড়া |
| | | ২। উত্তর বড়মুড়া |
| | | ৩। দার্জিলিং |
| ৯। অমরপুর | ১। অমরপুর | ১। খেদারনাল |
| | | ২। মেলছী |
| | | ৩। অম্পিছড়া |

| | | |
|---|---|---|
| | | ৪। লালগিরি |
| | করবুক | ১। পাংবাড়ী<br>২। মুকছড়ী |
| ১ সাব্রুম | ১। রুপাইছড়ি | ১। বাপতলী<br>২। মাগরুম<br>৩। হেজাছড়া<br>৪। শুকনাছড়া<br>৫। বাগাচাতাল<br>৬। আইলমারা<br>৭। বিষ্ণুপুর<br>৮। উত্তর বিজয়পুর |

৩। আগামী ২০০২ সাল নাগাদ ১৯৯১ সনের আদমসুমারী অনুযায়ী সমস্ত অ-বিদ্যুতায়িত গ্রামগুলি বিদ্যুতায়ন করার কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা অনুযায়ী ত্রিপুরা সরকারও রাজ্যের সমস্ত অবিদ্যুতায়িত গ্রামগুলিকে (১৯৯১ সনের আদমসুমারী অনুযায়ী) ২০০২ সাল নাগাদ বিদ্যুতায়ন করার পরিকল্পনা গ্রহণ করেছেন এবং সেই লক্ষ্যমাত্রা সামনে রেখে বাৎসরিক পরিকল্পনা গ্রহণ করা হয়।

Admitted Un-starred Question No :— 15.

Name of the Member :— Sri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the "Power" Department be pleased to state.

প্রশ্ন

১। বর্তমান অর্থবর্ষে রাজ্যে মোট কত পরিবারকে কুটির জ্যোতি প্রকল্পের সুযোগদানের পরিকল্পনা আছে, (ব্লক ভিত্তিক হিসাব)

২। বর্তমানে রাজ্যে বিদ্যুৎ দপ্তরের কল অফিস কতটি, এবং

৩। কল অফিসের সংখ্যা বৃদ্ধি করা হবে কি না?

৪। হলে খোয়াই মহকুমার চাম্পাহাওয়ার, তুলাশিখর এবং বাইজলবাড়ীতে নতুন কল অফিস খোলা হবে কি না?

## উত্তর

১। ১৪,৫০০ (চৌদ্দ হাজার পাঁচশত)। ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল :—

| ক্রমিক নং | ব্লকের নাম | জেলা | সম্ভাব্য বিদ্যুৎ সংযোজনের সংখ্যা |
|---|---|---|---|
| ১। | ডুকলী | পশ্চিম ত্রিপুরা | ৫০০ |
| ২। | মোহনপুর | ঐ | ৫০০ |
| ৩। | জিরানীয়া | ঐ | ৫০০ |
| ৪। | মান্দাই | ঐ | ৫০০ |
| ৫। | তেলিয়ামুড়া | ঐ | ৫০০ |
| ৬। | খোয়াই | ঐ | ৫০০ |
| ৭। | তুলাশিখর | ঐ | ৫০০ |
| ৮। | মেলাঘর | ঐ | ৫০০ |
| ৯। | বিশালগড় | ঐ | ৫০০ |
| ১০। | জম্পুইজলা | ঐ | ৫০০ |
| ১১। | মাতাবাড়ী | দক্ষিণ ত্রিপুরা | ৫০০ |
| ১২। | কিল্লা | ঐ | ৫০০ |
| ১৩। | করবুক | ঐ | ৫০০ |
| ১৪। | অমরপুর | ঐ | ৫০০ |
| ১৫। | বগাফা | ঐ | ৫০০ |
| ১৬। | রাজনগর | ঐ | ৫০০ |
| ১৭। | সাতচান্দ | ঐ | ৫০০ |
| ১৮। | রূপাইছড়ি | ঐ | ৫০০ |
| ১৯। | মনু | ধলাই | ৫০০ |
| ২০। | ছামনু | ঐ | ৫০০ |
| ২১। | সালেমা | ঐ | ৫০০ |
| ২২। | আমবাসা | ঐ | ৫০০ |
| ২৩। | ডম্বুরনগর | ঐ | ৫০০ |

| | | | |
|---|---|---|---|
| ২৪। | পানিসাগর | উত্তর ত্রিপুরা | ৫০০ |
| ২৫। | কদমতলা | ঐ | ৫০০ |
| ২৬। | পেঁচার থল | ঐ | ৫০০ |
| ২৭। | দশদা | ঐ | ৫০০ |
| ২৮। | জম্পুইহিল | ঐ | ৫০০ |
| ২৯। | কুমার ঘাট | ঐ | ৫০০ |
| | | | ১৪,৫০০ |

২। ১৩৯ টি (একশত উনচল্লিশ)।

৩। আপাততঃ এমন কোন প্রস্তাব নাই।

৪। ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোন প্রশ্ন উঠে না।

Admitted Un-Starred Question No :— 24

Name of the Members : - Shri Dipak Kr Roy &
Shri Rabindra Kr Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.—

**প্রশ্ন**

ক) তৃতীয় ও ৪র্থ বামফ্রন্ট সরকারের আমলে কতজন লোক উগ্রপন্থী কর্তৃক অপহৃত হয়েছে; (১৯৯৩ ইং হইতে ১৯৯৮ সন পর্যান্ত) হিসাব এদের মধ্যে শ্রমজীবি মানুষের সংখ্যা কত ?

খ) অপহৃতদের মধ্যে কতজনকে হত্যা করা হয়েছে ও কতজন বর্তমানে নিখোজ হয়েছে (যাহাদের উদ্ধার করা সম্ভব হয়নি)।

গ) হত্যাকারীদের হাতে নিহত ও বর্তমানে নিখোঁজ পরিবারের সবাইকে সরকারী সুযোগ সুবিধা দেওয়া হয়েছে কিনা ?

ঘ) দেওয়া হয়ে থাকলে বিবরণ এবং না হলে তার কারণ ?

**উত্তর**

ক) ১৯৯৩ ইং (১০/৪/৯৩) হইতে ৩১/১২/৯৮ ইং সন পর্য্যন্ত মোট ১২৫৪ জন উগ্রপন্থী কর্তৃক অপহৃত হয়েছেন। এদের মধ্যে শ্রমজীবি মানুষের সংখ্যা মোট ২৪৯ জন।

খ) অপহৃতের মধ্যে মোট ১০৫ জনকে হত্যা করা হয়েছে এবং মোট ১১৯ জন নিখোঁজ রয়েছেন এবং বাকী ১০৩০ জনকে উগ্রপন্থীদের কবল থেকে মুক্ত হয়ে এসেছেন।

গ ও ঘ) উগ্রপন্থীদের হাতে যারা নিহত হয়েছেন অথবা উগ্রপন্থীদের দ্বারা অপহৃত হওয়ার পর দুবছরেরও বেশী সময় ধরে নিখোঁজ রয়েছেন তাদেরকে বিভিন্ন সরকারী সহায়তা ও সুযোগ সুবিধা দেওয়ার জন্য সরকারের সুনির্দিষ্ট নীতি নির্দেশিকা ও সুস্পষ্ট সিদ্ধান্ত রয়েছে। উক্ত নীতি নির্দেশিকা ও সিদ্ধান্ত অনুযায়ী নিহত ও নিখোঁজদের পরিবারদের আর্থিক সহায়তা ও চাকুরী ইত্যাদি অন্যান্য সুযোগ সুবিধা দেওয়া হয়ে থাকে। এ ব্যাপারে সহায়তা প্রদানকে ত্বরান্বিত করার জন্য সম্প্রতি সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, উগ্রপন্থীদের হাতে মারা যাওয়ার একমাসের মধ্যেই সহায়তা ও সুযোগ প্রদান সুনিশ্চিত করতে হবে এবং সেই মর্মে জেলা শাসক এবং সংশ্লিষ্ট অন্যান্য কর্তৃপক্ষদের নির্দেশ দেওয়া হয়েছে।

উগ্রপন্থীদের হাতে যারা নিহত হয়েছেন তাদের সহায়তা প্রদান সম্পর্কিত তথ্য দপ্তরের কাছে থাকলেও উগ্রপন্থীদের দ্বারা অপহৃত হওয়ার পর নিহত হয়েছেন বা অপহরণের পর দুবছরেরও বেশী সময় ধরে নিখোঁজ রয়েছেন এমন ব্যক্তিদের পরিবার বর্গকে যে সমস্ত সহায়তা ও সুযোগ সুবিধা দেওয়া হয়েছে তার তথ্য আলাদাভাবে সংগৃহীত নেই। এ সম্পর্কিত তথ্য সংগ্রহের জন্য উপযুক্ত কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়েছে।

Admitted Un-starred Question No — 34

Name of the Member :— Shri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the administrative Reforms Department be pleased to state.—

**প্রশ্ন**

ক) রাজ্যে ১৯৯৩ সালের ১লা এপ্রিল থেকে ১৬ই ডিসেম্বর ১৯৯৩ইং পর্যান্ত কতজন সরকারী আমলা গেজেটেড অফিসার কর্মচারী ও শিক্ষকের দুর্নীতির বিরুদ্ধে তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে (মহকুমা ভিত্তিক পৃথক হিসাব)

খ) এর মধ্যে কতটি ক্ষেত্রে তদন্তের কাজ শেষ হয়েছে ?

গ) তদন্তে এই পর্য্যন্ত (১৬ই ডিসেম্বর ৯৮) কতজন দোষী সাব্যস্ত হয়েছে (মহকুমা ভিত্তিক পৃথক হিসাব)

ঘ) এর মধ্যে কতজন দোষীর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে ? (মহকুমা ভিত্তিক পৃথক হিসাব)

**উত্তর**

ক) রাজ্যে ১৯৯৩ সালের ১লা এপ্রিল থেকে ১৬ই ডিসেম্বর ১৯৯৩ইং পর্য্যান্ত ৪৮ জন গেজেটেড

অফিসারের দুর্নীতির বিরুদ্ধে ভিজিলেন্স তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে। মহকুমা ভিত্তিক পৃথক হিসাব নিম্নে দেওয়া হল —

১। সদর মহকুমা — ২৭ জন
২। বিলোনীয়া ,, — ৩ জন
৩। সাব্রুম ,, — ২ জন
৪। অমরপুর ,, — ১ জন
৫। উদয়পুর ,, — ৭ জন
৬। কৈলাসহর,, — ৮ জন

৪৮ জন

নন-গেজেটেড কর্মচারীর দুর্নীতির বিরুদ্ধে তথ্য সংগ্রহাধীন।

খ) ৪৬টি ক্ষেত্রে তদন্তের কাজ শেষ হয়েছে। নন-গেজেটেড কর্মচারীর দুর্নীতির বিরুদ্ধে তথ্য সংগ্রহাধীন।

গ) প্রাথমিক তদন্তে এ পর্য্যন্ত ২৮জন দোষী সাব্যস্ত হয়েছে। নন-গেজেটেড কর্মচারীর দুর্নীতির বিরুদ্ধে তথ্য সংগ্রহাধীন।

ঘ) ইনকোয়ারী অফিসারের কোর্টে শুনানীর পর তাঁহার রিপোর্টের ভিত্তিতে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে —

| | |
|---|---|
| ১। শাস্তি দেওয়া হয়েছে — | ১ জনকে |
| ২। রেকর্ড-এবল্ ওয়ার্নিং (সতর্কবানী)— | ১ জনকে |
| ৩। ওয়ার্নিং (সতর্কবানী) দেওয়া হয়েছে— | ৪ জনকে |
| ৪। নির্দোষ প্রমান হয়েছে— | ১১ জনকে |
| | ১৭ জন |
| ইনকোয়ারী অফিসারের কোর্টে শুনানী চলিতেছে — | ১১ জনের |
| মোট— | ২৮ জনের |

নন-গেজেটেড কর্মচারীর দুর্নীতির বিরুদ্ধে তথ্য সংগ্রহাধীন।

Admitted Un-starred Question No—36

Name of the Member :—Shri Jawhar saha.

Will the Hon'ble Minister-in-charge of the 'Jail Department be pleased to state —

**প্রশ্ন**

ক) রাজ্যে ১৫ই ডিসেম্বর ১৯৯৮ইং পর্য্যন্ত সাজাপ্রাপ্ত ও বিচারাধীন বন্দীর সংখ্যা কত ? (জেলখানা ভিত্তিক-পৃথক হিসাব)

খ) রাজ্যের জেলখানাগুলিতে কতজন বন্দী থাকার সংস্থান আছে ?
(জেলখানা ভিত্তিক পৃথক হিসাব)

গ) জেলবন্দীদের খাওয়া ও টিফিন বাবদ প্রতিদিন কত টাকা করে মাথা পিছু খরচ করা হয়ে থাকে ?

ঘ) উক্ত সময়ের মধ্যে জেলখানাগুলিতে সব্জি ইত্যাদি বিক্রী করে কত আয় হয়েছে
(পৃথক পৃথক হিসাব )

**উত্তর**

ক) রাজ্যের জেলখানাগুলিতে ১৫ই-ডিসেম্বর ৯৮ইং পর্য্যন্ত সাজাপ্রাপ্ত ও বিচারাধীন বন্দীর সংখ্যা সর্বমোট-৮২২ জন। জেলখানা ভিত্তিক পৃথক হিসাব নিম্নে দেওয়া হইল :—

| | সাজা প্রাপ্ত | বিচারাধীন |
|---|---|---|
| আগরতলা কেন্দ্রীয় কারাগার | ২২৯ | ১৩৭ |
| আগরতলা মহিলা কারাগার | ৫ | ২ |
| কৈলাসহর জিলা কারাগার | — | ৬৭ |
| ধর্মনগর মহকুমা কারাগার | ৩ | ৬৭ |
| কমলপুর মহকুমা কারাগার | ১ | ৩৫ |
| খোয়াই মহকুমা কারাগার | — | ৩৯ |
| সোনামুড়া মহকুমা কারাগার | ১ | ২০ |

| | | |
|---|---|---|
| উদয়পুর জিলা কারাগার | ৬ | ১০০ |
| সাব্রুম মহকুমা কারাগার | — | ১২ |
| বিলোনিয়া মহকুমা কারাগার | ৪ | ৩৬ |
| অমরপুর মহকুমা কারাগার | — | ৫৮ |
| সর্বমোট | ২৪৯ | ৫৭৩ |

খ) রাজ্যের জেলখানাগুলিতে মোট ৭৯১ জন বন্দী থাকার সংস্থান আছে। জেলখানা ভিত্তিক পৃথক হিসাব নিয়ে দেওয়া হল।

| | |
|---|---|
| আগরতলা কেন্দ্রীয় কারাগার | ৪২৯ জন |
| আগরতলা মহিলা কারাগার | ৩০ ” |
| কৈলাশহর জিলা কারাগার | ৭৪ ” |
| ধর্মনগর মহকুমার কারাগার | ৩২ ” |
| কমলপুর মহকুমা কারাগার | ১৪ ” |
| খোয়াই মহকুমা কারাগার | ৬৪ ” |
| সোনামুড়া মহকুমা কারাগার | ৫২ ” |
| উদয়পুর জিলা কারাগার | ৩৬ ” |
| সাব্রুম মহকুমা কারাগার | ১৬ ” |
| বিলোনীয়া মহকুমা কারাগার | ২৪ ” |
| অমরপুর মহকুমা কারাগার | ২০ ” |
| সর্বমোট | ৭৯১ জন |

গ) জেলবন্দীদের খাওয়া ও টিফিন বাবদ প্রতিদিনের মাথা পিছু খরচ নির্ভর করে সংশ্লিষ্ট জিনিসের নির্ধারিত জেলভিত্তিক দরের উপর বর্তমান বৎসরে জেলবন্দীদের খাওয়া ও টিফিন বাবদ প্রতিদিন গড়ে মাথাপিছু ২৩.৪৫ পয়সা খরচ হইতেছে।

ঘ) বর্তমান আর্থিক বৎসরে ১৫ই ডিসেম্বর ৯৮ ইং পর্যান্ত ত্রিপুরার বিভিন্ন জেলে উৎপাদিত দ্রব্যাদি বিক্রিত অর্থের পরিমান দ্রব্যভিত্তিক নিম্নে দেওয়া হইল।

| | |
|---|---|
| সবজি | ৬৯, ৮০৫ টাকা |
| মাছ | ৩৭, ৪৬৮ " |
| ডিম | ১২,৫৫০ " |
| মাশরুম | ১,২৮৪ " |
| মোরগ | ২০,৮৩১ " |
| বাঁশ ও বেতের দ্রব্যাদি | ৩৯, ৫০০ " |
| | মোট ১,৭৯,৪৩৭ টাকা |

Admitted Un-starred Question No 37

Name of the Member :—Shri Jawhar Saha

Will the Hon'ble Minister-in-charge of the home Department be pleased to state —

প্রশ্ন

ক) রাজ্যে কতটি এবং কি কি সংগঠন বৈরী ও সন্ত্রাসবাদী কাজের সাথে যুক্ত আছে?

খ) এসকল বৈরী এবং সন্ত্রাসবাদী সংগঠনের সদস্য সংখ্যা কত (পৃথক পৃথক হিসাব)

গ) ১৯৯৮ ইং সনের ১লা এপ্রিল থেকে ১৫ই ডিসেম্বর পর্যান্ত এসকল বৈরী ও সন্ত্রাসবাদী সংগঠনের কতজন সদস্যকে গ্রেপ্তার করা হয়েছে (বৈরী সংগঠনের নাম সহ পৃথক পৃথক হিসাব)

উত্তর

ক) রাজ্যে মূলতঃ ২টি বৈরী সংগঠন সন্ত্রাসবাদী কার্য্যকলাপে লিপ্ত আছে। এই দুইটি সন্ত্রাসবাদী সংগঠন হল অল ত্রিপুরা টাইগার ফোর্স বা এ, টি,টি এফ এবং ন্যাশানাল লিবারেশন ফ্রন্ট অব ত্রিপুরা বা এন এল এফ টি । তবে এ ছাড়া আরও কয়েকটি তুলনামূলকভাবে ছোট সংগঠন এ ধরনের সন্ত্রাসবাদী কার্যাকলাপের সাথে যুক্ত এবং এরা কোন না কোন ভাবে উপরোক্ত দুইটি প্রধান বৈরী সংগঠনের সহযোগী হিসাবে কাজ করে থাকে। এদের নামগুলি নিম্নরূপ ঃ—

১। টি টি ওয়াই এফ (ত্রিপুরা ট্রাইবেল ইউথ ফোর্স)

২। টি সি এফ (ট্রাইব্যাল কমাণ্ডো ফোর্স)

৩। এস ডি এফ টি (স্যোসাল ডেমোক্রেটিক ফোর্স অব ত্রিপুরা)

৪। টি এন এস এফ (ত্রিপুরা ন্যাশনাল সেংক্রোক ফোর্স
৫। এ টি ভি এফ (অল ত্রিপুরা ভলানটিয়ার ফোর্স)
৬। এ টি বি এস এফ (অহিংস ত্রিপুরা ভারত সুরক্ষা ফোর্স)
৭। এন এম এফ (ন্যাশানাল মিলিশিয়া ফোর্স)
৮। টি এম পি (ত্রিপুরা মুক্তি পুলিশ)
৯। টি টি এন এফ (ত্রিপুরা ট্রাইবেল ন্যাশানাল ফোর্স)
১০। টি টি এ সি এফ (ত্রিপুরা ট্রাইবেল আর্মড কমাণ্ড ফোর্স)
১১। টি টি ভি এফ (ত্রিপুরা ট্রাইবেল ভলানটিয়ার ফোর্স)

খ) সন্ত্রাসবাদী বৈরীসংগঠনগুলির সদস্য সংখ্যা সবসময় সমান থাকে না। নতুন সদস্য অন্তর্ভূক্তির জন্য তা কখনও বৃদ্ধি পায় আবার আত্মসমর্পণ বা দলত্যাগের জন্য সংখ্যা হ্রাস পায়। তবে রাজ্য সরকারের গোয়েন্দা দপ্তরের তথ্য অনুযায়ী বর্তমানে এ টি টি এফ সংগঠনের সদস্য সংখ্যা ১৫০ (একশত পঞ্চাশ) এবং এন এল এফ টির সদস্য সংখ্যা ৩৫১ (তিনশত একান্ন) অর্থাৎ সর্বসাকুল্যে ৫০১ (পাঁচশত এক)। এছাড়া ক্ষুদ্র সহযোগী সংগঠনগুলির সদস্য সংখ্যা ১৬৮ (এক শত আটষট্টি) অর্থাৎ বৈরী সংগঠনগুলির সর্বমোট সদস্য সংখ্যা ৬৬৯ (ছয়শত উনসত্তর)। তবে কেন্দ্রীয় গোয়েন্দা সংস্থাগুলির তথ্য অনুযায়ী সদস্য সংখ্যা আরও বেশী বলে জানা যায়।

গ) ১৯৯৮ইং সালের ১লা এপ্রিল থেকে ১৫ই ডিসেম্বর পর্য্যন্ত এ টি টি এফ ও তার সহযোগী এবং আশ্রয় দাতা মিলিয়ে মোট ২৭ জন এবং এন এল এফ টি ও তার সহযোগী ও আশ্রয়দাতা মিলিয়ে মোট ১৮৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

Admitted Un-starred Question No.—38

Name of the Member .—Shri Jawhar Saha

Will the Hon ble Minister-in-change of the Home Depertment be pleased to state :

প্রশ্ন

ক) ১৯৯৮ইং সনের ১লা এপ্রিল থেকে ১৫ই ডিসেম্বরের মধ্যে রাজ্যের বিভিন্ন স্থানে কতটি গরু চুরির ঘটনা ঘটেছে, (থানা ভিত্তিক পৃথক হিসাব)

খ) এ সময়ে কতজন গরুচোরকে গ্রেপ্তার করা হয়েছে, (থানা ভিত্তিক হিসাব)

গ) উক্ত সময়ের মধ্যে চুরি যাওয়া কতটি গরু উদ্ধার করা হয়েছে, (থানা ভিত্তিক হিসাব)

ঘ) চুরি যাওয়া অবশিষ্ট গরু উদ্ধারের জন্য কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে?

**উত্তর**

ক) ১৯৯৮ ইং সনের ১লা এপ্রিল থেকে ১৫ই ডিসেম্বর ১৯৯৮ইং পর্য্যন্ত রাজ্যে মোট ৪৩টি গরুচুরির ঘটনা ঘটেছে। থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১। | দামছড়া থানা | ৪টি |
| ২। | কৈলাশহর থানা | ১টি |
| ৩। | পানিসাগর থানা | ১টি |
| ৪। | আর, কে, পুর থানা | ১টি |
| ৫ | শান্তির বাজার থানা | ১টি |
| ৬। | মনু বাজার থানা | ১টি |
| ৭। | সাব্রুম থানা | ৮টি |
| ৮। | বিলোনিয়া থানা | ১টি |
| ৯। | পি, আর বাড়ী থানা | ১টি |
| ১০। | বীরগঞ্জ থানা | ২টি |
| ১১। | নূতন বাজার থানা | ২টি |
| ১২। | কমলপুর থানা | ৮টি |
| ১৩। | রইস্যাবাড়ী থানা | ১টি |
| ১৪। | সিধাই থানা | ৩টি |
| ১৫। | টাকারজলা থানা | ১টি |
| ১৬। | সোনামুড়া থানা | ৫টি |
| ১৭। | কলমচোড়া থানা | ৪টি |
| | | ৪৩টি |

বাকী থানাগুলিতে কোন গরু চুরির ঘটনা লিপিবদ্ধ করা হয় নাই।

খ) এই সময়ে মোট ৪১ জন গরু চোরকে গ্রেপ্তার করা হয়েছে। থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ১। | দামছড়া থানা | ৪জন |
| ২। | কৈলাশহর থানা | ৩জন |
| ৩। | পানিসাগর থানা | [illegible] |
| ৪। | আর,কে,পুর থানা | [illegible] |

| | | |
|---|---|---|
| ৫। | শান্তির বাজার থানা | ২জন |
| ৬। | মনুবাজার থানা | ২জন |
| ৭। | সাব্রুম থানা | ৪জন |
| ৮। | বেলোনিয়া থানা | ১জন |
| ৯। | পি আর বাড়ী থানা | — |
| ১০। | বীরগঞ্জ থানা | ৫জন |
| ১১ | নূতন বাজার থানা | ২জন |
| ১২। | কমলপুর থানা | ৭জন |
| ১৩। | রইস্যাবাড়ী থানা | ৩জন |
| ২৪। | সিদাই থানা | — |
| ১৫। | টাকারজলা থানা | ১জন |
| ১৬ | সোনামুড়া থানা | ৬জন |
| ১৭। | কলমচৌড়া থানা | — |
| | | মোট ৪১ জন |

গ) উক্ত সময়ে চুরি যাওয়ার মোট ৩৫টি গরু উদ্ধার কথা হয়েছে। থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ—

| | | |
|---|---|---|
| ১। | দামছড়া থানা — | ৩টি |
| ২। | কৈলাশহর থানা — | ১টি |
| ৩। | পানিসাগর থানা — | ১টি |
| ৪। | আর, কে,পুর থানা | — |
| ৫। | শান্তির বাজার থানা | ৪টি |
| ৬। | মনু বাজার থানা | ১ টি |
| ৭। | সাব্রুম থানা | ৭ টি |
| ৮। | বিলোনিয়া থানা | ১ টি |
| ৯। | পি,আর, বাড়ী থানা | — |
| ১০। | বীরগঞ্জ থানা | ৮টি |
| ১১। | 'নূতন বাজার থানা | — |
| ১২। | কমলপুর থানা | ১টি |
| ১৩। | রইস্যাবাড়ী থানা | ২টি |

| | | |
|---|---|---|
| ১৪। | সিপাই থানা | — |
| ১৫। | টাকারজলা থানা | ২টি |
| ১৬। | সোনামুড়া | ১টি |
| ১৭। | কলমচৌড়া থানা | ৩টি |
| | | মোট৩৫টি |

চুরি যাওয়া অবশিষ্ঠ গরুগুলি উদ্ধারের জন্য নিম্নলিখিত পদক্ষেপ নেওয়া হয়েছে :—

ক) গোপন তথ্য সংগ্রহের জন্য এবং অনুসন্ধানের কাজ চালিয়ে যাওয়া হচ্ছে।

খ) বি,ডি,আর এবং বি,এস, এফ-এর মধ্যে ফ্ল্যাগ মিটিং-এর ব্যবস্থা করা হয়েছে।

গ) গরু বাজারগুলির উপর তীক্ষ্ণ নজরদারী বহাল রাখা হয়েছে।

Admitted Un-statred Question—No. 47

Name of the Member :—Shri Jawhar Saha

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

ক) অবসর প্রাপ্ত বিচারপতি মিঃ ইউসুপের নেতৃত্বে রাজ্যে কতটি তদন্ত কমিশন গঠন করা হয়েছে ?

খ) এ সকল তদন্ত কমিশন গঠন করার সময়ে, কতদিনের মধ্যে, তদন্ত কার্যের রিপোর্ট জমা দিতে বলা হয়েছিল ?

গ) নির্দিষ্ট সময়ের মধ্যে কোন রিপোর্ট' জমা দেওয়া হয়েছিল কি ?

ঘ) এসকল তদন্ত কমিশন (ইউসুপ) কে এ পর্য্যন্ত মোট কত টাকা কোন্ কোন্ খাতে খরচ বাবদ দিতে হয়েছে ?

উত্তর

ক) বিচার পতি মিঃ ইউসুপের নেতৃত্বে রাজ্যে ২ (দুই)টি তদন্ত কমিশন গঠন করা হয়েছে।

খ) বড় কাঁঠাল ঘটনার তদন্তের জন্য যে কমিশন গঠিত হয় তা ৩ (তিন) মাসের মধ্যে এবং স্বাস্থ্যমন্ত্রী বিমল সিংহা ও তার ছোট ভাইকে হত্যার তদন্তের জন্য গঠিত কমিশনকে ৪(চার) মাসের মধ্যে রিপোর্ট' জমা দিতে বলা হয়।

গ) না।

ঘ) উপরোক্ত দুটো কমিশনে (বিচারক ইউসুপ) কে এ পর্য্যন্ত নিম্নলিখিত খাতে নিম্নলিখিত টাকা দেওয়া হয়েছে।

| | | |
|---|---|---|
| ১। | ভাতা ————— | ১,৭৩.১৯৩, টাকা |
| ২। | সাম্পচুয়ারি বা ব্যয় নিয়ামক ভাতা | — ১২,৩৭১ টাকা |

| | | | |
|---|---|---|---|
| ৩। | গাড়ী ভাড়া বাবৎ ভাতা | | ১,৪৮,৪৫১ টাকা |
| ৪। | টেলিফোন ইলেকট্রিক্ বাবৎ | | ২৪,৭৪২ টাকা |
| ৫। | বাড়ী ভাড়া ভাতা | | ৬১,৮৫৫ টাকা |
| | | মোট | —৪,২০,৬১২ টাকা |
| ৬। | টি.এ/ডি. এ বাবং | — | ১,৯০,৭৯০ টাকা |
| | | | ৬,১১,৪০২ টাকা |

Admitted Un-starred Question No. 51

Name of the Member :— Shri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :—

**প্রশ্ন**

১। রাজ্যে ন্যায্য মূল্যের দোকানের সংখ্যা কত ? (মহকুমা ভিত্তিক হিসাব)

২। এর মধ্যে কতটি ল্যাম্পস্ ও প্যাক্সের মাধ্যমে পরিচালিত হচ্ছে ? (মহকুমা ভিত্তিক হিসাব)

৩। ১৯৯৮ ইং সনের ১৫ই ডিসেম্বর পর্য্যন্ত কতটি ন্যায্য মূল্যের দোকানের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ উঠেছে ? (মহকুমা ভিত্তিক পৃথক হিসাব ল্যাম্পস্ ও প্যাক্সের সহ)

৪। কতটি ক্ষেত্রে কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে (বিবরণ সহ মহকুমা ভিত্তিক হিসাব)

**উত্তর**

১। ১৪০১টি মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ—

| | | |
|---|---|---|
| ক) | সদর পৌর এলাকা সহ— | ২৪৯টি |
| খ) | বিশালগড়— | ১৭৬ টি |
| গ] | সোনামুড়া— | ৮১ টি |
| ঘ] | খোয়াই | ১৪৭ টি |
| ঙ) | উদয়পুর | ১০১ টি |
| চ] | অমরপুর | ৫৯ টি |
| ছ) | বিলোনীয়া | ১৫৬ টি |
| জ] | সাব্রুম | ৫৮ টি |

| | |
|---|---|
| ঝ] গণ্ডাছড়া | ২২ টি |
| ঞ] আমবাসা | ৩১ টি |
| ট) লংতরাইভ্যালী | ৫৭ টি |
| ঠ) কমলপুর | ৩৮ টি |
| ড) কাঞ্চনপুর | ৫২ টি |
| ঢ] কৈলাশহর | ৮৪ টি |
| ণ] ধর্মনগর | ৮৯ টি |
| | মোট. ১, ৪০১ টি |

২। এর মধ্যে ল্যাম্পস্ ও প্যাক্সের মাধ্যমে পরিচালিত হচ্ছে ২৭৪ টি, মহকুমা ভিত্তিক হিসা বনিম্নরূপ :—
?

| | |
|---|---|
| ক] সদর পৌরএলাকা সহ | ৪১ টি |
| খ] খোয়াই | ৩০ টি |
| গ) সোনামুড়া | ০৫ টি |
| ঘ) বিশালগড় | ৩৩ টি |
| ঙ) উদয়পুর | ১৩ টি |
| চ) অমরপুর | ১৪ টি |
| ছ) বিলোনীয়া | ৪৫ টি |
| জ) সাব্রুম | ২৬ টি |
| ঝ) গণ্ডাছড়া | ০৩ টি |
| ঞ) আমবাসা | ০৩ টি |
| ট) লংতরাইভ্যালী | ০৬ টি |
| ঠ) কমলপুর | ১৬ টি |
| ড) কৈলাশহর | ১২ টি |
| ঢ) ধর্মনগর | ১৩ টি |
| ণ) কাঞ্চনপুর | ১৭ টি |
| মোট | ২৭৪ টি |

৩। ৯১ টি মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ক) | সদর পৌরএলাকা সহ | ২০ টি |
| খ) | খোয়াই | ১৬ টি |
| গ) | বিশালগড় | ২৫ টি |
| ঘ) | সোনামুড়া | ০৫ টি |
| ঙ) | গণ্ডাছড়া | ১৫ টি |
| চ) | উদয়পুর | ০২ টি |
| ছ) | অমরপুর | ০১ টি |
| জ) | বিলোনিয়া | ০১ টি |
| ঝ) | কৈলাসহর | ০১ টি |
| ঞ) | ধর্মনগর | ০২ টি |
| ট) | কাঞ্চনপুর | ০৩ টি |
| | মোট | ৯১ টি |

৪। ১৪টি ন্যায্য মুল্যের দোকান বাতিল, ১৬টি সাময়িক বরখাস্ত এবং ৬৫টি ন্যায্য মুল্যের দোকান মালিকের বিরুদ্ধে Departmental action Process করা হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :

| SL. No. | Name of Sub-Division | No, of F. P shop cancelled | No of F. P shop suspended | Departmental action process |
|---|---|---|---|---|
| ক) | কাঞ্চনপুর | ৩ | — | — |
| খ) | উদয়পুর | ১ | — | ২ |
| গ) | গণ্ডাছড়া | ১ | — | ১৪ |
| ঘ) | খোয়াই | ৩ | ৪ | ৯ |
| ঙ) | বিশালগড় | — | ৮ | ১৭ |
| চ) | সোনামুড়া | ২ | — | ০৩ |
| ছ) | অমরপুর | ১ | — | — |
| জ) | বিলোনীয়া | — | ১ | — |
| ঝ) | কৈলাশহর | ১ | — | ১ |
| ঞ) | ধর্মনগর | — | — | ২ |
| ট) | সদর | ১ | ৩ | ১৭ |
| | মোট | ১৪ | ১৬ | ৬৫ |

Admitted Un-Starred Question No. 52

Name of the Member :— Shri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.

**প্রশ্ন**

১। রাজ্যের ভি.ভি. আই. পি, ভি. আই. পি এবং অন্যান্য বিভিন্ন পদমর্যাদা সম্পন্ন ব্যাক্তিদের কি কি ধরণের নিরাপত্তার ব্যবস্থা করা হয়েছে ? (বিভিন্ন পদাধিকারীদের পৃথক পৃথক বিবরণ সহ)

২। এ সকল ভি. ভি. আই. পি, ভি. আই.পি এবং অন্যান্য পদাধিকারীদের রাজ্যের অভ্যন্তরে যাতায়াতের সময়ে কি কি ধরনের নিরাপত্তা ও স্কট দেওয়া হয়ে থাকে ?

**উত্তর**

১। রাজ্যের বিভিন্ন পদমর্যাদা সম্পন্ন ব্যাক্তিদের জীবনের ঝুকি বিবেচনা করে নিরাপত্তা মূলক ব্যবস্থা নেওয়ার জন্য তাদের নিম্নোক্ত তিনটি category বা শ্রেণীতে ভাগ করা হয়েছে।

ক) রেড Category

১। রাজ্যপাল

২। মুখ্যমন্ত্রী

খ) হোয়াইট Category

১। সকল মন্ত্রীবর্গ

২। বিধানসভার অধ্যক্ষ

৩। বিধানসভার উপাধ্যক্ষ

৪। বিরোধী দলনেতা

৫। ত্রিপুরার স্বশাসীত জেলা পরিষদের চেয়ারম্যান।

৬। ,, ,, ,, মুখ্য কার্য নির্ব্বাহী সদস্য

৭। সকল রাজ্যসভা ও লোকসভার সদস্যগণ ।

৮। বিধানসভার সদস্যগণ।

৯। উচ্চ ন্যায়ালয়ের বিচার পতিগণ।

১০। মুখ্য সচিব।

১১। পুলিশের মহা নিদের্শক।

১২। ডি,আই,জি, সাওদ'ান রেঞ্জ। (শ্রী সি. বাল-সুব্রমণিয়াম)

গ) এর Category

১। স্বশাসীত জেলাপরিষদের সকল কার্যনির্ব্বাহী সদস্যগণ।

২। জেলা সভাধীপতিগণ।

৩। স্বশাসিত জেলা পরিষদের সদস্যগণ।

৪। " " " মুখ্য কার্যনির্ব্বাহী অফিসার।

৫। সমস্ত রাজনৈতিক দলের সভাপতিগণ।

২। উক্ত পদাধীকারী ব্যক্তিদের রাজ্যের অভ্যন্তরে যাতায়াতের সময় উপযুক্ত নিরাপত্তামুলক ব্যবস্থা নেওয়া হয়ে থাকে। তাদের নিরাপত্তার স্বার্থে এ সমস্ত ব্যবস্থাদির খুটি-নাটি প্রকাশ করা সঙ্গত হবেনা।

ANNEXURE—"C"

Admitted Postponed Un-Starred Questions No—61

Name of the member :— Md, Billal Miah.

Will the Hon'ble Minister-in-Charge of the Manpower Planning and Employment Department be plessed to State :—

প্রশ্ন

১। ১৯৯৩ ইং হইতে ১৯৯৮ ইং সনের জুলাই মাস পর্যান্ত কতজনকে সরকারী দপ্তরগুলিতে ডি, আর ডাব্লিও, ক্যাজুয়েল লেবার নিয়োগ করা হয়েছে ?

( দপ্তর ভিত্তিক হিসাব )।

## উত্তর

১। ১৯৯৩ ইং হইতে ১৯৯৮ ইং সনের জুলাই মাস পর্যন্ত সরকারী দপ্তরগুলিতে ডি, আর, ডাব্লিউ ৮৭ জন ও ক্যাজুয়েল লেবার ২৩৮ জনকে নিয়োগ করা হয়েছে। দপ্তর ভিত্তিক হিসাব Annexure-A-তে দেওয়া হল।

| Sl. No. | Name of the Deptts. | Casual Labour | D. R. W. |
|---|---|---|---|
| 1. | 2. | 3 | 4 |
| 1. | Agriculature | 1 | 12 |
| 2, | Health | 203 | — |
| 3. | Employmenr & Manpcwar | — | 2 |
| 4. | Higher Education | — | 2 |
| 5. | Social Education | — | 1 |
| 6. | Animal Res. Dev, | — | 10 |
| 7. | ICA & T | 4 | 2 |
| 8. | Statistics | — | 2 |
| 9. | Chief Enginear (Water Resource) | 4 | 6 |
| 10, | S. A. Deptts. | 3 | 1 |
| 11. | Law | — | 3 |
| 12. | Governors Sectt | — | 8 |
| 13. | Agartala Municipality | 9 | 3 |
| 14. | T R. T. C. | 3 | — |
| 15. | Tripura Forest Dev. Corpn. | — | 7 |
| 16. | Khadi & Village Industries | — | 3 |
| 17, | T B. S. E. | 11 | — |
| 18. | Handlocm & Handicapped | — | 21 |
| 19. | Social Advisory Board | — | 1 |
| 20. | Youth Programme | — | 3 |
| | | 238 | 87 |

Admitted Un-Starred/Post Pond on. No.—67

Name of the Member :— Sri Rabindra Deb Barma.

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to state :—

১। গত ১লা মার্চ ১৯৯৮ ইং হইতে ৩০শে জুন ১৯৯৮ ইং পর্যন্ত সারা রাজ্যে কয়টি উগ্রপন্থী আক্রমনের ঘটনা ঘটেছে। এবং

২। এই আক্রমনের ফলে কতজন খুন ও আহত হয়েছে? (মহকুমা ভিত্তিক হিসাব)। এবং

৩। গত ১লা জানুয়ারী ১৯৯৮ ইং হইতে ৩০শে জুন পর্যন্ত রাজ্যে কতজন অপহৃত হয়েছে?

ANSWER

১। গত ১লা মার্চ ১৯৯৮ ইং হইতে ৩০শে জুন ১৯৯৮ ইং পর্যন্ত রাজ্যে মোট ২৯টি উগ্রপন্থী আক্রমনের ঘটনা ঘটেছে।

২। এই আক্রমনের ফলে ৩৬ জন নিহত ও ৭ জন আহত হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া গেল :

| মহকুমার নাম | নিহতের সংখ্যা | আহতের সংখ্যা |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| সদর মহকুমা | ১৮ | ৪ |
| বিশালগড় | ১ | — |
| খোয়াই | ৯ | ২ |
| উদয়পুর | — | — |
| বিলোনীয়া | — | — |
| অমরপুর | ২ | ১ |
| কমলপুর | ৫ | — |
| লংথরাইভ্যালী | — | — |
| গণ্ডাছড়া | — | — |
| কৈলাশহর | ১ | — |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| কাঞ্চনপুর | — | ১ |
| ধর্মনগর | — | — |
| সাব্রুম | — | — |
| মোট— | ৩৬ | ৮ |

৩। গত ১-১-৯৮ ইং হইতে ৩০-৬-৯৮ ইং পর্যন্ত রাজ্যে মোট ১২৫ জন অংশগ্রহণ করেছেন।

Admitted Postponed Un-starred Question No.—77

Asked by Shri Ratan Lal Nath, M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Law Department be pleased to state:—

QUESTIONS

১। ৩য় ও ৪র্থ বামফ্রন্ট সরকারের শাসনকালে অদ্য পর্যন্ত সারা রাজ্যে কতজন গৃহবধূ তার নিজের ভরনপোষনের জন্য তার স্বামীর বিরুদ্ধে আদালতে মোকদ্দমা দায়ের করেছেন? (মহকুমা ভিত্তিক হিসাব)।

২। উক্ত সময়ে কতজন গৃহ-বধূ তার এবং তার সন্তান সন্ততির জন্য ভরন পোষনের অভিযোগ আদালতে দায়ের করেছেন, (মহকুমা ভিত্তিক হিসাব)।

৩। এর মধ্যে কয়টি আজ পর্যন্ত মোকদ্দমা চূড়ান্ত নিস্পত্তি হয়েছে? (মহকুমা ভিত্তিক হিসাব)।

ANSWER

১। ৩য় ও ৪র্থ বামফ্রন্ট সরকারের শাসনকালে অদ্য পর্যন্ত সারা রাজ্যে গৃহ-বধূ কর্তৃক নিজের ভরন পোষনের জন্য মোট ১২৩৩ জন আদালতে মোকদ্দমা দায়ের করেছেন, তার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| দক্ষিণ ত্রিপুরা | | পশ্চিম ত্রিপুরা | | উত্তর ত্রিপুরা | |
|---|---|---|---|---|---|
| অমরপুর | ১২ জন | সদর আগরতলা | ৩৯১ জন | কৈলাশহর | ১৭৭ জন |
| উদয়পুর | ১৩৮ ,, | খোয়াই | ৪১ ,, | ধর্মনগর | ১৫৩ ,, |
| বিলোনীয়া | ১১৫ ,, | সোনামুড়া | ১৫১ ,, | কমলপুর | ৩১ ,, |
| সাব্রুম | ২৫ ,, | | মোট—৫৮৩ জন | | মোট—৩৬১ জন |
| | মোট—২৯০ জন | | | | |

২। উক্ত সময়ে গৃহ-বধূ তার এবং তার সন্তান-সন্ততির ভরনপোষনের জন্য মোট ৬০৮ জন আদালতে অভিযোগ দায়ের করেছেন, তার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| দক্ষিণ ত্রিপুরা | | পশ্চিম ত্রিপুরা | | উত্তর ত্রিপুরা | |
|---|---|---|---|---|---|
| উদয়পুর | ৪৮ জন | সদর আগরতলা | ৩৭৭ জন | কৈলাশহর | ৫৭ জন |
| অমরপুর | ২৫ " | খোয়াই | ১৯ " | ধর্মনগর | নাই |
| বিলোনীয়া | ১০ " | সোনামুড়া | ৬০ " | কমলপুর | ০ |
| সাব্রুম | ১২ " | | মোট—৪৫৬ জন | | মোট—৫৭ জন |
| | মোট—৯৫ জন | | | | |

৩। চুড়ান্ত নিষ্পত্তি হয়েছে মোট ১২৬৭টি। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| দক্ষিণ ত্রিপুরা | | পশ্চিম ত্রিপুরা | | উত্তর ত্রিপুরা | |
|---|---|---|---|---|---|
| উদয়পুর | ১৪০টি | সদর, আগরতলা | ৪৩৮টি | কৈলাশহর | ১৪৬টি |
| অমরপুর | ৩৩টি | খোয়াই | ৫০টি | ধর্মনগর | ১১৭টি |
| বিলোনীয়া | ১০৩টি | সোনামুড়া | ১৭৪টি | কমলপুর | ২৯টি |
| সাব্রুম | ৩৭টি | | মোট—৬৬২টি | | মোট—২৯২টি |
| | মোট—৩১৩টি | | | | |

Admitted Un-Starred Postponed Questions No.—80

Name of the Member :—Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in Charge of the Home Deparrment be pleased to State :—

১। ৩য় বামফ্রন্টের শাসনকালে সারা রাজ্যে মোট কয়টি অপহরনের ঘটনা ঘটেছে? (থানাভিত্তিক হিসাব)।

২। ৪-র্থ বামফ্রন্টের শাসনকালে ১০ই এপ্রিল ১৯৯৮ ইং সন হইতে ১৭-৭ ৯৮ ইং পর্য্যন্ত সারা রাজ্যে মোট কয়টি অপহরনের ঘটনা ঘটেছে? (থানাভিত্তিক হিসাব)

## ANSWER

১। ৩-য় বামফ্রন্ট শাসনকালে মোট ৯১০টি অপহরনের ঘটনা ঘটেছে।

২। ৪-র্থ বামফ্রন্টের শাসনকালে ১০ই এপ্রিল ১৯৯৮ ইং হইতে ১৭ই জুলাই ১৯৯৮ ইং সারা রাজ্যে মোট ৬৭টি অপহরনের ঘটনা ঘটেছে।

১ম ও ২য় প্রশ্নের থানাভিত্তিক হিসাব নিয়ে তালিকা আকারে দেওয়া গেল :—

| থানার নাম | ৩-য় বামফ্রন্ট শাসনকালে সারা রাজ্যে মোট ৯১০টি অপহরনের ঘটনা ঘটেছে থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ | ৪-র্থ বামফ্রন্ট শাসনকালে ১০.৪.৯০ হইতে ১৮-৭-৯৮ পর্য্যন্ত সারা রাজ্যে মোট ৬৭টি অপহরনের ঘটনা ঘটেছে (থানাভিত্তিক হিসাব নিম্নরূপ) |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। পূর্ব আগরতলা | ১২ | ১ |
| ২। পশ্চিম আগরতলা | ১৫ | ২ |
| ৩। জিরানীয়া | ৭৮ | ৬ |
| ৪। বিশালগড় | ১৮ | ১ |
| ৫। আমতলী | ৮ | — |
| ৬। টাকারজলা | ৪০ | ৩ |
| ৭। সিধাই | ৪৩ | ৮ |
| ৮। এয়ারপোর্ট | ৮ | — |
| ৯। খোয়াই | ২৬ | ৭ |
| ১০। তেলিয়ামুড়া | ৫৯ | ১ |
| ১১। কল্যাণপুর | ১৩ | ৩ |
| ১২। সোনামূড়া | ৪ | — |
| ১৩। মেলাঘর | ৮ | — |
| ১৪। বাত্রাপুর | ৯ | — |
| ১৫। কলমচৌড়া | ৪ | — |
| ১৬। ফটিকরায় | ১৭ | — |
| ১৭। পানিসাগর | ৭ | — |
| ১৮। চোড়াইবাড়ী | ৮ | — |
| ১৯। পেঁচারথল | ১ | ১ |
| ২০। কৈলাশহর | ১৯ | ৩ |

| ১ | | ২ | ৩ |
|---|---|---|---|
| ২১ । | ধর্মনগর | ১৯ | — |
| ২২ । | কাঞ্চনপুর | ১০ | ২ |
| ২৩ । | দামছড়া | ২ | — |
| ১০ । | জাংমুন | ১ | — |
| ২৫ । | আর. কে পুর | ৫৪ | ৩ |
| ২৬ । | কিল্লা | ৩২ | ৪ |
| ২৭ । | বাইখোরা | ১৩ | — |
| ২৮ । | শান্তির বাজার | ১১ | ৪ |
| ২৯ । | মনু বাজার | ৯ | ১ |
| ৩০ । | সাব্রুম | ১১ | ১ |
| ৩১ । | বিলোনীয়া | ১৩ | ২ |
| ৩২ । | পি আর. বাড়ী | ১ | — |
| ৩৩ । | বীরগঞ্জ | ৩৫ | ৫ |
| ৩৪ । | নূতন বাজার | ৪২ | ৬ |
| ৩৫ । | অম্পি | ১৬ | ১ |
| ৩৬ । | তৈদু | ২৮ | — |
| ৩৭ । | আমবাসা | ২৯ | — |
| ৩৮ । | সালেমা | ২৪ | ১ |
| ৩৯ । | কমলপুর | ২৭ | — |
| ৪০ । | মনু | ৫৩ | ৭ |
| ৪১ । | ছামনু | ৩০ | — |
| ৪২ । | গঙ্গানগর | ৮ | ১ |
| ৪৩ । | গণ্ডাছড়া | ৩২ | ২ |
| ৪৪ । | রইস্যাবাড়ী | ৩১ | ৩ |
| | মোট— | ৯১০ | ৬৭ |

## Admitted Postponed Un-Starred Question No. 104

Name of the Member :— Sri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Manpower Planniing and Employment Department be pleased to state :—

### প্রশ্ন

১। বর্তমানে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের শূন্য পদের সংখ্যা কত (এস-টি-এস-সি, আদার্স-আলাদা আলাদা এবং দপ্তর ভিত্তিক হিসাব)।

২। কবে নাগাদ এই পদগুলি পূরণ করা হবে ?

### উত্তর

১। বর্তমানে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের শূন্য পদের সংখ্যা হল ১৪,৫৭৩, যার মধ্যে এস. টি. ৬,৯৭৫, এস. সি.—২,৪৬১ এবং আদার্স—৪.৯৫৭ জন। দপ্তর ভিত্তিক হিসাব Annexure—A তে দেওয়া হল।

২। অতি সত্বর এই পদগুলি পূরণ করার জন্য সরকার প্রয়োজনীয় পদক্ষেপ নিতে চলেছে।

ANNEXURE- 'A'

| Sl. No | Name of Establishment | ST | SC | OR |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 |
| 1, | Agriculture. | 136 | 50 | 60 |
| 2, | Settlement. | 85 | 26 | 42 |
| 5. | Refugee & Relief | 4 | — | 2 |
| 4. | Health. | 643 | 955 | — |
| 5. | Fisharies. | 12 | 25 | 46 |
| 6, | Research. | 3 | 1 | 2 |
| 7. | ST Welfare. | 29 | 15 | 49 |
| 8, | E. S. M. P. | 10 | 1 | 12 |
| 9. | Higher Education. | 157 | 58 | 108 |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 10 | Social Education. | 124 | 126 | 147 |
| 11. | School Education. | 1650 | 252 | 623 |
| 12 | Industry. | 70 | 28 | 115 |
| 13. | Animal Resource Development | 293 | 59 | 68 |
| 14. | Panchayet Raj. | 202 | 95 | 212 |
| 15. | Printing & Stationaries. | 26 | 9 | 24 |
| 16, | I, C. A. & T, | 84 | 37 | 76 |
| 17, | Food & Civil Supply, | 60 | 35 | 82 |
| 18. | Fire Service. | 41 | 25 | 69 |
| 19. | Planning. | 6 | 3 | 6 |
| 20. | Civil Defence | — | 1 | — |
| 21. | Small Savings. | 3 | 2 | 4 |
| 22. | Statistics. | 12 | 5 | 10 |
| 23. | TRP & PGP. | 37 | 17 | 50 |
| 24 | Labour & Commissioner. | 16 | 6 | 16 |
| 25 | Co Operative. | 54 | 29 | 53 |
| 26 | Coief Engineer, Water Rescurce, | 72 | 36 | — |
| 27 | Chief Engineer, Electrical | 97 | 23 | 35 |
| 28 | Chief Engiqeer, P. W D, | 6 | 4 | — |
| 29. | D, M. (West). | 130 | 55 | 77 |
| 30 | D. M. (North). | 58 | 4 | 24 |
| 31. | D, M. (South) | 55 | 16 | 21 |
| 32. | D. R. (West), | 3 | 2 | 1 |
| 33 | D, R. (North) | 1 | 1 | 3 |
| 34. | D. R. (South) | 2 | 1 | 4 |
| 35. | Dist & Session Judge. (North) | 4 | — | — |
| 36 | Dist. & Session Judge, (South) | 4 | 1 | 2 |

| 1 | 2 | 3 | 5 | 5 |
|---|---|---|---|---|
| 37. | D. G. of Police. | 1798 | 790 | 2265 |
| 38. | Apptt. & Service Deptt. | 193 | 69 | 21 |
| 39. | Forest. | 91 | 46 | 107 |
| 40. | T. P. S. C. | 5 | 6 | 3 |
| 41. | Town & Country Planning. | 3 | 1 | 7 |
| 42. | Trensport Deptt. | — | 2 | 3 |
| 48. | Factris & Boilers. | 2 | — | 1 |
| 44. | Rajya Sainik Board. | 3 | — | — |
| 45. | Taxes. | 6 | 1 | 3 |
| 46. | Weights & Measures. | 9 | 3 | 8 |
| 47. | Election Deptt. | 19 | 7 | 24 |
| 48. | Science & Technology. | 6 | 1 | 5 |
| 49. | Departmental Enquiries. | — | — | 1 |
| 50. | I. R. D. P. | 3 | — | 5 |
| 51. | S. A. Department, | 91 | 50 | 96 |
| 52. | Law Department. | 1 | — | 1 |
| 53. | Evuluation Organisation. | 5 | 3 | 6 |
| 54. | I G. Prison, | 12 | 8 | — |
| 55. | Agartala Municipality. | 73 | 10 | 3 |
| 56. | T. R. P. C. | 4 | 2 | — |
| 57. | T. R. T. C. | 120 | 25 | 48 |
| 58. | T. F D. P. C. | 18 | 6 | 14 |
| 59. | Khadi & Village Industrics. | 8 | 1 | 1 |
| 60. | T. B. S. E. | 3 | — | — |
| 61. | Jute Mills. | 140 | 64 | — |
| 62. | Handloom & Handicrafts. | 34 | 11 | 30 |
| 63. | T. L. D. C. | — | — | 1 |

| 1 | 2 | 3 | 4 | 5 |
|---|---|---|---|---|
| 64. | Advisory Board. | 2 | — | — |
| 66. | D. R. D. A. | 1 | 4 | 2 |
| 66. | Youth Programme. | 32 | 5 | 67 |
| 67. | Housing Board. | 3 | — | — |
| 68. | Excise. | 5 | 4 | 9 |
| 69. | D. M. (Dhalai) | 77 | 38 | 155 |
| | | 6975 | 2461 | 4937 |

Admitted Postponed Un-starred Questions No. 116

Name of the Members : Sri Ratan Lal Nath.
Sri Billal Mia

Will the Hon'ble Minister-in-charge of the Manpower Planning and Employment Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৯৩ ইং সনের এপ্রিল মাস থেকে ১৯৯৮ ইং সনের ৩০শে জুন পর্যন্ত রাজ্যের বিভিন্ন দপ্তর সমূহে কয়টি ডাই-ইন-হারনেস কেসের চাকুরী হয়েছে ? এবং

১। আরও কত ডাই-ইন-হারনেস কেইস এখন পর্যান্ত পেন্ডিং আছে ? (আলাদা আলাদা হিসাব দপ্তর ভিত্তিক)।

উত্তর

১। ১৯৯৩ ইং সনের এপ্রিল মাস থেকে ১৯৯৮ ইং সনের ৩০শে জুন পর্যান্ত রাজ্যের বিভিন্ন দপ্তরে মোট ১৪৫০-টি ডাই-ইন্-হারনেস কেইস-এর চাকুরী হয়েছে ? এবং

২। ৫৭১টি ডাই-ইন্-হারনেস্ কেইস পেন্ডিং আছে। (আলাদা আলাদা দপ্তর ভিত্তিক হিসাব Annexure-A-তে দেওয়া হয়েছে।)

ANNEXURE—'A'

| Sl. No. | Name of the Estts. | No. of cases Pending |
|---|---|---|
| 1. | Agriculture | 81 |
| 2. | Land Records & Settlements | 6 |
| 3. | Director of Health | 21 |
| 4. | Fisheries | 6 |
| 5. | ST welfare | 2 |
| 6. | Employment & Manpower | 1 |
| 7. | Higher Education | 5 |
| 8. | Social Education | 14 |
| 9. | School Education | 92 |
| 10. | Industires | 7 |
| 11. | Animal Res. Deptts | 16 |
| 12. | Panchayet Raj. | 5 |
| 13. | Printing & Stationaries | . |
| 14. | ICA&T | 1 |
| 15. | Food & Civil Supplies | 4 |
| 16. | Fire Service | 2 |
| 17. | Planning | 1 |
| 18. | Statistics | 2 |
| 19 | T. R. P. & P. G. P. | 3 |
| 20. | Labour Commission | 1 |
| 21. | Co-Operative | 1 |
| 22. | Chief Engineer, Water Resources | 51 |
| 23. | ,, Electrical | 17 |
| 24. | ,, P.W.D. | 43 |
| 25. | D. M. & Collector (West) | 8 |
| 26. | D. M. & Collector (South) | 2 |

| | | |
|---|---|---|
| 27. | Dist. & Session Judge (West) | 1 |
| 28 | ,, ,, ,, (North) | 1 |
| 29. | ,, ,, ,, (South) | 1 |
| 30. | D. G. of Police | 81 |
| 31. | Forest | 2 |
| 32. | S. A. Department | 4 |
| 33. | I. G. Prision | 1 |
| 34. | Agartala Municipality | 21 |
| 35. | T. R. T. C. | 38 |
| 36. | Tripura Forest Dev. Corpn. | 1 |
| 37. | Khadi & Village Industires | 1 |
| 38. | Tripura Jute Mills Ltd. | 10 |
| 39. | Handloom & Handicrafts | 4 |
| 40. | Youth Programme | 1 |
| 41. | Commissioner of Excise | 2 |
| 42. | D. M. & Collector (Dhalai) | 1 |
| | | 571 |

Admitted Postponed Un-starred Question No.—121

Name of the Member : Sri Prakash Chandra Das

Will the Hon'ble Minister-in-Charge of the Employment Services & Manpower Planning be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে কর্মরত এস-সি ও এস-টি কর্মচারীদের সংখ্যা কত ?

২। স্পেশাল ড্রাইভের মাধ্যমে কতজন এস-সি এবং কতজন এস-টি প্রার্থীকে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে চাকুরী প্রদান করা হয়েছে ?

৩। এই ক্ষেত্রে ১০০ পয়েন্ট রোষ্টার প্রথা অনুসরন করা হয়েছিল কিনা ?

## উত্তর

১। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে কর্মরত এস-সি কর্মচারীর সংখ্যা ১৬,০২৭ এবং এস-টি কর্মচারীর সংখ্যা ২৪,৫০৩ জন।

২। স্পেশাল ড্রাইভের মাধ্যমে এস-সি ৩,৩৯২ ও এস-টি ৮,৬৬২ জন প্রার্থীকে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে চাকুরী প্রদান করা হয়েছে।

৩। হ্যাঁ, এই ক্ষেত্রে যথাযথভাবে ১০০ পয়েন্ট রোষ্টার প্রথা অনুসরন করা হয়েছে।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House, Agartala on 19th January, 1999 at 11 A.M.

## PRESENT

Shri Jitendra Sarkar, Hon'ble Speaker in the Chair, The Chief Minister, the Deputy Speaker, 14 Ministers and 36 Members.

## ANNOUNCEMENT BY THE CHAIR

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য মহোদয়গণ, আজ ১৯-১-১৯৯৯ ইং তারিখ 'ঈদ্-উল-ফিৎর' উপলক্ষ্যে রাজ্য সরকার সমস্ত সরকারী এবং বে-সরকারী প্রতিষ্ঠানে ছুটি ঘোষণা করেছে। তাই আজকের অধিবেশনের কাজকর্ম সমাপ্তি ঘোষণা করছি এবং আজকের জন্য নির্ধারিত সমস্ত কার্যসূচী আগামীকল্য অর্থাৎ ২০-১-১৯৯৯ ইং তারিখ বুধবার যথারীতি অনুষ্ঠিত হবে। এতদসম্বলিত ঘোষণা (বুলেটিন পার্ট ২, তাং-১৯-১-১৯৯৯) মাননীয় মন্ত্রী/সদস্য মহোদয়গণ পেয়েছেন।

এতএব, এই সভা আগামী ২০শে জানুয়ারী বুধবার, ১৯৯৯ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মূলতুবি রইল।

No. F. 7 (8-11)-LA/99

TRIPURA LEGISLATIVE ASSEMBLY

SECRETARIAT

BULLETIN PART—II

(General information relating to Assembly and other matters)

JANUARY 19, 1999

Due to declaration of Holiday on the 19th January, 1999 on the occassion of Id-Ul-Fitre, all the Business of the House scheduled for 19-01-1999 will be transacted in the House on the 20th January, 1999. This is for kind information of the Hon'ble Members and Ministers.

(B.K. GOSWAMI)
Secretary
Tripura Legislative Assembly

To :

1. All Members, Tripura Legislative Assembly.
2. Chief Minister/all Ministers, Tripura, Agartala.

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

The House met in the Assembly House Agartala on Wednesday, the 20th January, 1999 at 11 A.M.

### P R E S E N T

Shri Jitendra Sarker, Hon'ble Speaker, The Chief Minister, the Deputy Speaker, 14 Ministers and 37 Members.

### ANNOUNCEMENT BY THE HON'BLE SPEAKER

Hon'ble Members,

I have received a letter on 19. 1. 1999 from the Chief Minister of Tripura intimating that the Chief Minister would leave Agartala on 20th January, 1999 for New Delhi to attend Inter-State Council Meeting, During his absence from the State Shri Anil Sarkar, Minister, Education will perform the duties and discharge the function relating to Leader of the House. Shri Badal Choudhury, Minister, Finance, PWD etc. Departments will perform the duties and discharge the function relating to the business of the Home Department and Shri Keshab Majumder, Minister, Revenue, Health etc. Departments will perform the duties and discharge the function relating to the business of the Law Department for the current Session of the Tripura Legislative Assembly during his absence from the State.

I have also received a letter on 19th January, 1999 from the Chief Minister of Tripura intimating that Shri Keshab Majumder, Minister, Revenue, Health etc. Departments will perform the duties and discharge the function relating, to the business of the department allocated to Shri Faizur Rahaman, Minister, Labour during the Current Session of the Tripura Legislative Assembly in his absence..

### MATTER RAISED BY MEMBERS

শ্রীরতনলাল নাথ (মোহনপুর) :—স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আর্কষণ করছি। ভারতবর্ষের

সবগুলি রাজ্য বিধানসভায় হুস হো বইটির সংস্থান আছে। একমাত্র ত্রিপুরা বিধানসভায় এটা নেই। গত ছয় বছর ধরে আমরা বায়োডাটা দিয়ে যাচ্ছি, কিন্তু এখন পর্য্যন্ত বই প্রকাশিত হয় নি।

**মিঃ স্পীকার ঃ—** ঠিক আছে এই ব্যাপারে পরে কথা বলব। আপনি আমার এখানে যাবেন। আপনার সাথে আলোচনা করে এই ব্যাপারে কি করা যায় দেখব।

**শ্রীরতনলাল নাথ ঃ—** স্যার, আমরা যেন নেকস্ট সেশানের আগে পুস্তিকা দেখতে পাই।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকে বিধানসভা সেশানের শেষ দিন। অনেকগুলি বিজনেস আছে। কাজেই আমি মাননীয় বিরোধী দলনেতা এবং লীডার অব দ্য হাউসকে অনুরোধ করব, আজকে যে প্রশ্নগুলি, রেফারেন্স এবং কলিং এটেনশান এসেছে সেগুলির উপর ৩টার বেশী কেউ যেন প্রশ্ন না করেন। একমাত্র প্রশ্নকর্তা ২টি করতে পারেন এবং অন্য একজন একটি করতে পারেন। এই ব্যাপারে আপনারা আমাকে সাহায্য করবেন।

**শ্রীজওহর সাহা (বীরগঞ্জ) ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিশেষ কথা বলতে চাই। ব্যাপারটি হচ্ছে বাংলাদেশের প্রধানমন্ত্রী শেখ হাসিনা আগামী ২৭শে জানুয়ারী, ১৯৯৯ ইং তারিখে পশ্চিমবঙ্গে আসছেন। পশ্চিমবঙ্গ সরকার সেখানে উনার সাথে ট্রানজিট রুট চালুর ব্যাপারে আলোচনা করবেন। আমাদের রাজ্যের ব্যাপারে অনেকদিন আগেই ডিমাণ্ড ছিল।

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য আপনি এই ব্যাপারে পরে আলোচনা করবেন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ** স্যার, এটা আমাদের রাজ্যের কোন বিষয় নয়, পশ্চিমবঙ্গের ব্যাপার।

**শ্রীসমীররঞ্জন বর্মণ (বিশালগড়):—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা আমার মনে হয় খুবই ইমপরটেণ্ট মেটার। Though it is not the state subject. What we can do ? We can request the leader of the House, Mr. Speaker sir. to move a resolution and draw the attention of the Central Government to take the matter wheh the Prime Minister of Bangladesh Begam Shekh Hashina will be visiting India. That we can do. It is very important matter.

**শ্রীঅনিল সরকার (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এটা তো ইমপরটেণ্ট মেটার। আমরা বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে বলেছি। বিভিন্ন সময়ে এটা নিয়ে হাউসে

আলোচনা হয়েছে। এখন তোলার আর প্রয়োজন নেই। এটা তো আমরা মুভ করেছি। অনবরত এজেণ্ডার মধ্যে এই বিষয়টা আমাদের আগে ছিল।

**মিঃ স্পীকার :**—মাননীয় মন্ত্রী মহোদয়, মাননীয় সদস্য যখন বলেছেন যেহেতু এই বিষয়টা এখন সামনে এসেছে এই ব্যাপারে আপনি যদি কিছু বলেন তাহলে আপত্তির কিছু নেই।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—স্যার, এটা আপনি দেখবেন সেকেণ্ড আওয়ারে যাতে হয়।

## QUESTIONS AND ANSWERS

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্যা শ্রীমতী বৈজয়ন্তী কলই।

**শ্রীমতী বৈজয়ন্তী কলই** (টাকারজলা) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নং ১৩।

**শ্রীসুকুমার বর্মণ** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নং ১৩।

### প্রশ্ন

১। আগরতলা থেকে জম্পুইজলা পর্য্যন্ত টি,আর,টি,সি বাস সার্ভিস পুনরায় চালু করার জন্য সরকারী-ভাবে কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা?

২। যদি করা হয়ে থাকে, তবে কবে নাগাদ চালু করা হবে?

### উত্তর

১। প্রয়োজনীয় বাসের অভাবে আগরতলা-জম্পুইজলা রুটে টি,আর,টি,সি সার্ভিস পুনরায় চালু করা সম্ভব হয় নি।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীমতি বৈজয়ন্তী কলই :**—সাপ্লিমেণ্টারী স্যার, জম্পুইজলা ব্লকের অনেক কর্মচারী এবং শিক্ষক এবং টাকারজলা ব্লকের অনেক কর্মচারী এবং শিক্ষক তাদের গাড়ীর অভাবে যাতায়াত করতে ভীষণ অসুবিধা হয়। কারণ তাদের মধ্যে বেশীরভাগ কর্মচারী এবং শিক্ষক আগরতলা থেকে ডেইলী যাতায়াত করেন। তাদের এই অসুবিধা দূর করার জন্য টি, আর, টি, সি বাস পুনরায় চালু করার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কিনা এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রীস্ কুমার বর্মণ (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমি বলেছি যে, আমাদের টি,আর,টি,সির ট্রান্সপোর্ট বাসের সংখ্যা কম। যার কারণে আমরা সমস্ত রোডে বাস সার্ভিস চালু করতে পারছি না। এটা ঠিক যে, মাননীয় সদস্য যা বলেছেন শিক্ষক এবং কর্মকারীদের অসুবিধা হচ্ছে এটা সত্য। আমাদের যা বাসের সংখ্যা তা দিয়ে আমরা সমস্ত রোডগুলি কাভার করতে পারছি না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাইমাভ্যালী) :** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি, কবে নাগাদ এই বাস সার্ভিস পুনরায় চালু করা হবে? জম্পুইজলা, শিলাছড়ি, তীর্থমুখ এবং চেলাগাং ইত্যাদি জায়গায় আগে টি,আর,টি,সি সার্ভিস চালু ছিল। কিন্তু বর্তমানে ঐ সমস্ত রোডে টি,আর,টি,সি সার্ভিস বন্ধ হয়ে গেছে। আগামী আর্থিক বছরে উপরে উল্লিখিত যে সমস্ত রোডগুলিতে টি,আর,টি,সি সার্ভিস চালু ছিল। সেগুলিতে পুনরায় টি,আর,টি,সি সার্ভিস চালু করা হবে কিনা এবং দিন দিন টি,আর,টি,সির বাসের সংখ্যা কমে যাওয়ার কারণ কি? এটা মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীস্ কুমার বর্মণ (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য জম্পুইজলা, শিলাছড়ি, তীর্থমুখ এবং চেলাগাং এই সমস্ত রোডগুলিতে টি,আর,টি,সি বাস বন্ধ হওয়ার কথা উল্লেখ করেছেন। তাছাড়াও আরও কিছু কিছু রোড আছে যেখানে আগে টি,আর,টি,সি বাস চালান হত কিন্তু এখন সম্ভব হচ্ছে না।

প্রথম কারণ হচ্ছে যে, টি,আর,টি,সি আমাদের বাসের যে সংখ্যা সেই বাসের সংখ্যা দিয়ে আমরা সমস্ত রোড কভার করতে পারছি না। দ্বিতীয়তঃ কারণ হচ্ছে আমরা আগে একই বাস দিয়ে ডাবল সার্ভিস চালু করতে সম্ভব হতো কিন্তু এখন আমরা সবাই জানি, রাজ্যের পরিস্থিতিতে কিছু রোড নিরাপত্তার কারণে আমরা সেখানে ডাবল সার্ভিস দিতে পারছি না। ইতিমধ্যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে টি,আর,টি,সির অফিসার এবং ফিনান্সের অফিসার যারা আছেন তাদের একটা সভা অনুষ্ঠিত হয়েছে উচ্চ পর্যায়ে। আমাদের যে বাসগুলি অফ রোড হয়ে আছে বাসগুলিকে যাতে আমরা মেইনটেনেন্স করতে পারি তার জন্য সেখানে কিছু অর্থ বরাদ্দের জন্য সেই মিটিংএ আলোচনা হয়। সেই মিটিং-এ চীফ সেক্রেটারী ছিলেন, কিছু টাকা বরাদ্দ হয়েছে। এর মধ্যে আমরা ১০টা বাসকে সারাই করার জন্য উদ্যোগ নিয়েছি। এগুলি সারাই করে নিতে পারলে তাহলে আমরা অফ রোডগুলিতে দেব যাতে যাত্রীসাধারণের সুবিধা হয়। তৃতীয়তঃ মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন শিলাছড়ি সম্পর্কে একটি প্রশ্ন আছে। যেহেতু তিনি উল্লেখ করেছেন, সেজন্য আমি বলছি আমরা ইতিমধ্যে এই রোডটি হাতে নেওয়ার জন্য চেষ্টা করছি।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া (কৃষ্ণপুর) :—** সাপ্লিমেন্টারী স্যার, তেলিয়ামুড়াতে একটা স্টেশান আছে, কিন্তু

ওয়ান ওয়ে রোড হওয়াতে এখানে কোন টি,আর.টি,সি ঢুকত না। মন্ত্রীবাহাদুর জানেন তেলিয়ামুড়া সেন্টারটা খুবই লাভজনক টি,আর,টি,সির সেন্টার ছিল। কিন্তু ওয়ান ওয়ে হওয়াতে সেটা চলছে না। এই ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা? দ্বিতীয় সাপ্লিমেন্টারী হচ্ছে—আমরা মধ্যে মধ্যে টি,আর, টি,সিতে উঠি। টি,আর,টি,সির বাসে জানালার কাচের যে সিস্টেম সেটা ভাল নয়। কাচগুলি এভাবে ফিট করা আমরা যখন সিটে বসি বসলে কিছু দেখা যায়না, আবার নীচে ফেলে দিলে উপরটা ঢেকে যায়। যে সিস্টেমটা করা হয়েছে, এই সিস্টেমটা চেঞ্জ করার জন্য আগামীদিনে কোন চিন্তা ভাবনা করবেন কিনা প্যাসেঞ্জারদের সুবিধার জন্য?

**শ্রীসমীর কুমার বর্মণ ( মন্ত্রী ) :**— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রশ্নটা তুলেছেন তেলিয়ামুড়াতে একটা টি,আর,টি,সি বাস ষ্ট্যাণ্ড আছে, ওয়ান ওয়ে হওয়াতে বাস ঢুকতে পারছে না। এমনিতে যে পাবলিক গ্যারেজের যে বাস সেটার ষ্ট্যাণ্ড হয়ে গেছে ব্রীজের ঐ পারে। স্বাভাবিক কারণে যাত্রী সাধারণ সেখানে থাকছেন। এই বিষয়টা আমাদের নজরে এসেছে। তার জন্য টি,আর,টি,সি কর্তৃপক্ষ উনারা সেখানে একটা কাউন্টার খোলার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন, যাতে এখানেও প্যাসেঞ্জাররা টিকিট বুক করতে পারেন এবং তারা যাতায়াত করতে পারেন স্যার, কাচের যে প্রশ্নটা তুলেছেন, এটা নিয়ে নিশ্চয়ই আলোচনা করা হবে কি করে কি করা যায়। এটা এমনিতে কিছু বলতে পারছি না।

**শ্রীরতনলাল নাথ :** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী গত বিধানসভা অধিবেশনে অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১৭৩ মাননীয় সদস্য শ্রীকাজলচন্দ্র দাসের প্রশ্নের উত্তরে বলেছিলেন "আমরা টাকারজলা, মান্দাই, কিল্লা, তুলাশিখর, কদমতলা, মেলাঘর, রূপাইছড়ি, ছামনু, করবুক, দশদা ব্লক হেড কোয়ার্টারের সঙ্গে টি,আর,টি,সি সার্ভিস চালু হবে।" পরবর্তী সময়ে একটি অতিরিক্ত প্রশ্ন করেছিলেন মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় যে, প্রত্যন্ত অঞ্চলে টি,আর,টি.সি বাস চালু করা হবে কিনা? মাননীয় মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যা এটা আমরা চিন্তা ভাবনা করছি। প্রতিশ্রুতি অনুসারে কোন্ কোন্ প্রত্যন্ত অঞ্চলে টি,আর,টি,সি বাস চালু করা হয়েছে?

**শ্রীসমীর কুমার বর্মণ (মন্ত্রী) :** স্যার, মাননীয় সদস্য যে প্রশ্নটা এখানে উত্থাপন করেছেন প্রশ্নটা গত বিধানসভা অধিবেশনে উত্তরের সময় আমি বলেছিলাম আমরা বাসগুলিকে যদি সারাই করতে পারি তাহলে প্রত্যন্ত অঞ্চলগুলিতে দিতে পারব। সেদিনও আমি বলেছি যে, আমরা কাঞ্চনপুরটা হাতে নিয়েছি। তাছাড়া আমি বলেছি যে আমরা ১০টা বাস সারাই করার জন্য উদ্যোগ নিয়েছি এবং তার কাজ চলছে। এই বাসগুলি আমরা আশা করছি খুব তাড়াতাড়ি সারাই করে নিতে পারব। ১০টা বাস

আমার হাতে আসলে পরেই এইযে প্রশ্নগুলি এসেছে, যেমন রবীন্দ্রবাবুও প্রশ্নটা তুলেছেন শিলাছড়ি, মন্দিরঘাট এই প্রত্যন্ত অঞ্চলগুলি হাতে নেবার উদ্যোগ নেব।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার** (পোয়াই) : অ্যাডমিটেড কোয়েশ্চান নং- ৮৯ স্যার,

**শ্রীসুকুমার বর্মণ** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৮৯

## প্রশ্ন

১) খোয়াই শহরের জীপ ট্যাক্সি ষ্ট্যাণ্ড এবং টি,আর,টি,সি ষ্ট্যাণ্ডের কাছে সুলভ শৌচাগার নির্মাণের কথা বিবেচনা করা হবে কিনা ?

২) খোয়াই মহারাজগঞ্জ বাজার সংলগ্ন বাস ষ্ট্যাণ্ডে একটি সুলভ শৌচাগার নির্মাণ করা হবে কি না ?

## উত্তর

১) এই দুইটা জায়গাতে আমাদের সুলভ শৌচাগার করার জন্য পরিকল্পনা বিচারাধীন আছে।

**শ্রীসমীর দেব সরকার** : সাপ্লিমেন্টারী স্যার, বর্তমান আর্থিক বছরে এটা কার্যকরী করার সম্ভাবনা আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুকুমার বর্মণ** (মন্ত্রী) : মিঃ স্পীকার স্যার, আমরা ইতিমধ্যে কিছু কিছু উদ্যোগ নিয়েছি বিভিন্ন বাস ষ্ট্যাণ্ডের কাছে সুলভ শৌচাগার করার জন্য এবং খোয়াই সম্পর্কেও আমাদের বিবেচনার মধ্যে আছে। আমরা আগরতলার বটতলা, মটরষ্ট্যাণ্ড ও রাধানগর বাস ষ্ট্যাণ্ডে করেছি। ধলাই জেলার আমবাসাতেও করেছি, মনুঘাটেও করেছি তবে এটা ওপেন করা বাকী আছে এর মধ্যেই ওপেন হয়ে যাবে। তারপর তেলিয়ামুড়া ও অমরপুরেও আমাদের কাজ চলছে, তারপর খোয়াইও আমাদের বিবেচনার মধ্যে আছে। আমরা চেষ্টা করব যাতে দ্রুত এই কাজগুলি সম্পন্ন করতে পারি।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীজওহর সাহা।

**শ্রীজওহর সাহা** :—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার —১৭৩

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৭৩

## QUESTIONS AND ANSWERS

### প্রশ্ন

১) ক) রাজ্যে ক্ষুদ্র ও মাঝারী শিল্প সম্প্রসারণের জন্য কি কি ধরণের নিয়মনীতি চালু করা হয়েছে ;

খ) ১৯৯৩ ইং সনে ১লা এপ্রিল থেকে ১৯৯৮ ইং সনের ১৬ই ডিসেম্বর পর্যন্ত কতজনকে কত পরিমাণ টাকা কি শর্তে এ ধরণের শিল্প সম্প্রসারণের জন্য দেওয়া হয়েছে ;

গ) এর মধ্যে কত টাকা ঋণ ও কত টাকা সাহায্য হিসাবে দেওয়া হয়েছে ( বছর ভিত্তিক পৃথক হিসাব ) ?

ক) ত্রিপুরা রাজ্যে ক্ষুদ্র ও মাঝারী শিল্প সম্প্রসারণের জন্য রাজ্য সরকার ত্রিপুরা ষ্টেট ইন্‌সেন্‌টিভ্ স্কীম, ১৯৯৫ নামে গুচ্ছ প্রকল্প ঘোষণা করেছেন।

খ) ১৯৯৩ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৮ ইং সালের ১৬ ডিসেম্বর পর্য্যন্ত ২৫৯ জনকে মোট ৭৯৩.৬৩ লক্ষ টাকা টি, আই, ডি, সির মাধ্যমে শিল্প সম্প্রসারণের জন্য ঋণ দেওয়া হয়েছে।

গ) শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে কোন সাহায্য দেওয়া হয় না। তবে প্রকল্প রূপায়িত হলে শিল্প ও বাণিজ্য দপ্তর হতে সাবসিডি দেওয়া হয়।

১৯৯৩-৯৪ ইং সাল হতে ১৯৯৮-৯৯ ইং সাল পর্য্যন্ত ( ডিসেম্বর, ৯৮ ইং পর্য্যন্ত ) দেওয়া ঋণের হিসাব নিম্নরূপ :—

১৯৯৩-৯৪ ইং সালে — ৬৭.৭৪ লক্ষ টাকা,
১৯৯৪-৯৫ ইং সালে—১৪১.১৪ লক্ষ টাকা,
১৯৯৫-৯৬ ইং সালে—২২০.৩৯ লক্ষ টাকা,
১৯৯৬-৯৭ ইং সালে—১৭৬.১৭ লক্ষ টাকা,
১৯৯৭-৯৮ ইং সালে ১১৭.৮৫ লক্ষ টাকা,
১৯৯৮-৯৯ ইং সালে ৭০.৩৩ লক্ষ টাকা,

মোট - ৭৯৩.৬৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

**শ্রীজওহর সাহা :** সাপ্লিমেন্টরী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছিলেন যে ১৯৯৫ ইং সালে শিল্প সম্প্রসারণের জন্য রাজ্য সরকার একটা নীতি প্রনয়ণ করেছেন। এই যে নীতিটা, এই নীতি কি জানতে পারি কি বা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? এই হল নাম্বার ওয়ান। তারপর নাম্বার টু হচ্ছে। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে যাদেরকে এই শিল্প সম্প্রসারণের আওতার মধ্যে-বেনিফিসিয়ারিজ সিলেকশন করা হচ্ছে এটা কোন্ পদ্ধতিতে

করা হচ্ছে এবং এই সিলেকশন বোর্ডের মধ্যে কারা কারা আছে। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীপবিত্র কর (মন্ত্রী)** :— মিঃ স্পীকার স্যার, ইনসেনটিভ স্কীমের উপরে যে প্রকল্প রয়েছে সেটা আমি আপনাকে আজকে দুপুরের মধ্যে দিয়ে দিতে পারব। এক্ষুনি সেটা আসবে কাছে নেই। তবে এই ব্যাপারে কিছু কিছু বলতে পারি যে যারা যারা শিল্প স্থাপন করার জন্য উদ্যোগ নেয় তাদেরকে আমরা একটা সাব্‌সিডি দেই। তাদের ১৫ পার্সেন্ট সাবসিডি দেওয়া হয়। তাছাড়া নতুন শিল্প স্থাপন করলে তাদের কাছ থেকে প্রথম পাঁচ বছর পর্য্যন্ত কোন সেল টেক্স নিই না। এটা আরো রয়েছে আমি সংক্ষেপে দুই একটি কথা বলছি।

তারপর যে বিষয়টি রয়েছে, শিল্প ঋণ দেওয়ার ক্ষেত্রে এই কাজটা আমাদের ইণ্ডাস্ট্রিয়েল ডেভেলাপমেণ্ট কর্পোরেশন তারা করে থাকেন। সেখানে তাদের যে পদ্ধতি রয়েছে সে পদ্ধতি অনুযায়ী যারা এপ্লাই করবে তাদের আবেদনপত্র স্ক্রুটিনি করার জন্য অফিসারস্ লেভেলে একটি স্ক্রুটিনি কমিটি রয়েছে। সেই স্কুটিনি কমিটি সমস্ত বিষয় স্ক্রুটনি করে দেখবে সেটা ভায়েবল কি না এবং রিকুইজিট শর্তাবলী পূরণ করতে পেরেছে কি না। এটা দেখে তারা সেটাকে টেকআপ করেন এবং সেটাকে বোর্ডের কাছে পাঠিয়ে দেন ফর অ্যাপ্রুভ্যাল। বোর্ড তখন সেটাকে অ্যাপ্রুভ্যাল দেন। তবে এই পদ্ধিতিটাকে আরো সহজ করার জন্য আমরা ব্যবস্থা নিয়েছি যে লাখ টাকা পর্য্যন্ত ঋণের ক্ষেত্রে অফিসার লেভেলে স্ক্রুটিনি কমিটি সেটাকে স্কুটিনি করে যদি দেখেন সেটার ভায়েবিলিটি রয়েছে তাহলে এম, ডি, ই এক লাখ টাকা পর্য্যন্ত ঋণ দিতে পারবেন এবং পরবর্তী সময়ে সেটাকে বোর্ডের কাছে পাঠিয়ে তাদের অ্যাপ্রুভাল নিয়ে নিতে পারবেন।

**শ্রীজওহর সাহা** : সাপ্লিমেণ্টারী স্যার, শিল্প সম্প্রসারণ এটা রাজ্যের স্বার্থে দরকার এটা সবারই জানা আছে এবং এরজন্য আমাদের সকলেরই সহযোগিতা দরকার। এইজন্য এই যে নীতি নির্দেশিকা যেটা ১৯৯৫ সালে করা হয়েছে সেটা আমাদের প্রত্যেক সদস্যকে এক কপি করে দেওয়া হবে কি না? কারণ এটা সবারই জানা উচিৎ এবং আমাদের সকলের জানা থাকলে এই ব্যাপারে সার্বিক সহযোগিতা করতে পারি। কাজেই সেটা মাননীয় মন্ত্রী মহোদয় আমাদের সকল মেমবারদের সরবরাহ করবেন কি না?

দ্বিতীয়তঃ মাননীয় মন্ত্রী মহোদয় যে স্ক্রুটিনি কমিটি অফিসার লেভেলে রয়েছে বলেছেন যারা এপ্লিকেশন করেন তাদের এপ্লিকেশন স্ক্রুটিনি করে দেখেন যে, সেটার ভায়েবিলিটি আছে কি না এবং তারপর তারা তাদের বাছাই করেন। কিন্তু স্যার, দেখা গেছে সামান্যতম টেকনিক্যাল ভুল রয়েছে এই অজুহাতে তাদের এপ্লিকেশন বাতিল করে দেওয়া হচ্ছে। এতে করে ক্ষুদ্র ও মাঝারী আকারের শিল্প উদ্যোগীদের এই অজুহাতে হয়রানী করা হচ্ছে। এতে রাজ্যে শিল্প সম্প্রসারণে প্রতিবন্ধকতার

সৃষ্টি হচ্ছে। কাজেই এই বাঁধা দূর করার জন্য রাজ্য সরকারের তরফে ব্যবস্থা নেওয়া হবে কি না?

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, প্রথম প্রশ্নের জবাবে বলছি যে আমাদের এই যে ইন্‌সেন্‌টিভ স্কীমগুলি রয়েছে আমি তার একটি করে কপি এই হাউসের সকল সদস্যের কাছে পাঠিয়ে দেব।

আর দ্বিতীয় প্রশ্নে যেটা বলছেন যে ক্ষুদ্র এবং মাঝারী শিল্প উদ্যোগীদের আবেদন সামান্য অজুহাতে বাতিল করে দেওয়া হচ্ছে এই ধরণের কোন স্পেসিফিক কেস্‌ যদি মাননীয় সদস্যের কাছে থেকে থাকে তাহলে তিনি সেটা আমার কাছে পাঠিয়ে দিতে পারেন বা আমার সঙ্গে যোগাযোগ করলে আমি এই ব্যাপারে সহযোগিতা করব। আমি সেটা টেক আপ করব। কারণ আমি গত ৫ বছর এই সংস্থার চেয়ারম্যান ছিলাম। খুব লিবারলি সেখানে এটা দেওয়া হয়ে থাকে যারা অন্তত শিল্প করতে আসে। কারণ আমরা মনে করি যে, চাকুরী অনেকেই দিতে পারছি না। যদি কোন একজন শিল্প উদ্যোগী সে যদি আমাদের এখানে শিল্প স্থাপন করে তাহলে এটা আমরা খুব লিবারলি দেখে থাকি। যদি কোন সুনির্দিষ্ট তথ্য থাকে পাঠাবেন নিশ্চয়ই আমরা দেখব। সে যদি ইলিজিবল হয় তাহলে আমরা দেওয়ার ব্যবস্থা করব।

**শ্রীমানিক দে** (মজলিশপুর) :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, ক্ষুদ্র এবং মাঝারি শিল্পগুলি টি, আই, ডি, সির ক্ষেত্রে ঋণ দিচ্ছেন। কিন্তু জাতীয়কৃত ব্যাংকগুলি থেকে পি, এম, আর, ওয়াই স্কীম ও কিছু ক্ষুদ্র শিল্পের জন্য ঋণ দেওয়া হয়। লক্ষ্য করা যায় নামগুলি স্পনসর করে দেওয়ার পরে জাতীয়কৃত ব্যাংক থেকে ঋণ পান না, ব্যাংকে সেটা পাঠানোর পরও, এই সংখ্যাটা কত? এবং জাতীয়কৃত ব্যাংকগুলি তাদের লগ্নী কত শতাংশ এখানে দেন এবং না দেওয়ার ফলে তাদের নামগুলি পুনরায় আবার ব্যাংকে পাঠানো হয় কিনা? যেমন পি, এম, আর ওয়াই একটা স্কীম আছে। এই স্কীমেও আমরা দেখেছি প্রচুর নাম স্পনসর করার পরও কিন্তু তারা ব্যাংক থেকে ঋণ পাননি। এই সংখ্যাটা কত জানাবেন কিনা?

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা এটার সাথে রিলেটেড নয়। এটার ডিটেইলস উত্তর যেহেতু আমি প্রস্তুত হয়ে আসেনি, তাই এখন দিতে পারব না। তবে এইটুকু বলতে পারি যে, এই বিষয়টাতে ঠিকই অসুবিধা আছে। কমার্শিয়াল ব্যাংকগুলি তারা যেগুলি আমরা স্পনসর করি তাতে তারা সেইগুলি ঠিকভাবে দেন না। এইটুকু বলতে পারি এই সরকার ক্ষমতার আসার পরে আমি ব্যক্তিগতভাবে তিনবার চারবার ব্যাংকের প্রতিনিধিদের নিয়ে আমি মিটিং করেছি। মিটিং করে এটা একটু উন্নত করেছি। আমি আমার দপ্তর থেকে এবং আমি ব্যক্তিগতভাবেও মন্ত্রী হিসাবেও এটা পারসু করেছি। যাতে পি. এম, আর, ওয়াই ঋণের ক্ষেত্রে

এই বিষয়টা আরও বেশী একস্‌প্রিয়েড হয়। মাননীয় সদস্য যদি আলাদাভাবে প্রশ্ন করেন তাহলে আমি ডিটেইলসটা দিতে পারব।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** (ছাওমনু) :—সাপ্লিমেন্টারী স্যার, রাইচকে অনুষ্ঠিত ডেস্টিনেশন ওয়েস্টবেঙ্গল থেকে শিক্ষা নিয়ে আমরা শিল্প সম্প্রসারণের এই যে ইনসেনটিভ স্কীম নতুন নীতি নির্দ্ধারণ করার জন্য রাজ্যসরকার চিন্তা করছেন কিনা? এই প্রসঙ্গে আমার বক্তব্য হলো যে, সোমনাথ চাটার্জী নিজেই স্বীকার করেছেন অফিসিয়াল প্রসিডিউর এবং লাল ফিতার ফাঁস এটা এমনই ভয়ংকর যে এটাকে কাটিয়ে সহজে শিল্প সম্প্রসারণ বর্তমান নীতিতে সম্ভব নয়। এটাকে উতরে যেতে হবে। যেতে গেলে যেমন গুজরাটে ত্রিশ দিনের মধ্যে হ্যাঁ, না হবে কি হবে না? এবং হলে যা যা ইনসেনটিভ পাওয়ার লাইট অমুক সমুক যেটা অ্যাসিউর ত্রিশ দিনের মধ্যে সে পেয়ে যাবে এই রকম বিভিন্ন রাজ্যে আছে। এই সমস্ত নীতি খতিয়ে দেখে ত্রিপুরা রাজ্যে নতুন শিল্প নীতি তৈরীর জন্য মাননীয় মন্ত্রী মহোদয় চিন্তা করছেন কিনা?

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) : মাননীয় স্পীকার স্যার, উনি বলেছেন ডেস্টিনেশন। ওয়েস্টবেঙ্গলে এটার সেমিনার হয়েছে গত পরশুদিন। তারাও অনেকগুলি পারে না ওয়েষ্টবেঙ্গল তো সেখানে অনেক কেপাবলিটি আছে এবং তাদের রিসোর্স অনেক বেশী আছে। আমাদের রাজ্যেও আমরা সেটার চেষ্টা করছি। একটা কথা এখানে বলতে হয় যেহেতু প্রসঙ্গক্রমে কথাটা এসেছে। দেবগৌড়া সরকার যখন ক্ষমতায় এসেছিলেন তখন নর্থ ইষ্টার্ণ রিজনে শিল্প স্থাপন করার জন্য একটা প্যাকেজ ডিক্লেয়ার করেছিলেন। সেই প্যাকেজের মধ্যেই উত্তর পূর্বাঞ্চলে যারা শিল্প স্থাপন করবেন তাদেরকে সেখানে ট্যাক্স হোলিডে বলে একটা বিষয় ছিল সেখানে দশ বৎসর ইনকাম ট্যাক্স এবং অন্য যে সমস্ত ট্যাক্স সেটা লাগবে না ২০০৭ সাল পর্য্যন্ত। ফ্রম শিলিগুড়ি থেকে যেখানে ষ্টেট ক্যাপিটেল অবধি অন দি ওয়ের, মেটেরিয়েলস্ এবং আমাদের শিল্পজাত জিনিষ পাঠানোর ক্ষেত্রে সেটা শিথিল করা হয়েছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, আমি তিনটা চিঠি দিয়েছি এবং আমাদের মুখ্যমন্ত্রী দুইটা চিঠি দিয়েছেন, দুইটা ফোরামে এই বিষয়ে আলোচনা হয়েছে। কিন্তু বর্তমান কেন্দ্রীয় সরকার সেই প্যাকেজ এখন পর্য্যন্ত ঘোষণা না করার ফলে এটা করা যায়নি। আমরা বলেছিলাম ওরা যদি টেন ইয়ারস ইনকাম ট্যাক্স ডিক্লেয়ার করে তাহলে আমরাও আমাদের ফাইভ ইয়ারস যেটা ষ্টেট ট্যাক্স আছে সেটাকে টেন ইয়ারস করব। সেই প্রতিশ্রুতি আমরা কেন্দ্রীয় সরকারকে দিয়েছি। সেই অনুযায়ী এখানে পরিকাঠামো উন্নয়ণের চেষ্টা আমরা করেছি। তারপরে উনি যে বিষয়টা বলেছেন যে অফিসিয়াল প্রসিডিউর ব্যাপারটা ঠিকই সমীরবাবু বলেছেন। আমাদের রাজ্যপালের যে রিপোর্ট সেই ভাষণের মধ্যে বিস্তারিত আছে। আমরাও ৩০ দিনের মধ্যে ভাল প্রজেক্ট হলে আমরা উইথিন ৩০ ডেজ একটা জায়গা দেখে ক্লিয়ারেন্স

করব। সেই ব্যাপারে আমাদের দপ্তর করছে। যারা শিল্প করতে চায় তাদের সিঙ্গেল উইণ্ড ইনফর- মেশান একটা জায়গাতে তার মেটেরিয়েলস্ কোথায় তার বিভিন্ন মালপত্র পেতে পারে, মেশিনারিজ পেতে পারে, মার্কেটের কি সোর্স এই সমস্ত বিষয় জানবার জন্য আমরা চালু করেছি। এবং যারা আসছে আমরা তাদেরকে ভাল প্রজেক্ট আসলে যত তাড়াতাড়ি সম্ভব এগুলি রূপায়ণ করার জন্য আমাদের দপ্তর চেষ্টা করছে।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—আমার প্রশ্নের উত্তর হচ্ছে না স্যার। আমার প্রশ্ন ছিল যে যতটুকুই আছে আমাদের রাজ্যের রিসোর্স এটা মোবালাইজ করার জন্য এবং বাইরের পশ্চিমবঙ্গের মত জায়গা বাইরের বড় বড় শিল্পপতি আমাদের দরকার নেই।

ত্রিপুরা রাজ্যের ছোট ছোট শিল্পপতি তাদের নিয়ে আমরা নতুন নীতি গঠনের ক্ষেত্রে একক সরকারী নীতি ঘোষণা না করে ওদের সঙ্গে বসে সেমিনার করে এইভাবে করা হবে কিনা অর্থাৎ নতুন শিল্প নীতি গঠন করা যাবে কিনা ?

শ্রীপবিত্র কর (মন্ত্রী) :—স্যার, এইরকম করেছে এক/দুইটা। আরও করা হবে। যেমন আমাদের শিল্পমেলা ২৯ তারিখ থেকে সেখানে আমরা এই ধরণের আইডিয়া রেখেছি। আমরা এরমধ্যে করব এইগুলি। এখানকার চেম্বারস্ অব্ কমার্স এবং আমাদের এখানে যে বিভিন্ন ইণ্ডাস্ট্রিয়াল এ্যাসো- সিয়েশনগুলি আছে তাদেরকে ইনভলব করে আমরা সেই সেমিনার করার উদ্যোগ অলরেডি গ্রহণ করেছি।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া (অম্পিনগর) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬।

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২৬।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, ডম্বুরের উচ্ছেদকৃত ৫০৪ পরিবারের আর্থিক পুনর্বাসনের জন্য জোট আয়লে একটি পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছিল ?

২। যদি সত্য হয়, ঐ প্রকল্পের অনুমিত ব্যয় কত ছিল এবং এরমধ্যে কত অর্থ রাজ্য সরকার পেয়েছেন ?

৩। প্রাপ্ত অর্থ কিভাবে ব্যয় করা হয়েছে।

উত্তর

১। হ্যাঁ, ১৯৯৩-৯৪ ইং সনে কেন্দ্রীয় সরকার এই পরিকল্পনা অনুমোদন করেছিল।

২। এই প্রকল্পের জন্য মোট অনুমিত ব্যয়ের পরিমাণ ছিল ২৩২ লক্ষ টাকা। উক্ত টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য মোট ১০৭ লক্ষ টাকার অনুমোদন দিয়েছিল এবং উক্ত পরিমাণ অর্থই রাজ্য সরকার দুই কিস্তিতে পেয়েছিল।

৩। ক) ডম্বুরনগর ব্লকে ৪২৫ এবং রাজনগর ব্লকে ৭৫ পরিবার সমেত মোট ৫০০ উচ্ছেদকৃত পরিবারকে অর্থনৈতিক পুনর্বাসন দেওয়া হয়েছে। ডম্বুরনগর ব্লকে ১৫৩ পরিবারকে জাল, নৌকা, ফলের বাগান তৈরী করা ছাড়া বাসগৃহ নির্মাণে অর্থ সাহায্য করা হয়েছে। এছাড়া ২৭২ পরিবারকে হাঁস মোরগের বাচ্চা, এদের ঘর, ফলের বাগান তৈরী করা ছাড়া বাসগৃহ নির্মাণে অর্থ সাহায্য করা হয়েছে।

খ) রাজনগর ব্লকে মোট ৭৫টি উচ্ছেদকৃত পরিবারকে অর্থনৈতিক পুনর্বাসন দেওয়া হয়েছে।

১) এরমধ্যে ২৫টি পরিবারকে গরু-গরুর ঘর, গরুর খাবার, ফলের বাগান তৈরী এবং বাসগৃহ নির্মাণের জন্য অর্থ সাহায্য করা হয়েছে।

২) এবং অপর ২৫টি পরিবারকে হাঁস-ছাগল এদের ঘর, খাবার, ফলের বাগান তৈরী এবং বাসগৃহ নির্মাণের জন্য অর্থ সাহায্য করা হয়েছে।

৩) এবং আরও ২৫টি পরিবার শূকর, হাঁস এদের ঘর, খাবার, ফলের বাগান তৈরী এবং বাসগৃহ নির্মাণের জন্য অর্থ সাহায্য করা হয়েছে।

গ) প্রত্যেক পরিবারকে মোট ২১,৪০০ টাকা করে আর্থিক সহায়তা প্রদান করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন যে, ২ কোটি ২৫ লক্ষ টাকার মধ্যে ১ কোটি ৭ লক্ষ টাকা দিয়েছেন। বাকী টাকা কেন পাওয়া গেল না এই ব্যাপারে কেন্দ্র সরকারের অভিমত কি? দ্বিতীয়তঃ হচ্ছে টাকা দেওয়ার কোন পরিকল্পনা এই স্কীমের মধ্যে ছিল কি না? যদি না থাকে তাহলে কোন্ কারণে এবং কোন্ উদ্দেশ্যে দেওয়া হলো জানাবেন কি?

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, ২ কোটি ৩২ লক্ষ টাকার স্কীম আমরা কেন্দ্র সরকারের কাছে পাঠিয়েছিলাম, সেখান থেকে ১ কোটি ৭ লক্ষ টাকার অনুমোদন দিয়েছেন দুই কিস্তিতে। এবং এর বেশী টাকা তারা দিতে পারবে না। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছি। সেখানে আমাদের স্কীম কাটছাঁট করে ১ কোটি ৭ লক্ষ টাকা দিয়েছেন।

আর দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন সেটা সেখানে আমাদেরকে কোন ক্যাশ টাকা দেয় নি। সব টাকার স্কীমানুসারে কাজ করিয়ে দেওয়া হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, যে টাকা ব্যয় করা হয়েছে সেই টাকা প্রতি পরিবার কত টাকা করে পেয়েছেন ? আর ঐ পরিকল্পনার মূল উদ্দেশ্য ছিল আর্থিক দিক থেকে তাদেরকে সাবলম্বী করে তোলা। আমার প্রশ্ন হচ্ছে এটা কিভাবে কার্যকর করা হচ্ছে এবং যে উদ্দেশ্যে এই পরিকল্পনা নেওয়া হয়েছে সেটি সফল হচ্ছে কি না ?

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) : –স্যার, যারা ডুম্বুর জলাশয়ের পরিপ্রেক্ষিতে পাঁচশত পরিবার উচ্ছেদ হয়েছেন তাদের প্রত্যেককেই পুনর্বাসন দেওয়া হয়েছে। এর মধ্যে যারা উচ্ছেদ হয়ে রাজনগরে চলে গেছেন তাদেরকে সেখানে দেওয়া হয়েছে। আর বাকী যারা ৪২৫টি পরিবার সেই ডুম্বুর এলাকাতে রয়ে গেছে তাদেরকে সেখানেই দেওয়া হয়েছে। আমরা পুনর্বাসনের উদ্দেশ্য সেখানে ঘর ফলের বাগান তারা যেভাবে চাইছে সেইভাবে দেওয়া হয়েছে। অনেকে বিভিন্ন রকমের স্কীম চেয়েছেন তারমধ্যে হাঁস-মুরগী পালনটিকে বাধ্যতামূলক করা হয়েছে। আবার কেউ কেউ জাল নৌকা চেয়েছে আমরা সেখানে একটা মডেল স্কীম চালু করেছি। যেখানে সেই মডেল স্কীমের অনুসারে তারা যেভাবে চাইছে সেইভাবে দেওয়া হয়েছে। তাদের অর্থনৈতিক উন্নয়নের জন্যই এটা করা হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, আমার প্রশ্ন ছিল সেখানে প্রতি পরিবার পিছু কত টাকা খরচ করা হয়েছে ? এবং যে লক্ষ্যে অর্থনৈতিক পুনর্বাসন হাতে নেওয়া হয়েছে সেটি পূরণ হয়েছে কি না ?

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে, প্রতি পরিবার পিছু ২১ হাজার ৪ শত টাকা করে ব্যয় করা হয়েছে। আর অর্থনৈতিক মান উন্নয়নের কথা যেটা বলেছেন আমরা তো সেই উদ্দেশ্যে করছি যাতে তারা তাদের পায়ে দাঁড়াতে পারে।

শ্রীরবীন্দ্র দেববর্মা :—মিঃ স্পীকার স্যার, বিষয়টা হচ্ছে আমার বিধানসভা এলাকায়। স্যার, আপনিও জানেন সেখানে ডুম্বুর প্রজেক্ট করতে গিয়ে সেখানে অনেক জন উচ্ছেদ হয়েছেন। শুধু পাঁচশত পরিবার নয়। আরও অনেক আছে, যাদের এখনো সেই আওতায় আনা হয় নি। শুধু পাঁচশত পরিবারের কথা এখানে বলা হয়েছে। জোট সরকারের আমলে সেখানে ৪২৫টি পরিবার মোট লিষ্ট করা হয়েছিল। কিন্তু পরবর্তী সময় ১৯৯৩ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যাদের নাম লিষ্ট করা হয়েছিল তাদের নাম বাদ দিয়ে নুতন পাঁচশত জনের নাম ঢুকানো হয়েছে। এখানে যদি যারা উচ্ছেদ হয়েছে তাদের নাম থাকে তাহলে সেখানে আমাদের কোন আপত্তি ছিল না। কিন্তু যারা উচ্ছেদ হয়নি যেমন ভগীরথ, দলপতি তারা এর আওতায় পড়েনি এমনও আছে যে

ভগীরথ ও দলপতি গিয়ে আশ্রয় নিয়েছে তা হলেও হত। তারা আদৌ সেখান থেকে উচ্ছেদ হয়নি এই রকম সেখানে এর আওতায় আনা হয়েছে। এই ব্যাপার নিয়ে এলাকায় বিরাট ক্ষোভ স্যার। আর এখানে বলেছেন যে ২১ হাজার টাকা স্কীমে এই ঘরগুলি তৈরী করা হয়েছে। যে ঘরগুলি দেওয়া হয়েছে তার মধ্যে ৪টা টীনের ঘর বাদে বাকী ঘরগুলি হয়নি। এখানে জাল ও নৌকার কথা বলা হয়েছে, সেই জাল ও নৌকা এখনো কেহ পায়নি। এই ২১ হাজার টাকার স্কীমটা শুধু কাগজে-পত্রে আছে. সেখানে ১০ হাজার থেকে ১২ হাজার টাকা খরচ করে বাকী টাকা গায়েব হয়েছে। এটা নিয়ে বি.ডি.সির মিটিংএ বিতর্ক হয়েছে। সেই ব্যাপারটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে প্রয়োজনীয় পদক্ষেপ নেবেন কিনা?

**শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :**—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য এখানে যে প্রশ্নটা করেছেন যে, জোট সরকারের আমলে ৪২৫টি পরিবারের লিষ্ট তৈরী করা হয়েছিল, ১৯৯৩ ইং সনে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা সেই লিষ্ট কেটে দিয়েছি। অনুমোদন আসার আগে পরিবারের নাম লিষ্ট করে এটা তৈরী হয়েছে এই রকম কোন তথ্য আমাদের হাতে নেই। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অনুমোদন আসার পরেই সেখানে আমাদের ডুম্বুর ডেভেলাপমেন্ট কমিটি আছে, বি ডি.সি-র সদস্যরা আছেন এবং বেনিফিস্যারীজদেরকে নিয়ে একটা কমিটি গঠন করে দেওয়া হয়েছে এবং সেটার মাধ্যমেই এই স্কীম বাস্তবায়ন করা হয়েছে। আগে যে নামের তালিকা ছিল তা কেটে দেওয়া হয়েছে এই রকম কোন তথ্য আমার কাছে নেই।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—স্যার, নামের তালিকা আগেই তৈরী করা হয়েছিল। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় অসত্য ভাষণ পরিবেশন করছেন।

**শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :**—স্যার, আমার মনে হয় মাননীয় সদস্য যেভাবে বলেছেন এটা ঠিক নয়। কারণ অনুমোদনই আসেনি, কি করে সেখানে নামের তালিকা তৈরী হবে? স্কীমটা পাঠানো হয়েছে তার পর তার অনুমোদন আসার পরই বেনিফিস্যারীদের নামের লিষ্ট তৈরী করা হয়েছে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীমধুসুধন সাহা।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—স্যার, আমার একটা বক্তব্য আছে।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আর নয়, অনেক হয়েছে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—স্যার, একটা গভার্ণমেন্ট আমাকে জানালেন যে এই টাকার অনুমোদন

হয়ে গেছে এবং তখনই বেনিফিস্যারীর লিষ্ট তৈরী হয়েছিল। এবং পরবর্তীকালে ২ কোটি ৫০ লক্ষ টাকা ১ কোটি ৬০ লক্ষ টাকা দিয়ে আর দেওয়া হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে প্রশ্ন করেছিলাম কেন বাকী টাকা দেওয়া হয় নি? এর মূল কারণ হচ্ছে মাননীয় সদস্য রবীন্দ্রবাবু যেটা বলেছেন সেটাই। দূর্নীতি হয়েছে, দলবাজী হয়েছে, টাকা গায়েব হয়েছে। এই সমস্ত রিপোর্ট পাওয়ার পরই কেন্দ্রীয় সরকার বাকী টাকা দেয়নি। এটাই কারণ। সেটার তদন্ত করা হউক স্যার।

( গণ্ডগোল )

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :—স্যার, উনি যেটা বলেছেন সেটা হলো যখন দপ্তরের দায়িত্বে ছিলেন তখনই অনুমোদন এসেছে। স্যার, ৪-৯-৯২ ইং তারিখে সেটা পাঠানো হয়েছে, তার অনুমোদন এসেছে ২৮-৪-৯৩ ইং তারিখে। তখনই উনারা অনুমোদন পেয়েছেন এবং বেনিফিসিয়ারীস্‌দের লিষ্ট তৈরী করেছেন সেটা কি করে হয় স্যার?

মিঃ স্পীকার :—শ্রীমধুসূদন সাহা।

( গণ্ডগোল )

শ্রীরতনলাল নাথ :—স্যার, তার সঠিক তদন্ত করা প্রয়োজন।

মিঃ স্পীকার :—এই ইনকোয়ারী কিসের ভিত্তিতে হবে? এইভাবে হয় না। যে স্কীমটা পাঠানো হয়েছে ৯২ ইং সনে আর তার অনুমোদন এসেছিল ৯৩ ইং সনে।

শ্রীপ্রকাশচন্দ্র দাস (বামুটিয়া) :—স্যার, এখানে অর্থ নয়-ছয় হয়েছে। তদন্ত করা দরকার।

( গণ্ডগোল )

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—স্যার, ৪২৫ জনের নামের লিষ্টটা আমার কাছে।

( গণ্ডগোল )

মিঃ স্পীকার :—তা হলে মাননীয় মন্ত্রী মহোদয় সেটা চেক্ করে দেখুন।

শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :—আমি বলেছি যে সেখানে কত তারিখের স্কীমটা রাজ্য সরকারের কাছ থেকে কেন্দ্রীয় সরকারকে পাঠানো হয়েছে, এটাও আমি বলেছি। ৪-৭-৯২ ইং সনে পাঠানো

হয়েছে। আর অনুমোদন এসেছে ৮.০৪ ৯৩ ইং সনে তাহলে ওনি সেখানে কি করে করছেন এটা আমি বুঝতে পারছিনা হয়ত স্যার, এটা হতে পারে। কারণ নির্বাচনী বছর ছিল। তখন তারা নিজেরা একটা লিস্ট তৈরী করেছে এবং সেটাকে রাজ্যসরকারের লিষ্ট বলে চাপিয়ে দেওয়ার চেষ্টা করছে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী মধুসুধন সাহা !

**শ্রীমধুসূদন সাহা** (বনমালীপুর) **:** এড্‌মিটেড্‌ কোয়েশ্চান্‌ নং : ৩০।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ** প্লীজ্‌ বসুন। প্লীজ্‌ বসুন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ** না, ওরা বলেছে যে ৯২ইং সনে স্কীমটি পাঠানো হয়েছে। না ওকি বলেছে যে আগে আবার পাঠানো হয়েছে। ওর কাছে এই জাতীয় তথ্য নেই।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—**না, আপনারা বলুন না ৯২ ইং এর আগে স্কীম পাঠানো হয়েছে কিনা ? আপনারা তো গভর্ণমেণ্টে ছিলেন, আপনারা বলুন না।

**মিঃ স্পীকার ঃ** শ্যামাচরণবাবু লেট্ মি ফিনিস।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :** ৯৩ না ৯৪ এটা ব্যাপার নয়। রবীন্দ্রবাবু যেটা বলছেন বেনিফিসিয়ারীরা টাকা পাচ্ছেন না এজ্‌ পার এলট্‌মেণ্ট। এটা এনকোয়ারী করে দেখা উচিৎ।

**মিঃ স্পীকার :—**না, শ্যামাচরণবাবু এটা এইভাবে হয় না। এটা মন্ত্রী মহোদয় উত্তর দিয়েছেন যে ৯২ ইং সনে স্কীম পাঠানো হয়েছে। তারপর ৯৩ ইং সনে সেংশান এসেছে। আফটার গেটিং এটেইন দ্যা সেংশান, বেনিফিসিয়ারী তো আগে হয় না। তারপরে ওনারা যদি ৯২ ইং এর আগে সেংশান-এর জন্য লিখিত দিয়ে থাকেন, কোন প্রোপোজ্যাল্‌ পাঠিয়ে থাকেন, এটা হতে পারে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ—**রবীন্দ্রবাবু তো এই কথা তোলেন নি ?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মাননীয় সদস্য এখানে যে প্রশ্ন তুলেছেন, একটা স্কীম ৯২ ইং সনে পাঠিয়েছে, না ৯৩ ইং-এ সেংশান্ হয়েছে এটা কোন বিতর্ক নয়। এখানে প্রশ্ন উঠেছে বেনিফিসিয়ারীস্ নিয়ে তারা অনেকে ঠিক মত পাননি। আমি নিশ্চয়ই মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে মাননীয় সদস্য যে সমস্ত অভিযোগ এনেছে তদন্ত করে দেখবেন।

**শ্রীসুকুমার বর্মণ (মন্ত্রী) :**—মিঃ স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে কথা বলেছেন, এবং মাননীয় সদস্য যদি সু-নির্দিষ্ট তথ্য দেন তাহলে আমরা নিশ্চয়ই এটাকে খটিয়ে দেখব।

**মিঃ স্পীকার :**— সিনিয়র মিনিষ্টার অলরেডি বলেছেন এবং সিনিয়র যা বলেছেন আমি এড্মিট্ করেছি এবং এটাই।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :** প্লীজ্ হেলপ্ মি। সবাই এই রকম করলে তো হাউস চালানো যাবে না।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**— আমি এটাই তো এড্মিট্ করছি আপনি তো শোনেন নি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—প্লীজ হেল্প মি, প্লীজ হেল্প মি। আরে সবাই এই রকম করলে তো কাজ চালানো যাবে না।

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—স্যার, পরবর্তী কোয়েশ্চান।

**মিঃ স্পীকার :**— এই রকম করলে কি হবে ? আরে কি মুশকিল।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—আমি এটা এড্মিট্ করেছি। আপনারা তো শুনেন নি।

**শ্রীজওহর সাহা :**—আমি শুনি নি।

**মিঃ স্পীকার :**—আপনি এখনও শুনেন নি? আপনি হাউসে আছেন কিনা জানি না। আমি তো বার বার বলেছি, সিনিয়র মেম্বার বাদলবাবু বলেছেন।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**—মুশকিল হল স্যার, ইন্‌চার্জ চীফ মিনিষ্টার যিনি উনি কিছুই বলেন নি (ইন্‌চার্জ চীফ মিনিষ্টার যিনি) এখন বাদলবাবু অন্য ডিপার্টমেন্টের। ডিপার্টমেন্টের মিনিষ্টার এখন পর্য্যন্ত কিছুই বলেন না যে তদন্ত করা হবে। তাহলে স্যার, হাউস কন্ট্রোল করার জন্য দায়িত্ব আপনার। বলুন, ডিরেক্‌শন দিয়ে দিন, তাহলে বলে দিন যে এটা ইনকোয়ারি করা হবে।

**মিঃ স্পীকার :** আমি কিন্তু বলেছি।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**—উনি যদি রিপ্লাই পরিস্কারভাবে আনইকুভোকেল ট্রার্মে না বলেন দ্যা ম্যাটার ইউল বি এন্‌কোয়ার্ড ইন টু এজ এক্সপ্রেস বাই দ্যা অনার‍্যাবল সিনিয়র মিনিষ্টার। আপনি স্পীকার প্রিসাইডিং অফিসার হিসাবে উনাকে ডিরেক্‌শন্ দিন।

**মিঃ স্পীকার :**- আমি তো বলেছি অলরেডি, আফটার গিভিং দ্যা রিপ্লাই অফ দ্যা সিনিয়র মিনিষ্টার এটাকে ফোর্থলি বলে ছিল যে, ঠিক আছে। এটাই গৃহীত হল।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**—স্যার, তা হলে এখন কি হবে?

**মিঃ স্পীকার :**—এই অনুযায়ী এটা গভার্ণমেন্ট স্টেটমেন্ট দিবেন। গভার্ণমেন্ট আপনাদের রিপ্লাই দিবেন।

( গণ্ডগোল )

**শ্রীসুকুমার বর্ম্মণ** (মন্ত্রী) :- আমি তো বলেছি স্যার, যেটা আপনারা বলেছেন তা আমরা দেখব।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**—কি দেখবেন আপনি?

**শ্রীসুকুমার বর্ম্মণ** (মন্ত্রী) :—সুনির্দ্দিষ্ট তথ্যের ভিত্তিতে আমরা সেটা দেখব।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**- স্যার, হি ইজ ডিলেটিং স্যার, আপনি বলেছেন সব স্টেটমেন্ট দেওয়ার জন্য আবার দেখব কি?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, আমার মনে হয়, এটা তদন্ত করে দেখা ভাল।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—ঠিক আছে, এই কথা বলতে এত সময় লাগে ? এই কথাটা বলতে পারেন না ?

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য আপনার প্রশ্নটার কি আবার উত্তর দেব ? এটা তো হয়ে গেছে।

**শ্রীমধুসুদন সাহা** :—আমি তো কিছু বলতে পারি, শুনি ?

**মিঃ স্পীকার** :—আপনাদের জন্য পারেন নি।

**শ্রীমধুসুদন সাহা** :- স্যার, আমার এডমিটেড কোয়েশ্চান নং—৩০

## প্রশ্ন

পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের ন্যায় ত্রিপুরা রাজ্য সরকারের কর্মচারীদের জন্য ৪র্থ পে-কমিশন রিপোর্ট কার্যকর করার পর প্রতি বৎসর ১লা জানুয়ারী ও ১লা জুলাই থেকে মহার্ঘ ভাতা প্রদানের ব্যবস্থা চালুর পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :- মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নং—৩০

## উত্তর

রাজ্য সরকার রাজ্যের কর্মচারীগণকে কেন্দ্রীয় সরকারের মহার্ঘ ভাতার অনুযায়ী নীতিগতভাবে দেওয়া হবে এই সিদ্ধান্ত রাজ্য সরকারের আছে। কিন্তু টাকা যখন সংস্থান হবে তার ভিত্তিতে মহার্ঘ ভাতা রিলিজ করা হবে।

**শ্রীমধুসুদন সাহা** :- মাননীয় অর্থমন্ত্রী মহোদয় আমাদের কি জানাবেন যে, গত ২৭শে ডিসেম্বর রাজ্যের কর্মচারীদের জন্য ৪র্থ বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী যে উনি ঘোষণা দিয়েছেন সে রাজ্যের যে কর্মচারীরা আছেন, তারা আগামী ১লা ফেব্রুয়ারীতে অতিরিক্ত বেতন পাবেন কি না ?

**শ্রীবাদল চৌধুরী** মন্ত্রী) :- মাননীয় স্পীকার স্যার, আমাদের ঘোষণা তো আমরা দিয়েছি। আমরা নিশ্চয়ই কার্যকরী করব। মন্ত্রিসভার সিদ্ধান্ত করে জানিয়েছেন. ১লা জানুয়ারী থেকে এটা হবে! স্বাভাবিক কারণে ১লা ফেব্রুয়ারী থেকে কর্মচারীরা তাদের বর্ধিত ভাতা পাবেন।

**শ্রীমধুসুদন সাহা** :- সাপ্লিমেণ্টারী স্যার, নতুন পে-কমিশমের সিদ্ধান্ত অনুযায়ী যে আর,ও,পি রুল

এখনও প্রকাশিত না হওয়াতে কর্মচারীদের মনে যে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে, সেই কারণে সরকারী তরফ থেকে এটা দূরীকরণের জন্য রাজ্য সরকার কি উদ্যোগ নিয়েছেন ?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) :—আর,ও,পি রুল নির্দিষ্ট সময়ে তৈরী করার জন্য সরকার সকল প্রকার উদ্যোগ গ্রহণ করেছেন।

**শ্রীজওহর সাহা** :—স্যার, কবে নাগাদ এই আর,ও,পি রুলটা চালু করা হবে ? এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**মিঃ স্পীকার** :—উদ্যোগ তো নিয়েছেন।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : আমি তো বলেছি যে, নির্দিষ্ট সময়ের মধ্যে হবে।

**শ্রীজওহর সাহা** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় তো বলেছেন চালু করা হবে। কিন্তু কবে নাগাদ হবে এটা আমরা জানতে চেয়েছি। সেটা ১৫ দিন, ১ মাস কিংবা ধরুন দেড় মাসের মধ্যে হবে কিনা ? যথাসময়ে বলতে স্যার কি ? সুতরাং আমরা যে সুনির্দিষ্ট তারিখ, এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—স্যার, আমি পরিস্কার করে বলেছি মন্ত্রিসভা ইতিমধ্যে সিদ্ধান্ত গ্রহণ করেছে ১লা ফেব্রুয়ারী থেকে। কর্মচারীদের বর্ধিত যে বেতন হবে সেটা দেওয়া হবে। তার জন্য যা করা দরকার সরকার সমস্ত রকমের উদ্যোগ গ্রহণ করেছেন। ১লা ফেব্রুয়ারী থেকে তারা পাবেন।

**মিঃ স্পীকার** :- সমীর বাবুই বলনে

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয় এটাই হাউজে জানাবেন কিনা যে, প্রথমত প্ল্যানিং কমিশন থেকে কর্মচারীদের বেতন ভাতা কেন্দ্রীয় হারে দেওয়ার জন্য কোন টাকা উনাদের দাবী অনুযায়ী পেয়েছেন কিনা ?

দ্বিতীয়তঃ শুক্লা কমিশন থেকে কি পরিমাণ টাকা রাজ্য সরকার পেয়েছেন। এই দুইটি প্রশ্নের উত্তর আমি জানতে চেয়েছি।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :- স্যার, মাননীয় সদস্য দীর্ঘদিন মুখ্যমন্ত্রীও ছিলেন তিনি খুব বিজ্ঞ লোক। প্ল্যানিং কমিশন কর্মচারী খাতে কোন টাকা পয়সা দেন নি। মানে বেতন খাতে ফিনান্স কমিশন তারা দেন।

দ্বিতীয়তঃ হচ্ছে শুক্লা কমিশন :— শুক্লা কমিশনের কথা আমরা সেদিনও আলোচনার মধ্যে বলেছি। সেদিনও মাননীয় বিরোধী দলনেতা এটা তুলেছিলেন। উত্তর পূর্বাঞ্চলের এই অবস্থাটিকে কাটিয়ে তোলার জন্য দেবগৌড়ার নেতৃত্বে যখন মন্ত্রিসভা ছিল। তারা সেটা গঠন করেছেন। তারা কতগুলি সুনির্দিষ্ট প্রজেকট্ কার্য্যকরী করার জন্য এটা তারা প্রস্তাবের মধ্যে রেখেছেন। যার পরিমাণ হচ্ছে ৯০ হাজার কোটি টাকার মত লাগবে। কেন্দ্রীয় সরকারকে তারা এই দায়িত্ব দিয়েছেন এইগুলি রূপায়িত করার জন্য শুক্লা কমিশনের সুপারিশ কার্য্যকরী করার জন্য কেন্দ্রীয় সরকার এই ধরণের কোন সিদ্ধান্ত এখন পর্য্যন্ত গ্রহণ করেন নি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় প্রাক্তন উপ-মুখ্যমন্ত্রী এই হাউজে বসে আছেন। আমি মাননীয় মন্ত্রী শ্রীবাদল চৌধুরীর ফাইলটাকে কাগজ দিয়ে রেফার করে আমি পড়ছি। তিনি যে অসত্য ভাষণ এখানে দিয়েছেন ঐ সময় মাননীয় উপ-মুখ্যমন্ত্রী দিল্লীতে ছিলেন। ৭ই জানুয়ারী ১৯৯৭ ইং এবং এই বেতন কমিশন করার কৃতিত্বও উনার। স্যার, প্ল্যানিং কমিশন ফিনানসিয়েল রিসোরস্ ডিভিশন প্রিন্সিপাল সেক্রেটারী সুধীর শর্মা, গভঃমেন্ট অব্ ত্রিপুরা, ফিনান্স ডিপার্টমেন্ট আগরতলা, ত্রিপরা জানিয়েছেন—A Copy of the minutes of the official level NABARD i, e. Financial Resorrce Division discussion held between the Advisor, NABARD and the Principal Secretary of Tripura and other State officials for the Annual plan, 1998—1999 of the State is circulated herewith. Sir, 1998–1999 the estimate includes expenditure in Pay revision of Rs. 100 and 906.56 Crore of which Rs. 56 Crore is for D.A. and Rs. 100 and 50 Crore for Pay revision and Rs. 10.36 Crore for Terminal Benefits. মাননীয় অধ্যক্ষ মহোদয়, কনসার্ন্ অব দ্যা স্টেট্ গভর্ণমেন্ট অ্যানেক্সার ওয়ান্-অ্যানেক্সার টু-টা ওনার জন্য রেখেছি। স্যার, সাপ্লিমেন্টারী বাজেটের এর জন্য অ্যানেক্সারওয়ানে আছে ডিষ্টঅ্যারিং দ্যা আপার ডিসকাশন স্টেট্ গভর্ণমেন্ট রেইস স্যারটেন ইস্যু ফর ক্যানসিড্যারেশন হুইচ আর গিভেন্ বিলো। স্যার এর মধ্যে তিন আর চার আমি বলছি। আমাদের যেটা এখানে রেলিভ্যানট্ ফর রিভিশন অব্ পে শেয়ারিং অব্ ব্যারডেন সেণ্টার ইজ নেসিসারি প্লেনিং কমিশন কর্মচারীদের টাকা দেয় না। দ্যা শুকলা কমিটি রিকমেনডেশান মে বী অপারেশনালাইজড অ্যাপলি ফর বিল্ডিং আপ দী ইনফ্রাকট্রাকচার। ইন ভিও অব দিজ আমি উনার ক্যাটাগরিকেল রিপ্লাই চাই যে, হোয়াট ইজ দী মীনিং অব মাইনরস। দ্যা মাইনরস ফিনস্ ডিশকাশন অব গভর্ণমেন্ট এ ডিসিশান অব দী বোর্ড অ্যাকর্ডিং ফর ডিকশনারি এণ্ড অ্যাকর্ডিংলি ইট্ ওয়াজ স্যারকিউলেইটেড এবং বাজেটে কি করেছে। স্যার, আমি আমার ডাক্তাপালের

ভাষণে আমি বলব, গত বাজেটে কি করেছে? কি ধরণের চালাকি করেছে? ক্রেটোয়ার জিনিস কৃতিত্ব হল ওঁর। উনি বসে আছেন এখানে দ্বিতীয় সারিতে। পে কমিশন করা থেকে শুরু করে এবং প্লেনিং কমিশনকে বোঝানোর দায়িত্ব উনি সেই কৃতিত্বের অধিকারী। এখন ওনারা এসে উনাকে দ্বিতীয় সারিতে বসিয়ে রেখে দেয়ার সাপ্লেটিং এন্টার ফেক্ট।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য ঠিক আছে সাপ্লিমেন্টারী করুন।

শ্রীসত্যরঞ্জন বাপুলী :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থ মন্ত্রীকে বলব উনি উপরোক্ত রিপ্লাইটা দেওয়ার জন্য তারপর আরও কিছু জিজ্ঞেস করব।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—স্যার প্লেনিং কমিশনে যখন রিসোর্স ডিসকাশন হয় মাননীয় বিরোধী দলনেতা খুব ভাল করেই জানেন। কক্ষে যখন আলোচনা হয় এটা কোনদিন চুড়ান্ত হয় না। প্লেনিং কমিশনের আলোচনা চুড়ান্ত হয় মুখ্যমন্ত্রীর সঙ্গে যখন প্লেনিং কমিশনের ভাইস চেয়ারম্যান সেই পর্যায়ে আলোচনা হয়ে সিদ্ধান্ত হয়। এখন প্লেনিং ডিসকাশনের সময়ে রাজ্য তার বাস্তব অবস্থা পরিস্থিতি আছে সবই প্লেনিং কমিশনের কাছে ধরে তার জাস্টিফিকেশানে দেখানো হয়। সেই সমস্ত দেখিয়ে প্লেনিং কমিশনে ক্যানভিনস্ সে সমস্ত টাকা পয়সা হয় এবং মাননীয় বিরোধী নেতাও জানেন যে প্লেনের টাকা কর্মচারী স্যালারি হেড-এ খরচ হয়। রাজ্য সরকার নিজে তার দায়িত্ব নিয়ে সেটা করেন। আর মন্ত্রিসভাও তার দায়িত্ব নিয়ে সেই সমস্ত কাজ ডাইবার্ট করে টাকা পয়সা খরচ করেন। কাজেই সেই ব্যাপারে এখানে বিভ্রান্ত হওয়ার কোন কারণ নেই।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে। এখন যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির উত্তর পত্র এবং তারকা চিহ্নিত বিহীন প্রশ্নের উত্তরগুলি মাননীয় মন্ত্রী মহোদয়দেরকে সভার টেবিলে পেশ করার জন্য বলছি। ANNEXURES– A & B

## MATTER RAISED BY MEMBER

শ্রীসন্দীপ রায় বর্মণ :—স্যার, আমার একটি পয়েন্ট ছিল। যদিও ক্রীড়ামন্ত্রী এই জিনিসটি জানা উচিত ছিল। স্যার, আই ফীল অব দী হাউস শুড্ আনোনিমাসলি পাশ এ কনডামনেশান মোশন রিগার্ডিং দী রিসেন্ট অ্যাটাকস্ বাই দী শিবসেনা এক্সট্রিমিস্ট ইন দী ক্রিকেট কনট্রোল বি.সি.সি.এ. অ্যাণ্ড ইন দী হাই-কমিশনার অফিসার্স অব পাকিস্তান, ইন মোম্বাই, ইন দিল্লী। দী হাউ শুড আনোনিমাসলি পাশ কনডেমনশন মোভমেন্ট মোশন।

শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—মাননীয় স্পীকার আমার মনে হয়, এই সম্পর্কে সর্বসম্মত নিন্দা

প্রস্তাব করা উচিত। যেভাবে শিবসেনা সেই ক্রিকেটারের উপর আক্রমণের সঙ্গে সঙ্গে সারা ভারতবর্ষে একটা সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি করা হচ্ছে।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—ইট্ শুড বী ক্যানৃডেমেড্ অ্যাণ্ড সেন্ট্রাল গভর্ণমেন্ট শুড বী আস্কড্ ক্যান দিজ্ অরগানাইজেশন ফ্রম দিজ্ হাউস্ আনোনিমাসশুড্ বী টেকেন্ড্ ডেট্ দিজ্ শিবসেনা অরগানাইজেশন্ শুড্ বী ব্যাড্ ফরকোইচ্ছিক্ অ্যাণ্ড আনইকোবিকেলটারম দেয়ার এক্টিভিটিস্ শুড বী ক্যানডেমড্। স্যার, এটার জন্য আপনি একটা রেজোলেশন মোভ করার বন্দোবস্ত করুন। সেটা হবে এজ্ মোভড্ বাই মিঃ সুদীপ রায় বর্মণ।

মিঃ স্পীকার :—এটা গ্রহণযোগ্য।

শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এরসাথে একটা যুক্ত করতে চাইছি যে প্রস্তাবটা এসেছে খুব ধন্যবাদের সঙ্গে এবং এরসাথে আর একটা যেটা বি. সি. সি. আই ইমেডিয়েট আপটু ইনসিডেন্ট্। দে হেড্ টেকেনড্ দী ডিসিশান সিফ্ দেয়ার হেড্ আফিস্ শেফ থেকে এটাকে আমরা এপ্রিসিয়েট করব।

মিঃ স্পীকার :—না, মাননীয় সদস্য সুদীপ বাবু এটা ভ্যাণ করার জন্য বলেনি। যেটা বলেছেন এটাই।

শ্রীজওহর সাহা :—মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন আমরা ভ্যাণ করতে বলতে পারিনা। কিন্তু আমরা এই ব্যাপারে রেজেউলিশন নিয়ে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করতে পারি, এই শিবসেনাকে ভ্যান করার জন্য।

মিঃ স্পীকার :—তাহলে এই প্রস্তাবটা আমি বেলা দুটোর পরে দেব। না কি মনে করেন যে সেটা এই হাউসে আনব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—স্যার, হাউসে আপনারা আনতে হবে এটা। আর বেলা দুটোর পরে এজ্ মোভড্ বাই মিঃ সুদীপ রায় বর্মণ, এটাতো আপনার আনতে হবে আর ১৪ ডিসেম্বর গন্ডানগর পুলিশ স্টেশনের এস. আই রূপসংকর রিয়াং হত্যার ব্যাপারে আমরা বার বার আপনার দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করছি, আপনি সুযোগ দেননি। এরপর মাননীয় মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়েছিলেন এট দি পিন টাইম, আই উইল গিভ্ রিপ্লাই। এবং আজকে যেহেতু শেষ অধিবেশন এবং রেফারেন্স পিরিয়ড্ আছে। কাজেই আমরা ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রীর কাছে এই সম্পর্কে একটা বিবৃতি দাবী করছি। এটা উনি দিতে পারেন কিনা?

মিঃ স্পীকার :—আজকের কার্যসূচীর চারটি উল্লেখ্য বিষয়ের উপর আমি বলছি আজকে এটা সম্ভব হবেনা।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—গতকাল আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনাকালে উনি বলেছিলেন যে, আমি রেডি ছিলাম। সবকিছুই ছিল আমি খুবই দুঃখিত। আই হেড, সিডিউল প্রব্লেম টু গো দিল্লী। কাজেই আমরা তো ধরে নিচ্ছিলাম যে ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী বোধহয় এই ব্যাপারে ওয়াকিবহাল। আপনি ইচ্ছা করলে একটা বিবৃতি দিতে পারেন।

শ্রীবাদল চৌধুরী (ভারপ্রাপ্ত স্বরাষ্ট্র মন্ত্রী) :—এটা এখন আমার কাছে নেই।

মিঃ স্পীকার :—আজকে কর্মসূচীতে চারটি উল্লেখ্য বিষয়ের উপর।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা : —স্যার, ব্যাপারটা হচ্ছে এটা একটা খুব মর্মান্তিক খুনের ঘটনা এবং আমরা যতটুকু জানি রূপশঙ্কর ওখানে পোষ্টিং পাওয়ার পর যে সমস্ত আসামীদের নাম ওই থানায় লিপিবদ্ধ ছিল সে আসামীদের উনিই গ্রেপ্তার করতে শুরু করেন। এবং এই গ্রেপ্তারকৃত আসামীরা সবাই শাসকদলীয় লোক সেই কারণেই তার বিরুদ্ধে বহু ষড়যন্ত্র ছিল এবং তার যে খুন এটা এই ষড়যন্ত্রের ফল। কাজেই এই সরকার খুনী। এমনকি একটা বিষয় যেটা তদন্ত যদি করা হয় যেটার ঘটনা পরম্পরা থেকে যা পাওয়া গেছে, এটা সরকার সুপরিকল্পিতভাবে তাকে খুন করানো হয়েছে। তার আসামীদের বাঁচানোর জন্য যারা উগ্রপন্থীদের সঙ্গে লিংক ছিল, যারা ওখানে অপহরণ, খুন খারাপের সঙ্গে যুক্ত ছিল তাদের নামে সুনির্দিষ্ট যে সমস্ত অভিযোগ ছিল দীর্ঘদিন ধরে তাদের ধরা হত না। রূপশঙ্কর যাওয়ার পর এদের একে একে গ্রেপ্তার করছে এবং এটার কারণেই তাকে হত্যা করা হয়েছে। এতে আমাদের একটা এখানকার রাজ্যের নিরাপত্তা একটা বিরাট প্রশ্ন জুড়িয়ে আছে? কারণ কোন অফিসার নিরপেক্ষভাবে কাজ করতে গেলে খুন হবে।

মিঃ স্পীকার : - মাননীয় সদস্য এই ব্যাপারে যা বক্তৃতা দেওয়ার তো দিয়েছেন আর বক্তৃতা দেওয়ার মতো কিছুই নেই।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—মাননীয় রূপশঙ্কর রিয়াং-এর এই ঘটনা অত্যন্ত মর্মান্তিক। এ নিয়ে কোন প্রশ্ন নেই। উঁর আত্মীয়-স্বজনরা ইতিমধ্যে হাইকোর্টে গেছেন। হাইকোর্ট কেইস টেইক ওয়ার্ক করেছেন। তারা কতগুলি নির্দেশ দিয়েছেন। হাইকোর্টের নির্দেশে এই সমস্ত কাজকর্ম চলছে শুধু নতুন করে ওটার মধ্যে কিছু করার মত নেই।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—সাবজোডিস্ যেটা এটা আমরা বলছি না, আমরা বলছি প্রথম যে ঘটনা, এই ঘটনা সম্পর্কে আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর যে বিবৃতি চেয়েছিলাম এবং আমাদের আশ্বাসও দেওয়া হয়েছিল। আমার মনে হয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী ইচ্ছা করলে আজকের শেষ সময়েও এই সম্পর্কে আমাদের একটা বিবৃতি দিতে পারেন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী কি বলে গেছেন তা আমার জানা নেই। কিন্তু আজকে রিপ্লাই দেওয়া সম্ভব নয়।

মিঃ স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী তো নেই। মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী বলেছেন, উত্তর দেওয়া সম্ভব নয়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় মুখ্যমন্ত্রী নিজেতো উত্তর দেন না? পুলিশ প্রশাসন রয়ে গেছে, তারা তৈরী করে দেন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—আজকে বিধানসভার শেষ দিন। আজকে প্রশ্ন করে আজকেই বিবৃতি দিতে হবে এটা হয় না।

মিঃ স্পীকার :—মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন, আজকে দিতে পারবেন না।

শ্রী অনিল সরকার (মন্ত্রী) :—স্যার, সাব-জুডিস। এটা দেওয়া যাবে না।

শ্রী জওহর সাহা :—মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী মহোদয়ের এটা জানা আছে কি, গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, যদি দেওয়া হয় তাহলে দেখবেন ?

মিঃ স্পীকার : না, আমি শুনি নি।

শ্রীজওহর সাহা :—আপনি তো শুনবেনই না।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) : আপনাকে এভাবে কথা বলবেন এটা হতে পারে না। চেয়ারকে আক্রমণ করে বলবেন এটা হতে পারে না।

শ্রীরতনলাল নাথ : —উত্তরতো পুলিশ প্রশাসন তৈরী করে দেন। কাজেই মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী বলতে পারতেন, চেষ্টা করবেন, দেওয়ার জন্যে।

মিঃ স্পীকারঃ—উনারাতো বলছেন, দিতে পারবেন না।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ—আমরাতো বলছি না, দিতে হবে। বলেছি, দেওয়ার জন্যে চেষ্টা করতে।

শ্রীরতনলাল নাথ ঃ—স্যার, উনি কি চেষ্টা করবেন না ?

মিঃ স্পীকার : –মাননীয় মুখ্যমন্ত্রীর কি স্টেটম্যান দেওয়ার কথা বলেছিলেন ?

শ্রীসমীরদেব সরকার ঃ–আপনিতো বিধানসভায় ছিলেন। কখন বলেছিলেন ? আমরা কেহই শুনি নি। যেভাবে মাননীয় সদস্য বলেছেন, এটা হতে পারে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :–স্যার, এ ভাবে কি হাউস চলবে ? এটা তো হতে পারে না।

মিঃ স্পীকার ঃ—নিশ্চয়ই এটা হতে পারে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—আমরা আজকের মধ্যে বিবৃতি চাই।

মিঃ স্পীকার ঃ –বিচারাধীন ব্যাপার। কাজেই বলা সম্ভব নয়।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—আমার বক্তব্য একটু শুনুন। আজকে হাউসের শেষ দিন, এবং মাননীয় মুখ্যমন্ত্রীও উপস্থিত নেই। কাজেই মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী সাব-জুডিস বাদ দিয়ে বাকী জায়গাটা বিবৃতির আকারে দেওয়া যায় সে চেষ্টা করবেন কিনা ? গতবারও মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন। আমরা বলি না, এখনই দিতে হবে। আমাদের বক্তব্য ছিল, আদার দেন সাবজুডিস, বিবৃতি দিলে ভাল হত। উনিতো নিজে তৈরী করবেন না। পুলিশ প্রশাসন তৈরী করে দেবে। হত্যাকাণ্ডের ব্যাপারে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী উত্তর দিতে পারেন কিনা একটু চেষ্টা করে দেখবেন কি ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ – এটা সম্পূর্ণ সাব-জুডিস ব্যাপার।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—আমরা দুঃখিত। আমরা তাহলে আর কিছু শুনতে চাই না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—স্যার, তাঁদের দোষ আছে তাঁরা দায়ী। এই কারণে এখানে বক্তব্য রাখতে সাহস পাচ্ছেন না।

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—স্যার, আমার মনে হয় সিনিয়ার লীডার শ্যামাবাবু এবং নগেন্দ্রবাবু যে প্রশ্নটা তুলেছেন সেটা এত্রাপ্টলী এই ভাবে টান'ড ডাউন না করে আপনি রিসেসের টাইমে এ্যাগজামিন করুন। ইফ ইট ইজ পসিবল। আজকে আপনি রিসেসের পরে একটা স্টেটমেন্ট দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী ইনচার্জ মহোদয়কে বলবেন যাতে হাউসটা সুন্দরভাবে চলে। বিষয়টা যদি সাব জুডিস হয়, আমরা কেউ বলছি না যে সাব জুডিস ম্যাটার হাউসে বলা হোক। উই আর নট প্রেসিং ইট যে সাব জুডিস ম্যাটার এখানে স্টেটমেন্ট দেওয়া হবে। আপনি টোটাল দ্য পজিশান এ্যাগজামিন করুন। আপনি যদি দেখেন যে দেয়ার ইজ এ স্কোপ দ্যান হোয়াট ইজ দ্য হারম ইন গিভিং এ স্টেটমেন্ট। আপনি একটুকু টাইম দিন। আপনি ঠিক আছে বলুন।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে, আপনি বসুন। রিসেসে আমি এটা দেখব।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—মাননীয় স্পীকার বলেছেন তিনি এটা এ্যাগজামিন করবেন।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** :—আজকের কার্য্যসূচীতে ৪টি উল্লেখ্য বিষয়ের (রেফারেন্স পিরিয়ড) উপর সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়গণ বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়টিকে গত ১৫.০১.৯৯ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয় উত্থাপন করেছিলেন। এখন আমি স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লিখিত বিষয়বস্তুটির উপর একটি বিবৃত দেওয়ার জন্য।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :—স্যার, এখন স্বীকার করলেই হয়। এক্ষুনিই দিন না।

**মিঃ স্পীকার** :—আমি বলেছি তো রিসেসের পর এটা দেখব।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :— স্যার, ইফ দেয়ার ইজ স্কোপ এই সাব জুডিস পোরশানটা বাদ দিয়ে ইউ ক্যান ডাইরেকট দ্য চীফ মিনিষ্টার ইন চার্জ টু মেইক এ ষ্টেটমেন্ট।

( গণ্ডগোল )

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :—স্যার, "শিশুদের ভবিষ্যৎ নিয়ে স্বাস্থ্য দপ্তরের নির্মম পরিহাস হেপাটাইটিস বির প্রতিষেধক ঘিরে রাজ্যে ও বিভ্রান্তি মন্ত্রী, অধিকর্তার নির্লজ্জ ভূমিকা।

১৪ই জানুয়ারী, ৯৯ ইং তারিখে ত্রিপুরা দর্পণ পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।" আমি এখন হাউসে বিবৃতি দিচ্ছি—

( গণ্ডগোল )

**শ্রীরতনলাল নাথ :**—স্যার, আপনি এই ব্যাপারে বলুন, আমরা চাই হাউস যথাযথভাবে চলুক।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয় বলেছেন যে উনি দেখবেন দেখে রিসেসের পরে উনি বলবেন। তারপর আর কি থাকতে পারে? অলরেডি স্পীকার টোল্ড এবাউট দ্য মেটার। মাননীয় অধ্যক্ষ মহোদয় ডাইরেকশান দেবেন না দেবেন এটা সিসেসের পর বলবেন। এটা নিয়ে আর হৈ চৈ করার কি আছে ?

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—আমি বলার পরও আপনারা হৈ চৈ করছেন। আমি বলেছি তো।

**শ্রীরতনলাল নাথ :**—স্যার, আমি একটা কথা বলছি। এই ব্যাপারে নয় স্যার, অন্য ব্যাপারে।

**মিঃ স্পীকার :**—প্লিজ আপনি বসুন। হাউস চলতে দিন।

**শ্রীরতনলাল নাথ :** স্যার, আমি আপনাকে হেল্প করতে চাই। আজকে হাউস শেষ হয়ে যাক।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :**— আপনি বসুন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—স্যার, দিস শুড নট বী হ্যাপেণ্ড। উই আর অলসো দ্য মেম্বারস অব দিস হাউস। ওয়ান শুড নট ইণ্টারফেয়ার উইথ আদার্স রাইট। দিস শুড নট বী হ্যাপেণ্ড।

**শ্রীরতনলাল নাথ :**—রাজ্য বিধানসভায় ১৯৯৬ ইং সালে একটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল।

( গণ্ডগোল )

(ভয়েসেস ফ্রম দি ট্রেজারী বেঞ্চ—এইভাবে গোলমাল করলে হাউস চালানো কি ভাবে সম্ভব হবে।)

**শ্রীরতনলাল নাথ ঃ**—প্রাক্তন সদস্য অমল মল্লিক নেতাজী সুভাষ চন্দ্র বসুর জন্ম শতবার্ষিকী উপলক্ষ্যে একটা প্রস্তাব এনেছিলেন এবং হাউসে সেটা সর্ব্বসম্মতিক্রমে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। মাননীয় সদস্য বৈদ্যনাথ বাবু তখন উপমুখ্যমন্ত্রী ছিলেন। কিন্তু এখন তিন বছর চলে গেছে তারপরও কিছু হয় নি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—এই রেফারেন্সের সঙ্গে এটার সম্পর্ক আছে কি ?

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ**—মাননীয় বিরোধী দলনেতা সমীরবাবুকে বলছি এটার সঙ্গে কি এর কোন সম্পর্ক আছে ? মাননীয় মন্ত্রী কেশব বাবুকে বলছি উনার উত্তর দেওয়ার জন্য।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি বসুন। এটার সঙ্গে কোন সম্পর্ক নেই। এটা আমি এলাউ করছি না, আপনি বসুন।

( গণ্ডগোল )

**শ্রীপবিত্র কর (মন্ত্রী) :**—স্যার, এইগুলি হাউসে কি চলছে স্যার, এইগুলি হাউসে এলাউ করবেন না।

**মিঃ স্পীকার ঃ**—সমীরবাবু বিধানসভার নিয়ম মেনে কাজ করুন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্য রতনবাবু আপনি কি চান ?

**শ্রীরতনলাল নাথ :**—আমি বিধানসভার সম্মান রক্ষা করতে চাই।

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন।

**শ্রীরতনলাল নাথ :**—আমি বলছি স্যার,

( গণ্ডগোল )

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্পীকারের নির্দেশ না মানলে স্পীকার যা ইচ্ছা করতে পারেন।

**শ্রীরতনলাল নাথ :**— আমাকে বের করে দিন স্যার, আপনি কি ইস্যুতে বের করতে চাইছেন আমি সেটা জানি যে তিন বছর আগে বিধানসভার সামনে নেতাজী সুভাষচন্দ্র বসুর মূর্তি স্থাপন করার জন্য সর্ব্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ হয়েছিল।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—সর্ব্বসম্মতিক্রমে পাশ হয় নি।

**শ্রীরতনলাল নাথ :**—মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী তখন বিধানসভায় ছিলেন না।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি বসুন এটা আমি এলাউ করি নি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—স্যার, ব্যাপারটা হলো নেতাজী সুভাষ চন্দ্র বসু নিয়ে আমাদের সেন্টিমেন্ট আছে।

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**— মাননীয় সদস্য রতনবাবু রেফারেন্স পিরিয়ডের সুযোগ নিয়ে এটা বলেছেন। নেতাজী নিয়ে আমাদের সবারই সেন্টিমেন্ট আছে। আপনি উনাকে রিসেসে ডেকে নিয়ে আলোচনা করলেই পারেন। আপনি চেম্বারে উনাকে ডাকুন।

**মিঃ স্পীকার :**- না, না, শুনুন একজনের পর একজন বলতে থাকলে রেফারেন্স পিরিয়ড হবে না।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—আর হবে না স্যার।

**মিঃ স্পীকার :**—রেফারেন্স পিরিয়ড হবে না, আপনাদের ইনটেনশ্যানটা কি ?

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—আর হবে না স্যার।

**মিঃ স্পীকার :**—এটা কি কথা হলো ?

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মণ :—**আপনি এটা বলুন. আর হবে না।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—**এটা নিয়ে পরে আমার চেম্বারে আলোচনা করতে পারেন কোন অসুবিধা নেই।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :-** আপনারা কি সমস্ত প্রশ্ন রেফারেন্স পিরিয়ডে তুলতে থাকবেন ?

( গণ্ডগোল )

**শ্রীসমীররঞ্জন বর্মণ :–** স্পীকার মহোদয় বলেছেন ১৯৯৬ সালের ব্যাপারটা উনি স্মরণ করতে পারছেন না। উনি উনার চেম্বারে ডেকেছেন। এটাই তো আপনি বলছেন ?

**মিঃ স্পীকার :—**হ্যাঁ।

( গণ্ডগোল )

**শ্রীপবিত্র কর (মন্ত্রী) :—**আগে স্পীকারকে মানুন তারপর কথা বলুন।

( গণ্ডগোল )

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যখন প্রশ্নটা তুলেছেন, বিরোধী দলনেতা আমাদের কাছে একটা সাজেশান রেখেছে, আমরা মনে করি এই প্রশ্ন যেটা উঠেছে এখানে আলোচনার জন্য, মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী যখন রাজ্যপালের ভাষণের উপর বলবেন উনি তখন বলবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :-** সিদ্ধান্ত কার্যকরী করা সম্পর্কে মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী আজকে বলবেন। এটা প্রথমে বললে পরে এই অবস্থা হয় না।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—**যে বিষয়টি সম্পর্কে আজকে বলব বলেছিলাম সেই বিষয়টি হচ্ছে" শিশুদের ভবিষ্যৎ নিয়ে স্বাস্থ্য দপ্তরের নির্মম পরিহাস। হেপাটাইটিস-বি প্রতিষেধককে ঘিরে রাজ্যে

বিভ্রান্তি, মন্ত্রী এবং অধিকর্তার নির্লজ্জ ভূমিকা।" ১৪ই জানুয়ারী ৯৯ ইং তারিখে ত্রিপুরা দর্পণ পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

স্যার, এই সম্পর্কে নির্লজ্জ ভূমিকা মন্ত্রী বা অধিকর্তার নয়। যদি নির্লজ্জ ভূমিকা হয়ে থাকে তাহলে পত্রিকাটির নির্লজ্জ ভূমিকা বলতে হবে। স্যার, আমাদের এখানে কমিকেবল ডিজিজের বিষয় সম্পর্কে যা বিধিবদ্ধ করা আছে, সেই বিধিবদ্ধটি বলার অধিকার হচ্ছে ন্যাশনাল ইনস্টিটিউট অফ কমিউনিকেবল ডিজিজের। এরা হচ্ছে বলার অধিকারী। কোন্ পত্রিকায় কি কথা বলেছে, তার উপর নির্ভর করে এই সমস্ত হবে এ-ত ভাবা যায় না, কল্পনাও করা যায় না। বি-হেপাটাইটিস বিষয়টি সম্পর্কে আসলে মনে হয় পত্রিকাটির জানা নেই যে এই রোগটি কি ? হেপাটাইটিস-বিটা হচ্ছে জনডিস্। এটা কমিউনিকেন ডিজিজ। এটা সম্পর্কে যদি বলার অধিকার হয় তাহলে এই ইনস্টিটিউটের। আমাদের ভারতবর্ষের যারা হেল্থের বিয়য়বস্তু সম্পর্কে দেখেন, কমিউনিকেবল ডিজিজ সম্পর্কে দেখেন তাদের। অন্য কারো নয়। এতে সুস্পষ্ট নির্দেশ আছে যে স্যার, আমরা আমাদের দপ্তর থেকে দিল্লীতে যে এইড্সের ট্রেনিং হয় ওখানে আমাদের মেডিক্যাল অফিসার গিয়েছিলেন। তিনি মাত্র ১২ তারিখে এই ট্রেনিং শেষ করে আমাদের রাজ্যে ফিরে এসেছেন। লেটেষ্ট ৯৯-এর রিপোর্ট, তাকেও শেখানো হয়েছে এবং ট্রেনিং-এ বলা হয়েছে, এই সম্পর্কে ওখানকার সুস্পষ্ট নির্দেশ হচ্ছে যে ইমিউনাইজেশান অফ হেল্থ পারসোনেল ইন হসপিটাল আগেই নষ্ট হেপাটাইটিস বি। এখানে বলা হয়েছে যারা স্বাস্থ্য দপ্তরে বা হাসপাতালে কাজ করবে তাদের বাধ্যতামুলকভাবে এই প্রতিষেধক ব্যবহার করতে হবে। সুতরাং এই প্রতিষেধক ব্যবহার করে আমাদের দেশে কিছু হয়েছে এইরকম না। যে পত্রিকা রেফারেন্স দিয়েছে "ত্রিপুরা দর্পণ" এবং মাননীয় সদস্য যেটা পড়েছেন "ডেইলী দেশের কথা", সেই পত্রিকায় যে খবর উঠেছে বা ছাপা হয়েছে সেটা কোন চিকিৎসকের অভিমত হতে পারে বা অন্য কোন বিষয় হতে পারে। তার মধ্যে উল্লেখ আছে যে, গত বৎসর থেকে এই প্রতিষেধকের কুফল নিয়ে বিভিন্ন মহলে সন্দেহ জমে ছিল। কিন্তু কোন ক্ষেত্রে সর্বগ্রাহী কোন বৈধতার নমুনা পাওয়া যায়নি। এই যখন সেই পত্রিকারই বক্তব্য, তখন এর মধ্যে দপ্তরের অধিকর্তার বা মন্ত্রীর নির্লজ্জ ভূমিকা" এটা আগের থেকে বৈরী মনোভাবাপন্ন অবস্থার মধ্য থেকে এইসব খবর ছাপা হচ্ছে। এটা বলা যায়, যে হ্যাঁ, কিছু কিছু পত্রিকাতে দেখেছি টোট্যালি লেফ্ট ফ্রন্ট গভর্ণমেণ্টকে আক্রমণ করার জন্য এই ভূমিকা গ্রহণ করেছে এবং তারই একটি অঙ্গ হিসাবে এটা বলা হয়েছে। সুতরাং আমাদের রাজ্যে বা দেশে এই প্রতিষেধককে ব্যবহার না করার জন্য অল ইণ্ডিয়া ইনষ্টিটিউট অফ কমিউনিকেবল ডিজিজ থেকে কোন রকম নির্দেশ আসেনি। সুতরাং এই সম্পর্কে অন্য কোনও বিষয়ও নয়। যতদিন তারা থাকবে, তারা কমিউকেবল ডিজিজ সম্পর্কে চিন্তা-ভাবনা করছে, আমাদের ইনষ্টিটিউট। সেই ইনষ্টিটিউট থেকে যখন যে নির্দেশ আসবে আমরা সেইভাবে কাজ করে চলব।

**শ্রীরতনলাল নাথ :**— মিঃ স্পীকার স্যার, ত্রিপুরা দর্পণ পত্রিকায় একটা সংবাদ বের হওয়ার পর আমার নৈতিক কর্তব্য হিসাবে হাউসে রেফারেন্স দিয়েছি। হ্যাঁ, হেপাটাইটিস-বি সম্পর্কে আমিও গত রাত্রে চিকিৎসা শাস্ত্রের সঙ্গে যারা যুক্ত মানে একসপার্ট তাদের সঙ্গে আলোচনা করেছি এবং তাতে হেপাটাইটিস-বি সম্পর্কে ত্রিপুরা রাজ্যে এমন কিছু কুফল পাওয়া যায়নি। এখানে আমার প্রশ্ন হচ্ছে, হেপাটাইটিস-বি'র প্রতিষেধক এনজারেক্স-বি দেওয়ার সিস্টেমটা হচ্ছে জিরো মানথ প্রথমটা, তারপর ওয়ান মানথ দ্বিতীয়টা, সিক্স মানথ তৃতীয়টা। গত ১৮ই ডিসেম্বর "ডেইলী দেশের কথা" পত্রিকায় একটা সংবাদ বের হয় যে, এই রোগ ভারতবর্ষের মধ্যে ত্রিপুরায় হেপাটাইটিস-বি জুন এবং বহির বিশ্বের বহু জায়গায় বিশেষ করে ফ্রান্সে ও আমেরিকার পূর্ব দিক কুঞ্জে এখানে আমেরিকার ডি সি নাইন চ্যানেলের মাধ্যমে এবং বিভিন্ন আদালতে মামলা হয়েছে প্রতিষেধকের ব্যাপার নিয়ে এবং বহু লোক মারা গেছে বলে ডেইলী দেশের কথা পত্রিকায় প্রকাশিত হযেছিল। যদিও এই পয়েন্টে মাননীয় মন্ত্রী মহোদয় কারেক্ট যে, তথ্য পাওয়া যায় নি এখনও সত্যতা পাওয়া যায় নি। আমার প্রশ্ন হচ্ছে, যারা প্রথম মাসে এনজারেক্স-বি দিয়েছিল এই সংবাদ "ডেইলী দেশের কথায়" দেওয়ার পর পরবর্তী সময় সাংবাদিকরা মাননীয় মন্ত্রীর কাছে এবং স্বাস্থ্য অধিকর্তার কাছে যায়। যেহেতু সংবাদটা পরিবেশিত হয়েছে এবং তারপর ত্রিপুরা রাজ্যের শিশুদের অভিভাবকদের মধ্যে একটা হতাশা সৃষ্টি হয়েছে এবং ভীতির সৃষ্টি হয়েছে। আমার কথা হচ্ছে, তখন মাননীয় সরকার থেকে বা স্বাস্থ্য দপ্তর থেকে কোন প্রেস রিলিজ দিয়ে আশ্বস্ত করা হল না যে সংবাদ পরিবেশিত হয়েছে এটা ঠিক নয়, কোন ভয়ের কিছু নেই এবং এই ব্যাপারে এনজারেক্-বি দেওয়া যেতে পারে, যদিও প্রতিষেধক অনেক বেরিয়েছে। স্বাস্থ্য দপ্তর তখন কেন কোন ব্যবস্থা গ্রহণ করল না এবং দ্বিতীয়ত যেটা সেটা হচ্ছে, হেপাটাইটিস-বিতে এখন বিশ্বের মধ্যে সবচেয়ে বেশী লোক আক্রান্ত হচ্ছে। গতকালকেও "দৈনিক সংবাদ" পত্রিকায় স্বাস্থ্য দপ্তরের এইডস সেল থেকে একটা বিজ্ঞাপন দেওয়া হয়েছে সেই রকম ভাবে হেপাটাইটিস-বি সম্পর্কেও কোন বিজ্ঞাপন কেন দেওয়া হয়নি, যেহেতু বর্তমানে ভারতবর্ষের মধ্যে যেহেতু ত্রিপুরা হচ্ছে হেপাটাইটিস-বির জন্য জোন সেজন্য স্বাস্থ্য দপ্তর থেকে এইডস্-এর মত হেপাটাইটিস-বি সম্পর্কে জনগণকে সচেতন করার জন্য বিজ্ঞাপন দেওয়ার ব্যবস্থা করা হবে কি না? এবং এই যে—এনজারেক্স-বি, সম্পর্কে কোন ভয়ের কিছু নেই, এই ব্যাপারে প্রেস্ রিলিজ দেওয়া হবে কি না স্বাস্থ্য দপ্তর থেকে ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, হ্যাপাটাইটিস-এর ছয় রকমের রোগ ধরা পড়েছে। তারমধ্যে হ্যাপাটাইটিস-বি'টা হচ্ছে ব্লাড কানেক্টেড রক্তের সঙ্গে সঞ্চালিত হয়। সাধারণতঃ এইডস্ রোগ যেভাবে সংক্রামিত হয় সেভাবে হ্যাপাটাইটিস-বি সংক্রামিত হয়। আমরা নিশ্চয়ই স্বাস্থ্যদপ্তর থেকে এইডস্ সম্পর্কে জনগণকে সচেতন করার জন্য বিজ্ঞাপন দিয়ে থাকি সে রকমভাবে হ্যাপাটাইটিস-বি সম্পর্কেও জনগণ যাতে প্রিকশনারী ব্যবস্থা নিতে পারেন সেজন্য বিজ্ঞাপন দেওয়ার ব্যবস্থা করা হবে এতে

কোন অসুবিধা নেই। আর এন্‌জারেক্স্‌-বি, এটা এক ধরণের ভাইরাস্‌, এটার জন্য ভয়ের কোন কারণ নেই। ঠিক আছে আমরা এটা করে দেব।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :— সাপ্লিমেন্টারী স্যার, হ্যাপাটাইটিস্‌-বি, এর জন্য যে প্রতিষেধক ইন্‌জেক্‌শন দেওয়া হয় সে সম্পর্কে ষ্টেটস্‌ম্যান্‌ এবং "আনন্দবাজার পত্রিকায়" অনির্বান বোস্‌ নামে একজন লেখকের একটি লেখা বেরিয়েছিল তাতে বলা হয়েছে যে বিফোর পুশিং দ্যা ইন্‌জেক্‌শন্‌ ব্লাড এগ্‌জামিনেশন ইজ্‌ এ মাস্ট। কিন্তু এখানে দেখা গেছে যে গভর্ণমেণ্টের ডাক্তাররা—শিশু বিশেষজ্ঞ যারা তারা শিশুদের এই ইন্‌জেকশন পুশিং করছে without examination of their blood.

Now I would like to know—Whether examination of blood before pushing the injection is necessary ?

দ্বিতীয় প্রশ্ন হচ্ছে —যদি ব্লাড এগ্‌জামিনেশন না করে শিশুদের ইন্‌জেকশন দেওয়া হয় তাহলে আমি বলছি না যে কাউকে পানিশমেন্ট দেওয়ার জন্য। কিন্তু ডাক্তারদের যেন এই ব্যাপারে ওয়ার্নিং দেওয়া হয় যে কোন অবস্থাতেই যেন ব্লাড পরীক্ষা না করে হ্যাপাটাইটিস-বি প্রতিষেধক ইন্‌জেক্‌শন না দেওয়া হয়।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :— স্যার, এটার পদ্ধতি প্রকরণ সবই বলা আছে। এমনকি মেডিক্যাল অফিসার্সদের ট্রেনিং ইত্যাদি দেওয়া হয়েছে এবং বর্তমান মাসের ১২ তারিখে ট্রেনিং সেরে স্টেটে ফিরেছেন এমন ডাক্তাররাও আছেন। এরজন্য যে প্রি-কশনারী মেজার্স যা কিছু আছে সমস্ত মেজার্সই নেবার জন্য আমি বলব। আর যদি মাননীয় সদস্যর কাছে কোন সুনির্দিষ্ট অভিযোগ থেকে থাকে যে ডাক্তারদের গাফিলতির জন্য কিছু হয়েছে তাহলে বলতে পারেন— এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হবে। কারণ মানুষের জীবন নিয়ে তো খেলা করার অধিকার কারুর নেই। কাজেই সুনির্দিষ্ট অভিযোগ থাকলে নিশ্চয়ই ব্যবস্থা নেব।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :—সাপ্লিমেন্টারী স্যার, আমি সুনির্দিষ্ট অভিযোগই করেছি। স্টেরিলাইজেশন অব্‌ সিরিঞ্জ ইজ্‌ নট্‌ নীডেড্‌। কারণ প্রত্যেকেই নতুন সিরিঞ্জ নিয়ে আসে। But the question is whether the blood examination of the concerned child is examined or not. I have given a definite allegation that in Tripura doctors are not examining the blood of the concerned child or elderly person before pushing the preventive injections.

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :—ঠিক আছে স্যার, এটা আমি খোঁজ নিয়ে ব্যবস্থা নেব।

**Shri Samir Ranjan Barman** ( Leader of the Opposition ) :—Supplementary Sir, No need of intimation. If it is needed, whether the Government will issue necessary instructions to the doctors henceforth, just now. No further pushing of the injections will be done untill and unless the blood of the concerned child or elderly person is exmined. This should be ascertained. But so far as my knowledge is concerned—blood examination is a must before pushing the injection.

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) : - মিঃ স্পীকার স্যার, এটা যেহেতু একটি কমিউনিকেবল ডিজিজ্। কাজেই এই রোগে যাতে কেউ আক্রান্ত না হয় তারজন্য আমাদের ব্যবস্থা নিতে হবে। কাজেই সেক্ষেত্রে ইফ্ নীডেড, এর কোন প্রশ্নই উঠে না। প্রতিটি শিশুই নীডেড্ প্রত্যেকটা। শিশুকেই ইমুনাইজেশন করা প্রয়োজন। এটা ব্লাড থেকে কমিউনিকেটেড হচ্ছে, প্যাটারন্যাল থেকে কমিউনিকেটেড হচ্ছে। এরজন্য যেসব পদ্ধতি রয়েছে সেগুলি আমাদের জানা আছে। যদি পদ্ধতিগত ত্রুটি থেকে থাকে তাহলে নিশ্চয়ই আমরা সেটা দেখব। আর ব্লাড এগ্‌জামিনেশন করার কথা বলেছেন সেটা নিশ্চয়ই করা হবে। এটা অন্য কোন বিষয় নয়। স্বাস্থ্য নিয়ে বা শিশুদের ভবিষ্যৎ নিয়ে কারোর সম্পর্কে কোন রকম বিষয় নয়। আমি নিশ্চয়ই এগুলি খোঁজ নিয়ে দেখব কোন কোন বিষয় কি কি আছে। এবং নির্দেশিকাই রয়েছে সেই নির্দেশ অনুযায়ী সেটা করবে। এই বইয়ের মধ্যে কোথাও আমি দেখিনি যে রক্ত পরীক্ষাটা মাস্ট।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :—** স্যার, আমি আজকে বিধানসভায় আসার আগে আমি দুইজন ডাক্তারের সঙ্গে কথা বলেছি। তারা বলেছে যে, ইনজেক্শন পুশিং করার আগে রক্ত পরীক্ষা মাস্ট। আমি মনে করি এই ব্যাপারে একজন ডাক্তার হয়ত আপনার বিধানসভার সচিবকেও বলেছে যে ব্লাড পরীক্ষা করা মাস্ট এণ্ড সো ফার মাই নলেজ গোজ আই হ্যাভ বিন এডভাইজ দি সাচ বাই এ গভর্ণমেন্ট ডক্টর দ্যাট উই আর নট ডোয়িং দিস ব্লাড এগজামিনেশন ইজ এ মাস্ট। আমার কথা হল এই ব্যাপারে আজকে ইনস্ট্রাকশন, এখানে যদিও বার বার বলেছেন। এই যদিতে নিশ্চয়ই উনার সন্দেহ আছে। উনি লে ম্যান আমিও লে মেন আমারও সন্দেহ আছে। তাই ব্যাপারটি তদন্ত করার জন্য এবং আজকে প্রেস রিলিজ দিয়ে সরকারী তরফ থেকে জানানো হবে কিনা? যদি তার সেটিসফেক্টরী না পাওয়া যায় যে না ব্লাড পরীক্ষা ছাড়া যেন না করে অথবা বিফোর দি গভর্ণমেন্ট কামস ইনটু এনি ডিসিশন যে ব্লাড পরীক্ষার জন্য আমরা টেকআপ করছি। ডোণ্ট পুশ দিস ইনজেকশন বিফোর উই গেট দি ইস্যু এনাদার প্রেসক্রিপশন। স্যার, এটা নিয়ে হেলামেলা করলে চলবে না। একটা ইনজেক্শনের দাম তিনশত টাকা। প্রতিদিন একশ দেড়শ শিশু ইনজেকশন নিচ্ছে। এখানে যদির প্রশ্ন নয়। কথা

হলো উনারও দোষ নেই উনিও জানেন না, আমিও জানি না। কিন্তু আমরা একটা এডভাইস দিচ্ছি যে, এই ব্যাপারে সরকারের একটা প্রেস রিলিজ যে ২৪ ঘণ্টা পরে সরকার জানাচ্ছে বিফোর ভাট নো প্রিভেনটিভ ইনজেক্শন উইথ হেপাটাইটিজ 'বি' শুড বি পুশড এনি চাইল্ড।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) : –স্যার, এটা আমি বার বার বলেছি। এখানে বইয়ে যেটা লেখা আছে যে কশান দেওয়া আছে। আমি ডাক্তার নই। এই বইয়ের মধ্যে যে কশান দেওয়া আছে তার মধ্যে কোথাও নেই যে ব্লাড টেস্ট ইজ মাস্ট। এটা যদি হয়ে থাকে আমি নিশ্চয়ই এটা দেখব। এটা কি ব্যাপার? আমি বার বার বলেছি এটা যদি মাস্ট হয় নিশ্চয়ই সেই সম্পর্কে আমরা নির্দেশ জারী করব।

মিঃ স্পীকার : –ঠিক আছে।

শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :—আজকে একটা প্রেস রিলিজ এই মর্মে দেবেন কিনা, ডাক্তাররা কোন কনক্লুশনে আসার আগে একটু সময় লাগবে কিংবা নেসেসারী অ্যাকশন টু দি ডাক্তার যে এই ব্যাপারে সিদ্ধান্ত না আসা পর্য্যন্ত ডোণ্ট পুশ দিন প্রিভেনটিভ ইনজেক্শন।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :–স্যার, এই যে ইনজেক্শন বা প্রিভেনটিভ আছে এটা শুধু আজকে করা হচ্ছে না আগে থেকে করা হচ্ছে। এখন এই সম্পর্কে যখন এই প্রশ্নটা উত্থাপিত হয়েছে যে এই রকম কোন নির্দেশ আমাদের এই ইনস্টিটিউটের আছে কিনা যে ব্লাড টেস্ট ছাড়া এটা দেওয়া যাবে না। এইরকম আছে কিনা আমি জেনেই তারপরে বলতে পারি না জেনে কি করে বলব?

মিঃ স্পীকার : একটু সময় দিন।

শ্রীসমীররঞ্জন বর্ম্মণ : –আমিতো সময়ের ব্যাপারে উনাকে না বলছি না। প্রশ্ন হলো যে এর আগে যেন ইনজেক্শন পুশ না করা হয়। এই ব্যাপারে একটা প্রেস রিলিজ হবে না স্যার? আপনি নির্দেশ দিন স্যার।

( গণ্ডগোল )

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :– হোয়াট ইজ হোয়াট আই নো, আই নো হোয়াট ইজ হোয়াট এখানেই তার কশান আছে। এটার মধ্যে হেপাটাইটিজ সম্পর্কে আছে। ছয় রকম হেপাটাইটিজ আছে এক দুই রকম না। বার বার আমি বলেছি যে এটা আজকে নতুন দেওয়া হচ্ছে না এই সম্পর্কে আমাদের এখানে চালু আছে। সেই চালু পদ্ধতি অনুযায়ী এই ইনস্টিটিউটটির যা ক্যাশ আছে সেইসব কশানতো ওরা মানছে।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—স্যার, এই ইনজেকশন দিলে সঙ্গে সঙ্গে কিছু হয় না, কিডনী ডেমেজ হয়। এই ব্যাপারে একটা প্রেস রিলিজ দিতে সরকারের কি আপত্তি? আমরা ২৪ ঘন্টার মধ্যে তদন্ত করে জানাচ্ছি। ডাইরেকটলি ডোন্ট পুশ দিস প্রিভেনটিভ ইনজেকশন।

মিঃ স্পীকার :—ঠিক আছে, ঠিক আছে আপনারা বসুন। সাহায্য করুন। আমার বক্তব্য রয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করেছেন উনিও ডাক্তার নয়। এবং আমি জানি না সমীরবাবু ডাক্তারী জানেন কি না? তাহলে পরে যে ব্যাপারটা এখানে উঠেছে আপনিও ডাক্তারদের উপর নির্ভর করছেন কিছু ডাক্তার এটা বলছেন। উনিও যেটা ডাক্তারদের প্রেসক্রিপসান এটাও ডাক্তারদের এটাও উনি ফলো করেছেন। এখানে কোন উল্লেখ নেই যে ইঞ্জেকশনের আগে ব্লাড পরীক্ষা করতে হবে। যেহেতু ঐখানে নট্ ইট্ মাস্ট রিকোয়ার্ড সাম ইনকুরী। এটুকু সময় আমি আবেদন করব মাননীয় মন্ত্রী যত তাড়াতাড়ি সম্ভব এই বিষয়টা নিরসনের জন্য এসপার এস প্রেকটিক্যাবল পদক্ষেপ নিবেন।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—স্যার, এই বিষয়টা আমি আগেই বলেছি।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—আপনাকে ধন্যবাদ স্যার, একটা কথা আপনাকে বলছি, উনাকে নয়। আমাকে ক্যান্সার বা টি. বি ইনজেকশান পোস করবে সেটা তো ইঞ্জেকশানে লেগে থাকবে না। সেখানে আগে আমার রক্ত পরীক্ষা করে নতুবা এক্স-রে করে দেখতে হবে। এটা ইঞ্জেকশানের গায়ে বা ঔষধের গায়ে লেখা থাকবে না। এটা কি রকম কথাবার্তা হলো স্যার?

মিঃ স্পীকার :—এটা শুনুন, আমিও ডাক্তার নই, আপনিও ডাক্তার নন। কাজেই এটা পুরোটাই ফিজিক্সিয়ানদের উপর নির্ভর করে।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—আপনি কিনেই চলছেন স্যার, একটা ইনজেকশানের দাম হচ্ছে তিন শত টাকা আর একটা ইনজেকশানের দাম হচ্ছে পাঁচশত টাকা যারা এডাল। এখন সব ফেমিলীতে এই ইনজেকশান ক্রয় করছে।

মিঃ স্পীকার :—আমি আমার ছেলেমেয়েদের দিয়েছি আমিও এখন ভীত।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—মিঃ স্পীকার স্যার, এই ইনজেকশানের কমিশন হলো ৫০ শতাংশ। মাননীয় মন্ত্রী কোন এজেন্টদের সঙ্গে কোন রকম লেন-দেন হচ্ছে কি না বুঝতে পারছি না।

মিঃ স্পীকার :—আমি দ্বিতীয় রেফারেন্স প্রিরিয়ডটি গত ১৮.১.৯৯ইং তারিখে মাননীয় সদস্য শ্রীকাজল চন্দ্র দাস মহোদয় উত্থাপন করেছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী

মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লিখিত বিষয় বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য।

বিষয় বস্তুটি হলো :— "সন্ধ্যা রাতে গাবর্দি বাজার থেকে অপহৃত—১ ;, দাস পাড়ায় অগ্নি সংযোগ : পাল্টা আগুনে বহু বাড়ীঘর পুড়ে ছাই, গত ১৫.১.৯৯ ইং স্যন্দন পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :- মিঃ স্পীকার স্যার, "সন্ধ্যা রাতে গাবর্দি বাজার থেকে অপহৃত—১ দাসপাড়ায় অগ্নিসংযোগ : পাল্টা আগুনে বহু বাড়ীঘর পুড়ে ছাই। গত ১৫.১.৯৯ ইং স্যন্দন পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

১। সন্ধ্যারাতে গাবর্দি বাজার থেকে অপহৃত :-

গত ১৪.১.৯৯ইং রোজ বৃহস্পতিবার আনুমানিক পৌনে ৭টার সময় টাকারজলা থানাধীন গাবর্দি এলাকার হরিকান্ত পাড়া সাকিমের শ্রী নৃপেন্দ্র চন্দ্র দেবের পুত্র শ্রীসুভাষ দেব ওরফে নির্মল দেবকে হরিকান্ত পাড়ার মৃত বিহারী দেবের পুত্র রামু দেবের চা-এর দোকানে সামনে থেকে ৪/৫ জন উগ্রবাদী উপজাতি যুবক (সাদা পোষাক পরিহিত) বল পূর্বক নিয়ে যায়। (উগ্রবাদী উপজাতি যুবকদের সঙ্গে আগ্নে অস্ত্র ছিল) সুভাষ দেবকে বলপূর্বক নিয়ে যাওয়া সময় চিৎকার করলে উগ্রবাদীরা রামু দেবকে উদ্দেশ্য করে গুলি ছুরে কিন্তু রাতের অন্ধকারে গুলি কাহারও শরীরে লাগে নাই। গুলির শব্দে এলাকাবাসীরা বিভিন্ন দিকে ছোটা ছুটি করতে থাকে। এই ঘটনা জানিয়ে টাকারজলা থানার হরিচন্দ্র পাড়ার মৃত বিহারী দেবের পুত্র রামু দেব এক অভিযোগ দায়ের করে।

উপরোক্ত ঘটনা সম্পর্কে টাকারজলা থানার পুলিশ ভারতীয় দণ্ড বিধির ৩৬৪ (এ) ও অস্ত্র আইনের ২৭ ধারার বিধান মতে ৮/৯৯ নং মোকদ্দমা রুজু করিয়া তদন্ত কার্য্য আরম্ভ করেন।

তদন্তকালে পুলিশ জানতে পারে যে উক্ত ঘটনার দিন হরিকান্ত পাড়ার গোপাল কর্মকারের পুত্র প্রদীপ কর্মকারকেও দস্কৃতকারীগণ নিয়ে যায়।

উক্ত মোকদ্দমার সংশ্রবে জড়িত আসামীগণকে ধরার জন্য পুলিশ, সি,আর,পি,এফ বাহিনী চিরুণী অভিযান চালায়। কিন্তু অপহৃত প্রদীপ কর্মকার ও সুভাষ দেব এখনও উগ্রপন্থীদের কাছ থেকে মুক্ত হতে পারে নি। তদন্তকার্য্য অব্যাহত আছে।

দুই নং দাস পাড়ায় অগ্নি সংযোগ এবং পাল্টা আগুনে বহু বাড়ীঘর পুড়ে ছাই। গত ১৪-১-৯৯ ইং আনুমানিক রাত্রি ৮-২০ মি নাগাদ কল্যাণপুর থানাধীন কিরণনগর কুঞ্জবন সাকিনের বঙ্কেশ্বর দেববর্মা, রামচন্দ্র দেববর্মা· বিশু দেববর্মা, সুবিমল দেববর্মা ও অজিত দেববর্মা আরও কয়েকটি বাড়ীতে কে বা কারা অগ্নি সংযোগ করে। উক্ত ঘটনা জানার সাথে সাথে কল্যাণপুর থানার পুলিশ খোয়াই ফায়ার সার্ভিস ও তেলিয়ামুড়ার ফায়ার সার্ভিসকে খবর দিয়ে থানার পুলিশ বাহিনী ও সি,আর,পি, এফ নিয়ে ঘটনাস্থলে হাজির হয়। উপরোক্ত ঘটনা সম্পর্কে কল্যাণপুর থানার পুলিশ ভারতীয় দণ্ডবিধির ১৪৩/ ৪৩৭ নং ধারায় এবং ২/৯৯ নং মোকদ্দমা নথিভূক্ত করে তদন্তকার্য্য আরম্ভ করে। তদন্তকালে পুলিশ

ঘটনাস্থল থেকে কুঞ্জবন সাকিনের মত বিজন শীলের পুত্র সর শীল দুই ঐ সাকিনের রাধাগোবিন্দ সূত্রধরের পুত্র শ্রীঅনিল সূত্রধরকে গ্রেপ্তার করেন। এবং তাদের সাথে চারটি পাত্রে আনুমানিক ১৫ লিটার কেরোসিন ও ৩০ ইঞ্চি লম্বা একটি রামদাও উদ্ধার করে। ধৃত আসামীদের ১৫-১-৯৯ ইং তারিখে আদালতে পাঠায় এবং আদালত থেকে পুলিশ হেফাজতে আনা হয়। ওরা এখন জেল হাজতে আছে। তদন্তকালে জানা যায় যে, কিরণনগর সাকিনের বিমল দেববর্মা পিতা শ্রীকৈলাশ দেববর্মা, বঙ্গেশ্বর দেববর্মা পিতা মৃত কৃষ্ণ দেববর্মা, শ্রীমতী কুসুম দেববর্মা স্বামী মৃত ভুবন দেববর্মা, রামচন্দ্র দেববর্মা পিতা মৃত জীবন দেববর্মা, বিশু দেববর্মা পিতা রাজচন্দ্র দেববর্মা, অজিত দেববর্মা পিতা রাজচন্দ্র দেববর্মা, সুবিমল দেববর্মা পিতা সুধন্য দেববর্মা সকলে কিরণনগরের। ধনু দেববর্মা পিতা সুরেন্দ্র দেববর্মা, কাশুমনি দেববর্মা পিতা সুরেন্দ্র দেববর্মা, রামবাবু পাড়া। সর্বমোট ৯টি পরিবারের ১৩টি ঘর ভস্মীভূত হয়। ক্ষতির পরিমাণ এখনও নিরূপণ করা যায় নি। উপরোক্ত ঘটনার সাথে জড়িত বাকী আসামীদের ধরার জন্য তল্লাসী অভিযান এবং তদন্তের কাজ অব্যাহত আছে।

**শ্রীকাজলচন্দ্র দাস** (কল্যাণপুর) : পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, এই কল্যাণপুর থানার অন্তর্গত দাসপাড়াতে গত ৬ই ডিসেম্বর পালস পোলিওর তারিখে প্রায় সন্ধ্যা ৬-৩০ মিনিটের সময় বাসন্তী শীল সহ আরও দুইজন মারাত্মকভাবে আহত হয়। আহত হওয়ার পরে কল্যাণপুর হাসপাতাল থেকে অ্যাম্বুলেন্সের অভাবে ৪ ঘণ্টা পরে যখন গাড়ী করে নিয়ে আসা হয়, রাস্তায় বাসন্তী শীল মারা যায়। এর পরবর্তী সময় ৭ তারিখ খোয়াই সড়ক অবরোধ করে কল্যাণপুর কুঞ্জবন দাস পাড়ার সমস্ত বাসিন্দারা। সেখানে তাদের মুখ্য দাবী ছিল এই আমাদের দাসপাড়ার জাতি-উপজাতিদের নিরাপত্তার স্বার্থে একটি ক্যাপ দিতে হবে। কল্যাণপুরে ১৯৯৬ ইং সালের ঘটনার পর সরকারের একটি এগ্রিমেন্ট ছিল কল্যাণপুরে স্থায়ী টি,এস,আর ক্যাম্প হবে। সেখান থেকে না জানিয়ে টি,এস,আর ক্যাম্প উঠিয়ে নেওয়া হয়েছে। এখন সেখানে টি,এস,আর ক্যাম্প দিতে হবে। সেইদিন আগরতলা থেকে এ্যাডিশনাল এস,পি প্রদীপ পাল, এস,ডি,পি,ও তেলিয়ামুড়া বিজয় নাগ, এস,ডি,ও খোয়াই আশুতোষ জিন্দাল, ও,সি কল্যাণপুর প্রদীপ ভৌমিক ওরা ওখানে উপস্থিত হয়ে ওখানকার মানুষের দাবী মেনে নেওয়া সাপেক্ষে ২৪ ঘণ্টা দাস পাড়াতে পুলিশ পাহারা থাকবে এবং এখানে কোন ধরণের ঘটনা হবে না। এই ধরণের প্রতিশ্রুতি দিয়েছিল। তারপর রাস্তা অবরোধ হয়েছিল।

**শ্রীসমীর দেব সরকার** : মাননীয় স্পীকার স্যার, ঐ গত ১৪ তারিখের ঘটনা এটা প্রশাসনের গাফিলতি এবং পুলিশের অপূর্ণতার কারণেই হয়েছে। এবং রাজ্য সরকারকেও আমি বার বার এই কল্যাণপুর বিধানসভার নিরাপত্তার স্বার্থে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে ১ম বিধানসভা পর্ব থেকে এস,পি ডি,জি,পি, ডি,আই,জি সবাইকে আমরা অবগত করেছি। এখানকার মানুষের নিরাপত্তার জন্যে এবং এই সারা কল্যাণপুর এলাকায় বিশেষ করে ইচারবিল, ত্রিশাবাড়ি সহ ও আমরা বলেছি, তখন তিনি

বার বার বলেছেন যে, "আমরা ক্যাম্পের ব্যবস্থা করব।" আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, এই দাসপাড়ার নিরাপত্তার স্বার্থে এবং ইচারবিলের লোকের নিরাপত্তার স্বার্থে সেখানে কবে নাগাদ ক্যাম্প দেওয়া হবে? গতকালও স্যার, একটা দুর্ঘটনা হয়েছে ত্রিশাবাড়িতে।

**মিঃ স্পীকার :**—এটা শেষ করে দিন। আর এতক্ষণ বললে তো। .........

**শ্রীসমীরদেব সরকার :**—এটা ঘটনা স্যার, না বললে তো ক্লীয়ার হবে না।

**মিঃ স্পীকার :** - প্রশ্নটা পড়ুন।

**শ্রীসমীরদেব সরকার :**—সেখানে কবে নাগাদ ক্যাম্পের ব্যবস্থা করা হবে এবং মানুষের নিরাপত্তার সুনির্দ্দিষ্ট ব্যবস্থা করা হবে?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, বিশেষ করে রাজ্যের এই পরিস্থিতি মিশ্র এলাকা যেখানে আছে সেখানে জাতি উপজাতি পাশাপাশি বাস করে সেই এলাকায় এই ধরণের বিভিন্ন ক্যাম্পের দাবী উঠেছে। তবে সব জায়গায় ক্যাম্প করার মত অবস্থা রাজ্য সরকারের নেই। যখন যেখানে অবস্থা সেখানে চেষ্টা করি। তাহলে অন্তত একটা সময়ের জন্য হলেও সেখানে ক্যাম্প রাখার ব্যবস্থা করা হচ্ছে। এটা ঠিক যে, কল্যাণপুরের এই এলাকার চতুর্পাশে এলাকার মধ্যে গত কয়েক মাসে কিছু এরকম ঘটনা ঘটেছে। সেইগুলির উপর সরকার নজর রাখছেন। এবং মাননীয় সদস্য যা বলেছেন আমরা আবারও বলব উচ্চ পদস্থ অফিসার সেখানে গিয়ে খোঁজ খবর করে যাতে সেই সম্পর্কে তারা কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীসমীরদেব সরকার :** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে, ২ জনকে কেরোসিনের ড্রাম সহ হাতেনাতে ধরা হয়েছে। আমি যেটা জানতে চাই যে ২জনের সঙ্গে যারা ছিলেন স্বদেন শীল, গীতেশ দাস বাবা জীবন দাস, শিবু শীল, বাবা ৺মনীন্দ্র শীল, অমর দাস, পিতা গিরীন্দ্র দাস, রনজিৎ ভৌমিক পিতার নামটা জানা নেই কিন্তু এই এলাকারই, জ্ঞানেশ্বর শীল, পিতা ৺যোগেশ শীল। এরাও এই ঘটনার সঙ্গে জড়িত ছিল। এবং তারা প্রত্যেকেই বিশেষ রাজনৈতিক দলের কর্মী সমর্থক বাহিনী হিসাবে কাজ করেন। এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা? বিধানসভা যেদিন চলে তার আগের দিনের ঘটনা। এটা করা হয়েছে কিনা এবং পরবর্তী সময় এ নিয়ে উত্তেজনা তৈরী করে যে এলাকায় কয়েকটা ট্রাইবেল বাড়িঘর পোড়া হয়েছিল। তারা পরবর্তী সময় পার্শ্ববর্তী এলাকার মানে অমর কলোনী এলাকায়, সেখানে একটা ট্রাইবেল বাঙ্গালী উত্তেজনা তৈরী করার মত পরিবেশ সৃষ্টি হয়েছিল এবং সেদিন ও রাস্তারোকো কিছু কিছু লোক করেছিলেন।

স্যার, নিরাপত্তার দাবী ও অন্য সমস্ত প্রশ্নে ঐ অমর কলোনী এলাকায় সামগ্রিক একটা বিশেষ উদ্দেশ্যে এইগুলি করা হয়েছে কিনা ? এবং যে নামগুলি বলেছি তাদের সঙ্গে জড়িত এমন কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যা বলেছেন এবং ঐসব রিপোর্ট থেকে দেখা যাচ্ছে, শুধু এই দুইজন না তাদের সঙ্গে আরও কিছু লোক জড়িত আছে। তদন্ত চলছে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যা পেয়েছেন সেইগুলি তদন্ত করে অফিসারের কাছে জমা দিলে পরে তদন্ত কাজে সুবিধা হবে।

**শ্রীকাজলচন্দ্র দাস** ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কিনা, গত ১৪ তারিখে রাত্রিবেলা ৭টা নাগাদ কল্যাণপুর থানা থেকে দেড় কিলোমিটার দূরে অমর কলোনিতে, অমরকুমারী অঞ্চলে যারা বাড়ী ঘর ছেড়ে একটা জায়গায় আশ্রয় নিয়েছে, সেখানে চারদিক থেকে ৫০ থেকে ৬০ জনের একটা এ,টি,টি, এফ, দল আক্রমণ করার চেষ্টা করেছিল। মাননীয় মন্ত্রী জানেন কিনা ? এবং সেই ব্যবস্থা সেখানকার মানুষকে বাঁচার জন্য সেখানে কোন ক্যাম্প বা অন্য ধরণের নিরাপত্তার ব্যবস্থা করবেন কিনা ? দ্বিতীয় হচ্ছে গতদিন ত্রিশাবাড়ীতে একদম ইছাক্যাম্প বাড়ী থেকে ১ কিলো-মিটার দূরে খোয়াই রাস্তার নিকটবর্ত্তী নিকুঞ্জ দেববর্মা, ধর্মেন্দ্র দেববর্মা এবং সুবল জমাতিয়া এদের বাড়ীতে অত্যন্ত পরিকল্পিত ভাবে আগুন লাগানো হয়েছে। এবং সেখানকার মানুষ সবটাই জানে আর মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে কোন তথ্য আছে কি না ? এবং দোষীদের গ্রেপ্তার করা হবে কিনা ? এবং তাদের সাহায্যের ব্যবস্থা ইতিমধ্যে করা হবে কিনা ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ—মাননীয় স্পীকার স্যার, অনেক ঘটনা তো এই রকম ঘটেছে, সব ঘটনা আমাদের কাছে জানা নেই। মাননীয় সদস্য যা বলেছেন সেই তথ্য আমার কাছে নেই। আর দ্বিতীয় হচ্ছে, সেখানে যাদের ঘর বাড়ী পুড়া গেছে, তাদের সাহায্য আমরা ইতিমধ্যে করেছি। প্রথম যারা বাড়ী ঘর ছাড়া হয়েছে তাদের দৈনিক ৬ টাকা করে তাদের ৭ দিনের আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। কম্বল দেওয়া হয়েছে। এছাড়া তাদের বাসন-পত্র, কাপড়, হারিকেন, এবং মশারী এইসব মিলে তাদের ইতিমধ্যে সাহায্য করা হয়েছে। বাকী যে সমস্ত সাহায্য আছে পর্যায়ক্রমে সেইগুলি ব্যবস্থা করা হবে। আর যাদের নাম আসছে আসামী হিসাবে তাদের গ্রেপ্তার করার উদ্যোগ নেওয়া হবে।

**মিঃ স্পীকার** ঃ—এই সভা দুইটা পর্য্যন্ত মূলতবী রইল।

## AFTER RECESS AT 2-00 P.M.

## OBSERVATION BY THE CHAIR

**মিঃ স্পীকার** ঃ—আজকের সভার প্রথমার্ধে বিধানসভার সদস্যদের পরিচয় বৃত্তান্ত সহ হোজ-ই, বইটি

প্রকাশিত করার ব্যাপারে যে প্রশ্ন উঠেছিল সে ব্যাপারে আমি খোঁজ নিয়ে দেখেছি। আমাদের বিধানসভা সচিবালয়ের পক্ষ থেকে এই ব্যাপারে মাননীয় কয়েকজন সদস্যকে বারংবার অনুরোধ করা সত্বেও উনাদের কাছ থেকে এখনও বায়ো-ডাটা সংক্রান্ত কাগজ আমাদের কাছে এসে পৌঁছেনি। বিলম্বটা এই কারণেই হচ্ছে। আমি আশা করতে পারি যাঁরা এখনও উনাদের বায়ো-ডাটা আমাদের কাছে পাঠাতে সমর্থ হননি তাঁরা যেন যথাশীঘ্র সম্ভব এটা আমাদের কাছে পাঠিয়ে দেন এবং বইটি যেন আমরা তাড়াতাড়ি প্রকাশিত করতে সমর্থ হই। আশা করি আগামী ১৫ই ফেব্রুয়ারীর মধ্যেই আমাদের কাছে এটা আপনারা পাঠিয়ে দিতে সমর্থ হবেন।

মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজ এখন পর্য্যন্ত মাত্র দুটি রেফারেন্সের বিষয়বস্তু নিয়ে এখানে আলোচনা করার সুযোগ পেয়েছি। এরপর আরোও দুটি রেফারেন্স এবং চারটি কলিং এটেনশান নিয়ে এখানে মাননীয় মন্ত্রী মহোদয়রা উনাদের বিবৃতি প্রদান করবেন। এগুলি ছাড়াও আরোও অনেক কর্মসূচী আজকের লিস্ট অব্ বিজনেসে রয়েছে। হাউস যেভাবে চলছে তাতে কিন্তু অনেক রাত্র হয়ে যেতে পারে। কাজেই আজ আমি সভার কাছে অনুরোধ করব, প্রতিটি বিষয়বস্তু নিয়ে মাননীয় মন্ত্রী মহোদয়রা যখন উনাদের বিবৃতি প্রদান করবেন তারপর এটা নিয়ে আর যেন অতিরিক্ত ক্ল্যারিফিকেশান না চাওয়া হয়। তাহলে সময়টা কিছু কমানো যেতে পারে এবং মাননীয় সদস্যবৃন্দও আলোচনা করার সুযোগ পাবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—মিঃ স্পীকার স্যার, আপনি বলেছিলেন যে আফটার রিসেস্ রূপশঙ্কর রিয়াং-এর বিষয়টি আসবে।

**মিঃ স্পীকার :**—হ্যাঁ, এটা আমি বলছিলো। আগে যে রূপশঙ্কর রিয়াংয়ের বিষয়টা সেটা প্রথমে ভাবা হয়েছিল এটা বিচারাধীন। দেখাগিয়েছে বিষয়টা এখন আর বিচারাধীন না। সাব-জুডিস যেটা সেটা শুনেছি শেষ হয়ে গিয়েছে। কাজেই এই প্রশ্নে আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব, সি.এম তো স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত। কাজেই আজকে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী যাকে মুখ্যমন্ত্রী মহোদয় দায়িত্ব দিয়ে গিয়েছেন উনি এর উপর একটা জবাব আজকের মধ্যে দেবেন। তবে যতটুকু সম্ভব ততটুকুই তিনি এই সম্পর্কে বলবেন এখানে।

**শ্রীবাদল চৌধুরী (ভারপ্রাপ্ত স্বরাষ্ট্র মন্ত্রী) :**—মিঃ স্পীকার স্যার, আমি চেষ্টা করছি আজকের মধ্যেই এই সম্পর্কে একটি বিবৃতি দেওয়ার জন্য।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে।

**শ্রীজওহর সাহা** :—স্যার, বিধানসভায় একটি ভাল ক্যান্টিন থাকা দরকার। অন্ততঃ স্যার, অধিবেশন চলাকালীন সময়ে যেন এই ক্যান্টিনে ভাল খাবার পাওয়া যায় সেটা দেখা দরকার। দেশের প্রতিটি রাজ্যের বিধানসভাতেই ভাল খাবার ব্যবস্থা আছে। এখানের যে ক্যান্টিনটি রয়েছে এবং তাতে যে কাপে চা দেওয়া হয় তা দিয়ে আর কিছু হোক্ অন্ততঃ চা খাওয়া যায় না। বিধানসভার অধিবেশন চলাকালীন সময়ে এখানে একটি ভাল ক্যান্টিন থাকা দরকার স্যার। আমি আশা করতে পারি বিষয়টি আপনি দেখবেন।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে, আমি চেষ্টা করব। আপনারা সবাই ভাল খাবেন এবং ক্যান্টিনটাও ভাল চলবে, কোন অসুবিধা নেই।

**শ্রীজওহর সাহা** :—ধন্যবাদ স্যার।

**শ্রীবিমলাল মিশ্র** :—স্যার, আমি একটি বিষয় আপনার অনুমতি নিয়ে উত্থাপন করতে চাই। বিষয়টি হলো বিধানসভার এক নং বিধায়ক আবাসে প্রচণ্ড আয়রনযুক্ত জলকে আয়রনমুক্ত জল করে সরবরাহ করার জন্য আমরা বিভিন্ন স্তরে বারংবার দৃষ্টি আকর্ষণ করেও কোন সুফল পাচ্ছি না। কাজেই বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষণ করার জন্য আমি দৃষ্টি আকর্ষণ পুনরায় করছি।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে, এটা দেখা হবে।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** :—আজ তৃতীয় রেফারেন্স পিরিয়ডটি গত ১৮-১.৯৯ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীনীরজিৎ সিন্‌হা মহোদয় উত্থাপন করেছিলেন। এখন আমি প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লিখিত বিষয় বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য।

বিষয়বস্তুটি হলো :—গত ২২শে ডিসেম্বর, ১৯৯৮ ইং তারিখে দৈনিক সংবাদের প্রথম পৃষ্টায়-দুগ্ধ বিপ্লবের জন্য বরাদ্দ কেন্দ্রীয় অর্থের দোহন যজ্ঞ, পরিবহন টেণ্ডারে কেলেংকারী, বেনিফিসিয়ারী বাছাইয়ে পক্ষপাতিত্ব, পি.এ.সির খোঁচায় তদন্ত, দুর্নীতি ফাঁস—এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে।

**শ্রীবাদারণ রুপিণী (মন্ত্রী)** :—সু-সংহত দুগ্ধ উন্নয়ন প্রকল্প রূপায়ণ উত্তর ত্রিপুরাতে করার জন্য কেন্দ্রীয় সরকার তিন কোটি কুড়ি লক্ষ টাকা বরাদ্দ করেছে। বরাদ্দকৃত টাকার মধ্যে এই পর্যন্ত

দুই কোটি তেরো লক্ষ টাকার মঞ্জুরী পাওয়া গেছে। এই টাকার মধ্যে প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের উপ-অধিকর্তা, উত্তর ত্রিপুরা কৈলাশহরের নিকট ১০৩০টি গরু কেনার জন্য ৯৪.৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এই প্রকল্প প্রাণীসম্পদ বিকাশ দপ্তর এবং উত্তর ত্রিপুরা জেলা পরিষদের যৌথ উদ্যোগে রূপায়িত হচ্ছে।

মোট ১৫টি দুগ্ধ সমবায় সমিতি গঠন করা হয়েছে। এর মধ্যে ধর্মনগরে, কুমারঘাটে এবং কৈলাশহরে পাঁচটি করে সমিতি আছে। মোট ৫১৫ জন বেনিফিস্যারী নির্বাচন করা হয়েছে। প্রত্যেক বেনিফিস্যারীকে দুইটি করে গরু দেওয়ার কথা আছে। এখন পর্যন্ত মোট ৪৬৩ টি গরু কেনা হয়েছে এবং বেনিফিস্যারীদের মধ্যে ৪৬১টি গরু বন্টন করা হয়েছে। বাকী দুইটি গরু মারা যাওয়ার বন্টন করা যায়নি। যার জন্য বীমা কোম্পানীর নিকট ক্ষতিপূরণ আদায়ের দাবী করা হয়েছে।

বিশেষ কোন সংগঠনভুক্ত কর্মচারীর ভূমিকা সম্পর্কে দপ্তরের কোন তথ্য জানা নেই। অনুমোদিত প্রকল্প অনুযায়ী দপ্তর রূপায়ণের কাজ চালিয়ে যাচ্ছে। সরকারী নিয়ম অনুযায়ী নির্ধারিত মূল্যে আসাম লাইভ্‌স্টক ও পোলট্রি কর্পোরেশান থেকে গরু কেনা হয়েছে। প্রথমে সরকারী নির্ধারিত মূল্য ৭,১৬৯ টাকায় প্রতিটি গর্ভবতী দামরী বাছুর ( ৭ শতাংশ কমিশন সহ ) কেনা হয়েছে। পরবর্তী সময়ে আসাম লাইভ্‌স্টক ও পোলট্রি কর্পোরেশন, গোহাটী, পূর্ব নির্ধারিত হারে গরু দিতে অসম্মত হওয়ায় দ্বিতীয় দফায় প্রতিটি গর্ভবতী দামরী বাছুরের মূল্য ৭,৮০০ টাকা এবং প্রতিটি গর্ভবতী নয় এমন দামরী বাছুরের মূল্য ৭ শতাংশ কমিশন সহ ৫,৯০০ টাকা ধার্য্য করা হয়। গরুগুলি বিভিন্ন সময়ে প্রাপ্তি সাপেক্ষে আনা হয়েছে। একই কারণে প্রকল্পের রূপরেখা অনুযায়ী প্রতি বেনিফিস্যারীকে দুইটি করে গরু দেওয়া এখনো সম্ভব হয়নি। গরুগুলির নির্বাচন, ক্রয়, পরিবহন এবং বিতরণ অনুমোদিত কমিটির মাধ্যমে করা হয়েছে। এই কমিটি জেলা পরিষদের সদস্য (সভাপতি) প্রাণীসম্পদ বিকাশ দপ্তরের দুগ্ধ আধিকারিক, পশু চিকিৎসক এবং আসাম লাইভস্টক কর্পোরেশনের আধিকারিক দ্বারা গঠিত।

এই প্রকল্পে বেনিফিস্যারী নির্বাচন গ্রাম পঞ্চায়েত স্তরে জেলা পরিষদের অনুমোদনক্রমে করা হয়েছে।

টেণ্ডারের মাধ্যমে গবাদি-পশু পরিবহনের মূল্য নির্দ্ধারণ করা হয়েছে। শুরুতে পরিবহন বাবত ট্রাক প্রতি ১০,২০০ টাকা (কমপক্ষে ৭টি গরু পরিবহনের জন্য) নির্দ্ধারিত হয়েছিল। এই টেণ্ডারের মেয়াদ শেষ হলে টেণ্ডারের প্রাপক (হাজ রোড ওয়েজ কর্পোরেশন, আগরতলা) এই মূল্যে গরু পরিবহনে অনিচ্ছা প্রকাশ করায় নূতনভাবে টেণ্ডার করা হয়। প্রাণীসম্পদ বিকাশ দপ্তরের উপ-অধিকর্তার কার্য্যালয়, কৈলাশহর, প্রচার দপ্তর, আগরতলার সহায়তায় পত্রিকায় টেণ্ডারের নোটিশ প্রকাশিত করে। উক্ত নোটিশ অনুযায়ী দ্বিতীয় দফায় সর্বনিম্ন মূল্য

ট্রাক প্রতি ১৩,৯০০ টাকা ধার্য্য করা হয় (৮টি গরু পরিবহনের জন্য) কিন্তু এই পরিবহন মূল্য বেশী মনে হওয়ায় আলোচনা ক্রমে ১৩,২০১ টাকা ধার্য্য করা হয়। এবং সরকারী অনুমোদন ক্রমে টেণ্ডার প্রাপককে অবহিত করানো হয়। কিন্তু জেলা পরিষদ, উত্তর ত্রিপুরার বিবেচনায় উক্ত পরিবহন মূল্য অধিক মনে হওয়ায় দ্বিতীয় দফায় টেণ্ডার প্রাপকের সাথে আলোচনা ক্রমে পরিবহন মূল্য ১১,১৫০ টাকায় নামানো হয়। অন্তর্বর্তী সময়ে আসাম লাইভস্টক ও পোলট্রি কর্পোরেশাম লিমিটেড, গৌহাটির মধ্যস্থায় লস্কর রোড ওয়েজ নামীয় এক পরিবহন সংস্থা গরু পরিবহনের জন্য ট্রাক প্রতি (কমপক্ষে ৭টি গরু পরিবহনের জন্য) ১০২০০ টাকা দরে সম্মতি জানায়। কিন্তু এতে অন্যান্য সুযোগ যেমন ক্যারিং-এর খরচ এবং লেবারের খচর দপ্তরকে বহন করতে বলা হয়। এই প্রস্তাবটি বিবেচনাধীন রয়েছে।

এ বিষয়ে পি.এ.সি-র সুপারিশ দপ্তর পেয়েছে। দপ্তরের সচিবের উত্তর ত্রিপুরা পরিদর্শনের সাথে এর কোন যোগাযোগ ছিল না। দপ্তর সুপারিশ সম্বন্ধে যথাযোগ্য ব্যবস্থা নিচ্ছে।

মিঃ স্পীকারঃ—আমি বলেছিলাম আপনারা যে ক্লেয়ারিফিকেশন করেন অনেক সময় নেয়। উত্তরটা পেয়ে গেলেন। এই ব্যাপারে অনেক সময় নেবে। কাজেই ক্লেরিফিকেশনটা আর চাইবেন না।

শ্রীবীরজিৎ সিন্হা (কৈলাশহর)ঃ—এখানে আমার একটা বক্তব্য আছে স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে বক্তব্য রেখেছেন এটা ডিপার্টমেন্ট থেকে তৈরী করা। এটা আমাদের প্রেকৃটিক্যালের সাথে সামঞ্জস্যহীন। কারণ ৯৫ ইংরেজীতে ডাইরেক্টারের এ্যানিমেল রিসোর্স ডেভেলাপমেন্ট ডিপার্টমেন্ট থেকে টাকা দেওয়া হয়েছে ডেপুটি ডাইরেক্টরের অফিসে। সেখানে কো-অপারেটিভ করে গরুগুলি দেওয়ার কথা ছিল। কিন্তু আজ পর্য্যন্ত সঠিকভাবে দেওয়া হয়নি। যে গরু আনা হয়েছে প্রেকৃটিক্যালি অর্ধেকও এসে পৌঁছে নি। এটার জন্য আমরা দাবী করেছি যে প্রেকৃটিক্যালি উর্দ্ধতন কর্তৃপক্ষ থেকে তদন্ত করার জন্য এবং গরু দেওয়ার নামে যে কো-অপারেটিভগুলি তৈরী করে বেনিফিসিয়ারী সিলেকট্ করা হয়েছিল। দুই বৎসর আগে তাদেরকে ঘাস লাগানোর জন্য ঘাসের বীচি দেওয়া হয়েছিল। ঘাস লাগিয়েছে অনেকে যেমন টীলা বাজার গ্রাম পঞ্চায়েতে ঘাস লাগিয়েছে দুই বৎসর আগে। ঘাস শুকিয়ে গেল কিন্তু গরুর কোন হদিস নেই। মাননীয় স্পীকার স্যার, এখানে মন্ত্রী মহোদয় বলেছেন পরিবহনের ব্যাপারে যে ক্ল্যারিফিকেশন দিয়েছেন যে বিবৃতি ঐ ধরণের ক্ষেত্রে ঐখানে পরবর্তী সময়ে যে টেণ্ডার কল হয়েছে, টেণ্ডারের মধ্যে যে লস্কর রোড ওয়াইজ গৌহাটিস্থিত তারা সবচেয়ে লয়েষ্ট এবং এটা একসেপ্ট করে নি। অফিসেরই যে অসাধু ব্যবসায়ী বলা যায় কর্মচারী একজন হেড ক্লার্ক অরবিন্দু সোম উনি উনার পকেটে রেখেছে এটা আর খোলেন। পরবর্তী সময়ে চাপে পরে এটা আজকে ডিপার্টমেন্টের কাছে দিয়েছেন।

মিঃ স্পীকার : - না, না, আপনি যেটা ক্লেরিফিকেশন চান সেটাই বলুন। একদম টু দি পয়েন্ট।

শ্রীবীরজিৎ সিন্‌হা : - ওটাই বলছি স্যার, যে গরুগুলি আনা হয়েছে, এই গরুগুলোর দামের অনেক তফাৎ আছে। ৪র্থ কিস্তিতে যে গরুগুলো আনা হয়েছে ৭১৬৯ টাকা করে এবং ৫ম কিস্তিতে তার দাম হঠাৎ বেড়ে ৮৮০০ টাকা হয়েছে। এখানে ৬৩১ টাকা বাড়তি হয়েছে, হঠাৎ ৪ মাসের মধ্যে।

মিঃ স্পীকার :—এটার কারণ কি ? আরে সেই না আপনি তো ইলাবোরেশন এর প্রশ্নটা নয়। একটা তো পয়েন্ট ক্লিয়ার করতে হবে। এটা বলুন।

শ্রীবীরজিৎ সিনহা :—আমরা বলেছি যে এটার কারণ কি ? মিনিষ্টার যেটা বলেছেন এটাতে আমি সেটিসফেকশন পাইনি এবং এটার তদন্ত আমরা চাই। এখান থেকে আমাদের কাছে তথ্য আসে যে প্রতি ট্রাকে একটা করে গরু তাতে যে উপঢৌকন দেওয়া হচ্ছে এবং এই ঘুষের একটা গরু কৈলাশহরে বিক্রি হয়েছে। অপূর্ব স্টোর্স অবিনাশ পালের দোকানে অপুর কাছে একটা গরু বিক্রি হয়েছে। সেটা সারা কৈলাশহরের মানুষ জানে। এই ব্যাপারে আমরা মিনিষ্টারের কাছ থেকে সুস্পষ্ট রিপ্লাই চাই।

শ্রীনারায়ণ রুপিনী (মন্ত্রী) :---যদি এই রকম হয়, তাহলে খবর নেব।

শ্রীবীরজিৎ সিন্‌হা :—ঐ অসাধু কর্মচারী রবীন্দ্র সোম, হেড ক্লার্ক, ১৯৯৬ ইং এর সরকারী মূল্যবান ফাইল লোপাট করার কারণে সাসপেনশন হয়েছে এখবর শুনে কর্মচারীরা ডেপুটি ডাইরেক্টরকে ঘেরাও করেছিল। এখবর মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ? যদি জানা না থাকে, তবে খবর নিয়ে দেখবেন কিনা ? কারণ ঐ রবীন্দ্র সোম এখনও সাসপেনশনে আছে।

শ্রীনারায়ণ রুপিনী (মন্ত্রী) :—এটা আমার জানা নেই। যদি মাননীয় সদস্য জানতে চান, তাহলে আলাদা ভাবে পরে জানাব।

শ্রীবীরজিৎ সিন্‌হা : - আমাদের জোট সরকারের টাইমে কৈলাশহরে ক্যাটল ফার্মের জন্য একটা স্যাংকশান পাওয়া গিয়েছিল। এ ডি.সি. থেকে এ ব্যাপারে ১০ একর জায়গাও দিয়েছিল। পরবর্তী সময়ে ১ লক্ষ টাকার চেক পাওয়া গিয়েছিল, এবং এক লক্ষ টাকা রিলিজও হয়েছে। কিন্তু ক্যাটল ফার্ম না করে কো-অপারেটিভের মাধ্যমে গাভী বিক্রী করার যে প্ল্যান নিয়ে দুর্নীতি হচ্ছে তার সুস্পষ্ট রিপ্লাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই।

**শ্রীনারায়ন রুপিণী (মন্ত্রী) :**—এই রকম আমার জানা নেই। নিশ্চয়ই খবর নিয়ে দেখব এবং পরে জানাব।

**মিঃ স্পীকার :**—চতুর্থ রেফারেন্স পিরিয়ডটি গত ১৮-০১-৯৯ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয় উত্থাপন করেছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লিখিত বিষয়বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য।
বিষয় বস্তুটি হলো :—

"গত ২৮শে নভেম্বর, ৯৮ ইং ডেইলী দেশের কথা" পত্রিকায় উগ্রপন্থী আক্রমনে ডম্বুর জল বিদ্যুৎ প্রকল্পের জুনিয়র ইঞ্জিনীয়ার নিহত, ডাক্তার সহ অপহৃত ৪ এই শিরোনামে সংবাদ সম্পর্কে"

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**— স্যার গত ২৮শে নভেম্বর, ৯৮ ইং 'ডেইলী দেশের কথা পত্রিকায়' উগ্রপন্থী আক্রমণে ডম্বুর জলবিদ্যুৎ প্রকল্পের জুনিয়র ইঞ্জিনীয়ার নিহত, ডাক্তার সহ অপহৃত ৪ এই শিরোনামে সংবাদ সম্পর্কে"।

গত ২৭-১১-৯৮ ইং বিকাল প্রায় ৫টায় জলপাই রংএর পোষাক পরিহিত ও অত্যাধুনিক অস্ত্র শস্ত্রে সজ্জিত অজ্ঞাত পরিচয় এ,টি,টি,এফ উগ্রপন্থীরা নূতন বাজার থানার কড়ইছড়ায় তীর্থমুখ জলবিদ্যুৎ প্রকল্পের জুনিয়র ইঞ্জিনীয়ার (মেকানিক্যাল) শ্রীরবীন্দ্র দে-কে অত্যাধুনিক অস্ত্র থেকে গুলি করে হত্যা করে। উগ্রপন্থীরা ঐ স্থান থেকেই আরও চারজন কর্মচারীকেও অপহরণ করে। তারা হলেন— ১) গৌর প্রসাদ গুছাই' এস,ডি,ও (ইলেকট্রিকেল) ২) বিকাশ দাশ, জুনিয়র ইঞ্জিনীয়ার, ৩) মাখন মল্লিক, ফোরম্যান। এরা সবাই তীর্থমুখ জলবিদ্যুৎ প্রকল্পের এবং ৪) তীর্থমুখ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মেডিক্যাল অফিসার ডাক্তার প্রনব দেববর্মা। পরবর্তী সময়ে ২৮-১১-৯৮ ইং তারিখে তীর্থমুখ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মেডিক্যাল অফিসার ডাক্তার প্রনব দেববর্মাকে উগ্রপন্থীরা ছেড়ে দেয়। অপহৃত অন্য তিনজন এখনো ছাড়া পান নি।

নূতন বাজার থানায় এ মামলা ভারতীয় দণ্ডবিধির ১৪৮-১৪৯-৩৬৪ (ক)। ৩০২ ধারায় এবং অস্ত্র আইনের ২৭ ধারায় কেস নং ৬৯'৯৯ রূপে নথিভুক্ত করা হয়েছে। এ ব্যাপারে গত ২৮/১১/৯৮ ইং তারিখে নূতনবাজার থানাধীন ১) কড়ইছড়ার শম্ভু দেববর্মা পিতা, শ্রীরেবতী দেববর্মা এবং ২) তীর্থমুখের মোঃ মফিজ মিঞা, পিতা মৃত জুলফু মিঞা এই দুই সন্দেহভাজন ব্যক্তিকে তদন্তকালে গ্রেপ্তার করা হয়েছে। তাছাড়া অনুসন্ধানকালে পুলিশ ৩০৩ রাইফেলের তিনটি খালি কার্তুজ এবং এ,কে ৪৭ রাইফেলের একটি বুলেট উদ্ধার করতে পেরেছে। ঘটনাটি তদন্তাধীন আছে।

**শ্রীসুধন দাস** (রাজনগর) : -এইখানে রবীন্দ্র দে, জুনিয়র ইঞ্জিনীয়ার, যাকে হত্যা করা হয়েছে, এর

ফ্যামিলির কাউকে সরকারী চাকুরী কিংবা সরকার থেকে সাহায্য করার ব্যাপারে সরকার কী উদ্যোগ গ্রহণ করেছেন তা মন্ত্রী মহোদয় জানাবেন কি না ? এছাড়া যে তিনজন কর্মী এখনও অপহৃত রয়েছেন তাদের উদ্ধার করার জন্য সরকার থেকে কোন উদ্যোগ গ্রহণ করা হয়েছে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে সরকারী যে সিদ্ধান্ত রয়েছে তা গ্রহণ করা হচ্ছে।

**শ্রীজওহর সাহা** :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে সে তথ্য দিয়েছেন তাতে দেখা যাচ্ছে, এ,টি,টি,এফ বৈরী এই হত্যাকাণ্ড এবং অপহরণ করেছে। স্যার, গত দেড় বছর যাবৎ এখানকার বিস্তীর্ণ এলাকা নিয়ে ঐ সশস্ত্র উগ্রপন্থীরা ঘোরাফেরা করছে একথা নূতনবাজার থানা এবং এস,ডি,পি,ও-কে জানানো হয়েছিল।

এতকিছুর পরও এই বৈরী দলগুলি সেখানে সশস্ত্র অবস্থায় ঘোরাফেরা করছে অথচ রাজ্য সরকার তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিচ্ছেন না। দ্বিতীয়তঃ হচ্ছে গত কয়েক মাস আগে যতনবাড়ী টেলিফোন এ্যাক্সচেঞ্জের অপারেটর গোপাল দেব এবং আরও ৫ জন শিক্ষককে অপহরণ করা হয়েছিল। সেখানে একজন শিক্ষক প্রিয়রঞ্জন মজুমদার বৈরীদের হাতে মারা গিয়েছে, তারপরে এন,এস,ইউ,আই-এর একজন নেতা নারায়ণ দাস বৈরীদের হাতে খুন হয়েছেন অথচ তার পরিবার থেকে বৈরীরা মোটা ধরণের মুক্তিপন আদায় করেছে। ওরা লোকজনকে ধরে নিয়ে যাচ্ছে আবার মেরেও ফেলছে আবার মুক্তিপনও আদায় করছে। এদের গতিবিধি সম্পর্কে সুস্পষ্ট তথ্য দেওয়া হচ্ছে থানাতে। তাদের এই সমস্ত উগ্রপন্থীমূলক কার্য্যকলাপের ফলে সেখানকার মানুষের জীবনযাত্রা ভীষণভাবে ব্যহত হচ্ছে। সুতরাং তাদের বিরুদ্ধে দ্রুত ব্যবস্থা নেওয়া হবে কিনা মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :- স্যার, এই রাজ্যে উগ্রপন্থী তৎপরতাকে অস্বীকার করার কোন কারণ নেই। এই উগ্রপন্থী তৎপরতা বন্ধ করার জন্য সরকার সম্ভাব্য রকম ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় সদস্য মহোদয় এখানে যে গ্রুপের কথা নির্দিষ্টভাবে বলেছেন, তিনি খুব ভালভাবেই জানেন তিনি জানতেই পারেন, এমন অনেকেরও অনেক কিছু জানা আছে আমি বলব পুলিশ এ সম্পর্কে ব্যবস্থা নিচ্ছে তাদের কাছে তথ্য দিন, তারা এদের সম্পর্কে কার্য্যকরী ব্যবস্থা নেবে।

**শ্রীজওহর সাহা** :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, স্পেসিফিকভাবে থানাতে, এস,ডি,পি,ওকে বিভিন্ন সময় লিখিতভাবে তাদের গতিবিধি সম্পর্কে জানানো হয়েছে। এই বৈরী দল বিস্তীর্ণ এলাকার

তাদের কার্য্যকলাপ চালাচ্ছে। তাদের হাতে মানুষ খুন হচ্ছে, সরকারী অফিসার কিডন্যাপ হচ্ছে, সরকারী শিক্ষক কর্মচারী খুন হচ্ছে, কিডন্যাপ হচ্ছে, টেলিফোন এ্যাক্সচেঞ্জের অপারেটর কিডন্যাপ হচ্ছে। কাজেই স্পেসিফিকভাবে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয় খোঁজ খবর নিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের উদ্যোগ নেবেন কিনা জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : স্যার, মাননীয় সদস্য মহোদয় যা বলেছেন সে ব্যাপারে নিশ্চয়ই খোঁজ নেওয়া হবে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, এই ঘটনার পর ঐ এলাকা আমি পরিদর্শন করি। এই ঘটনার পরিপ্রেক্ষিতে দুই জনকে গ্রেপ্তার করা হয়েছে। একজন হলেন শম্ভু দেববর্মা এবং অন্য জন হলেন ইদ্রিস মিঞা এবং ওরা সি,পি,আই (এম) সমর্থক কিনা? এই এলাকাটি প্রোটেক্টেড এরিয়া। এই প্রোটেক্টেড এরিয়ার ভিতর উগ্রপন্থীদের যাওয়া আসা কি করে সম্ভব হলো সেটা ভারপ্রাপ্ত মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয় জানাবেন কি এবং এই প্রোটেক্টেড এরিয়াকে আরও প্রোটেক্টেড করার জন্য কি পদ্ধতি নেওয়া হয়েছে? যে কারণে করিছড়া গ্রামের লোকদের আসা যাওয়ার জন্য মাত্র একটাই রাস্তা অলটারনেটিভ কোন রাস্তা নেই। তাদেরকে আসতে হলে এই রাস্তা দিয়েই আসতে হয়। মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া মহোদয়ের সভাপতিত্বে এস,টি কমিটি যখন সেখানে পরিদর্শনে যায় সেখানকার লোকেরা কমিটির কাছে আপীল করেছেন যে "আমরা এখানে কি করে বসবাস করব।" এই গ্রামের সমস্ত লোকরা বর্ত্তমানে রাজ্য ত্যাগের পরিকল্পনা নিচ্ছে। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ—স্যার, উগ্রপন্থী কার্য্যকলাপের সঙ্গে যারা যুক্ত থাকবেন, যারা সাহায্য করবেন, পুলিশ তাদের সম্পর্কে রিপোর্ট পাবে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবেন। সেখানে কংগ্রেস, সি,পি,আই (এম) এর কোন ব্যাপার থাকবে না, তাদের সবার বিরুদ্ধেই পুলিশ ব্যবস্থা নেবে। আর এলাকাটিকে আরও প্রটেক্টেড করার জন্য আমি সি,আর,পি,এফ এর অফিসারদের দৃষ্টিতে নিয়েছি। তারা ইতিমধ্যে এলাকাটির ব্যাপারে আরও কার্য্যকরী ব্যবস্থা নিয়েছে। এলাকার লোকজন এলাকা ছেড়ে চলে যাচ্ছেন বলে কোন খবর আমার কাছে নেই। যদি এই ধরণের কোন খবর থাকে তাহলে নিশ্চয়ই দেখব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী

মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো :—"গত ৩০শে ডিসেম্বর ১৯৯৮ ইং তারিখে সন্ধ্যা পৌনে ৭ ঘটিকায় বাইখোরা থানাধীন কলসীর ডলুছড়ায় উগ্রপন্থী আক্রমণে মনোরঞ্জন বিশ্বাস ও তার স্ত্রী লক্ষ্মী বিশ্বাস নিহত ও শ্রীআশুতোষ বিশ্বাস, দুলাল বিশ্বাস ভীষণভাবে আহত হওয়ার ঘটনা সম্পর্কে।"

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—গত ৩০শে ডিসেম্বর ১৯৮৮ ইং তারিখে সন্ধ্যা পৌনে ৭ ঘটিকায় বাইখোরা থানাধীন কলসীর ডলুছড়ায় উগ্রপন্থী আক্রমণে মনোরঞ্জন বিশ্বাস ও তার স্ত্রী লক্ষ্মী বিশ্বাস নিহত ও শ্রীআশু বিশ্বাম, দুলাল বিশ্বাস ভীষণভাবে আহত হওয়া সম্পর্কে।"

গত ৩০শে ডিসেম্বর ১৯৯৮ ইং সন্ধ্যা পৌনে সাতটায় ১৫/২০ জনের এন,এল,এফটি বৈরীদল জলপাই রংএর পোষাক পরিহিত অবস্থায় অত্যাধুনিক অস্ত্রশস্ত্র নিয়ে বাইখোরা থানাধীন ডলুছড়া বাসিন্দা শ্রীমনোরঞ্জন বিশ্বাসের বাড়ীতে চড়াও হয়। মনোরঞ্জন বিশ্বাসের বাড়ী বাইখোরা থানা থেকে প্রায় ৯ কি মিঃ দক্ষিণ পূর্বদিকে এবং কলসী টি,এস,আর ক্যাম্প থেকে এক মিঃমিঃ পশ্চিম দিকে। বৈরীদল মনোরঞ্জন বিশ্বাস ও তার ছেলে দুলাল বিশ্বাসকে অপহরণ করার চেষ্টা করে। কিন্তু বাড়ীর লোকদের বাধাদানের ফলে দুস্কৃতকারীরা নির্বিচারে গুলি বর্ষন করে। ফলে মনোরঞ্জন বিশ্বাস ঘটনাস্থলেই মারা যান তার স্ত্রী শ্রীমতী লক্ষ্মী বিশ্বাস, ছেলে দুলাল বিশ্বাস এবং বড় ভাই আশুতোষ বিশ্বাস গুলিবিদ্ধ হয়। পরবর্তী সময়ে আহত লক্ষ্মী বিশ্বাসের মৃত্যু হয়। আহত দুলাল বিশ্বাস এবং আশুতোষ বিশ্বাসকে যথাযথ চিকিৎসার জন্য হাসপাতালে স্থানান্তর করা হয়। পরবর্তী কলে আশুতোষ বিশ্বাসকে জি,বি, হাসপাতালে ভর্তি করা হয়। তিনি এখনও সেখানে চিকিৎসাধীন আছেন। দুলাল বিশ্বাস যাকে উদয়পুর ত্রিপুরা সুন্দরী হাসপাতালে ভর্তি করা হয়েছিল তিনি সুস্থ হয়ে এখন বাড়ীতে আছেন।

ঘটনার খবর পাওয়ার পর কলসী ক্যাম্পের টি.এস. আর ওওয়ান, বাইখোরা থানার ও.সি, সার্কেল ইন্সপেক্টার ও অন্যান্য পুলিশ কর্ম্মীগণ ঘটনার স্থলে ছুটে গিয়ে বৈরীদের খুঁজে বের করার জন্য তল্লাসি অভিযান চালান। দক্ষিণ জেলার অতিরিক্ত পুলিশ সুপার, বিলোনীয়া মহকুমার এস.ডি পি ও ঘটনা স্থান পরিদর্শন করেন এবং ঐ এলাকায় বৈরী দলকে ধরার জন্য প্রয়োজনীয় অভিযান চালাম। তদন্তকালে ২০১,৯৯ ইং তারিখ বাইখোড়া থানাধীন মভিরাম পাড়ায় দেবতম রিয়াং পিতা শ্রীদেতাং রিয়াং এবং মন্ত্রী পাড়ার পরিমল রিয়াং পিতা শ্রীমংগল রিয়াংকে ঘটনাস্থলের একটি হাতে আঁকা নকসাসহ গ্রেপ্তার করা হয়। গ্রেপ্তারকৃত ব্যাক্তিদের এন.এল,এফ টি বৈরী সংগঠণের সঙ্গে যোগাযোগ আছে বলে সন্দেহ করা হচ্ছে। তদন্তকালে প্রতীয়মান হয় যে হত্যা ও অপহরনের ঘটনার পেছনে মুক্তিপণ আদায়ের উদ্দেশ্য ছিল। প্রদীপ মনসুম (এন.এল.এফ.টি) ও অপর অন্যান্য দশ পনের জন এই অপরাধের সঙ্গে যুক্ত।

ঘটনার সঙ্গে যুক্ত অপরাধীদের গ্রেপ্তারের জন্য পুলিশ তৎপরতা অব্যাহত আছে। এই ঘটনার পরিপ্রেক্ষিতে ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/৩২৬/৩০২ এবং অস্ত্র আইনের ২৭ ধারা ও বে-আইনী কার্যকলাপ নিরোধক আইনের ১৩ ধারায় বাইখোড়া থানায় ৭০/৯৮ নং মোকদ্দমা নথীভুক্ত করা হয়েছে। তদন্ত কার্য্য এগিয়ে চলছে।

**শ্রীকাশিরাম রিয়াং :**—(মাতাবাড়ী) পয়েন্ট অব ক্ল্যারিফিকেশ্যান স্যার. টি,এস, আর ক্যাম্পে প্রথমে বাসী বল এবং শঙ্কর পাল গিয়েছেন. দ্বিতীয় বার গাড়ী নিয়ে সমর বিশ্বাস গিয়েছেন, তৃতীয় বার শঙ্কর বিশ্বাস গভর্ণমেন্ট এমপ্লয়ী যাওয়ার পরও টি.এস.আর আসে নি। চতুর্থবার সিসাত্রু মগ তিনি মধু বংকুল থেকে গাড়ী করে কলসীতে আসছিলেন রাস্তায় গুলির শব্দ শুনে তিনি থানায় জানান কিন্তু তারপরও এটা গুজব মনে করে উনাকে ডিনাই করেছেন এই ঘটনাটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—স্যার, ঘটনার পর আমি সেখানে গিয়েছিলাম এবং স্থানীয় লোকরা আমার কাছে অভিযোগ করেছেন যে টি,এস,আর আসতে সময় নিয়েছে। পুলিশের কাছ থেকে যতটুকু খবর নিয়ে জানা গেছে যে এর আগেও তিন দিন পটকা কাটিয়েছে এবং কিছু গুজব তুলেছে। তারপর টি,এস, আরকে খবর দিয়েছে এবং ওরা গেছে কিন্তু গিয়ে কাউকে পায় নি। এই রকম ঘটনা ঘটার পর পুলিশের মতে প্রথমতঃ সন্দেহ হয়েছিল। আজকের ঘটনাও এই রকম হতে পারে। এটা পুলিশের উর্দ্ধতন কর্তৃপক্ষ যারা আছেন তাদের এটা তদন্ত করতে বলা হয়েছে। আমি জানি এখানকার টি.এস.আর অফিসার যারা আছেন তাঁরা গেছেন এবং তদন্ত করছেন। রিপোর্ট পেলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার :** আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীমানিক দে মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো :—"গত ৫ই জানুয়ারী টাকারজলা থানার কামুরাম পাড়া থেকে জীপ গাড়ী থামিয়ে শিক্ষক সহ ৬ জনকে অপহরণ এবং ১ জন শিক্ষককে খুন করা সম্পর্কে।"

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—স্যার, গত ৫-১-৯৯ ইং আনুমানিক সকাল সাড়ে দশটার সময় আট সদস্যক একটি সশস্ত্র উগ্রবাদী দল আগরতলা থেকে জম্পুইজলাগামী একটি কমাণ্ডার জীপ -কে থানায় আটক করে। উগ্রবাদীদের হাতে এ,কে সিরিজ রাইফেল, একটি এস,এল,আর, একটি কারবাইন এবং তিনটি পিস্তল ছিল। এই ঘটনাটি টাকারজলা থানাধীন থানা থেকে চার কিলোমিটার উত্তরপূর্বে জম্পুইজলা টাকারজলা মুখ্য সড়কে ঘটে। উগ্রপন্থীরা দশজন ব্যক্তিকে বলপূর্বক অপহরণ করে বিং

বুধিচরণ পাড়া হয়ে কেম্প্রাইছড়ার দিকে চলে যায়। অপহৃতদের মধ্যে আটজন যাত্রী, একজন চালক এবং একজন গাড়ীর সহায়ক ছিল। অপহৃতদের বিবরণ নিম্নরূপ :—

১। শ্রীপঙ্কজ দালাল, পিতা শচীন্দ্র দালাল, রাণীরগাঁও, মোহরপুর থানা, জীরানীয়া।

২। শ্রীদিলীপ শীল, পিতা মৃত নারায়ণ শীল, জগহরিমুড়া, কলেজটিলা, থানা—পূর্ব আগরতলা।

৩। শ্রীচন্দ্রশেখর সাহা, পিতা—শ্রীদুলাল সাহা, টাকারজলা।

৪। শ্রীনিবাস ঘোষ, পিতা মৃত বীরেন্দ্র চন্দ্র ঘোষ, জম্পুইজলা, থানা—টাকারজলা।

৫। শ্রীসেন্টুপদ রায়, পিতা বরোদাকান্ত রায়, গুবর্দি, থানা—টাকারজলা।

৬। শ্রীসত্যব্রত চক্রবর্ত্তী, পিতা মৃত শৈলেন্দ্র চক্রবর্ত্তী, বাঁধারঘাট, শ্রীপল্লী, থানা পশ্চিম আগরতলা।

উপরোক্ত ছয়জন জম্পুইজলা উচ্চ বিদ্যালয়ের সরকারী শিক্ষক।

৭। শ্রীশংকরলাল সাহা, পিতা শ্রীসাধন সাহা, কালিকাপুর, ( উনি এর সহকারী )।

৮। শ্রীরতন রুদ্রপাল, পিতা ক্ষীতিশ রুদ্রপাল, পুরাতন আগরতলা ( ইনি এর চালক )।

৯। শ্রীমনোরঞ্জন দাস, পিতা জগদীশ দাস, চাম্পামুড়া, থানা - পূর্ব আগরতলা (ইনি জম্পুইজলা তহশীলের দৈনিক হাজিরার কর্মচারী)।

১০। শ্রীপ্রাণবল্লভ দেবনাথ পিতা নিত্যানন্দ দেবনাথ, জম্পুইজলা, থানা টাকারজলা (ইনি জম্পুই-জলা ন্যায্যমূল্যের দোকানের বিক্রেতা )।

উগ্রপন্থী দলটি অপহৃতদের ঘটনাস্থল থেকে আনুমানিক ১ কিলোমিটার দক্ষিণ দিকে যাওয়ার পর অপহৃত শ্রীসত্যব্রত চক্রবর্ত্তীকে গুলি করে হত্যা করে। আনুমানিক, দুইটার সময় অপহৃতদের মধ্যে একজন শ্রীপ্রাণবল্লভ দেবনাথকে গাংরাই মলসুম পাড়া থেকে ৩/৪ কিলোমিটার দূরে এক ঘন জঙ্গলের মধ্যে ছেড়ে দেয়। শ্রী দেবনাথ ১৬-১০-৯৯ ইং তারিখে একবার টি,টি ডি,এফ উগ্রপন্থী দল কর্তৃক অপহৃত হয়েছিল। তাকে সি,আর,পি,এফ জওয়ান তল্লাশী অভিযান চালানোর সময় দেখতে পায় বিং রাত প্রায় ৮টার সময় টাকারজলা থানায় নিয়ে আসে। উগ্রপন্থী দলটি শ্রীপ্রাণবল্লভ দেবনাথের হাতে নয় ব্যক্তির সই সহ এক টুকরো কাগজ পাঠায়। ঐ কাগজে প্রাণভল্লভ দেবনাথের সইও ছিল। এই কাগতে জানানো হয় যে অপহৃত ব্যক্তিদের মুক্তির ব্যাপারে যাতে দক্ষিণ ত্রিপুরার কিল্লা থানার খেলাকাং বাজারে যোগাযোগ করা হয়। সত্যব্রত চক্রবর্ত্তীর মৃতদেহ ময়না তদন্তের পর তাঁর আগরতলা বাড়ীতে পাঠানো হয়। উগ্রপন্থীরা সাদা পোষাকে ছিল। অনুমান করা হয় এরা এন,এল,এফ,টি বৈরী গোষ্ঠিভুক্ত।

১৪-১-৯৯ ইং তারিখ উগ্রপন্থী দ্বারা অপহৃত বাকী ৮ জন বৈরী কবলমুক্ত হন। এ ঘটনা সম্পর্কে বিস্তারিত তদন্ত চলছে। বৈরীদের ধরবার জন্য নিরাপত্তা বাহিনীর অভিযান অব্যাহত রয়েছে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** :- পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কিনা যে

## CALLING ATTENTION

এই ঘটনার পরে আমরা জানি যে যারা অপহৃত হয়েছেন তাদের অনেকে ফিরে এসেছে। এই রকম সরকারের কাছে খবর আছে কিনা এবং যারা নিহত হয়েছেন তাদের পরিবারের চাকুরীর ব্যাপারে বা আর্থিক সাহায্যের ব্যাপারে কি ভূমিকা নিয়েছেন জানাবেন কিনা ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : মোট ১০ জন অপহৃত হয়েছেন, তার মধ্যে ২ জন মারা গেছেন, ৮ জন ফিরে এসেছেন। যারা মারা গেছেন তাদের পরিবারের কাউকে চাকুরী অথবা আর্থিক সাহায্য নিশ্চয়ই দেওয়া হবে।

**মিঃ স্পীকার** : আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো, "গত ৫ই জানুয়ারী ৯৯ ইং কতিপয় দুষ্কৃতিকারী কর্তৃক কৈলাশহরে প্রাণীসম্পদ বিকাশ দপ্তরে ডেপুটেশানের নামে হামলা চালানো এবং অরিন্দম সোম নামক জনৈক কর্মচারী আহত হওয়া সম্পর্কে।"

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :- মিঃ স্পীকার স্যার, গত ৫ ১/৯৯ ইং কং (আই) সেবাদলের নেতৃত্বে প্রায় ২০০জন লোক উত্তর ত্রিপুরা জেলা প্রাণীসম্পদ বিকাশ দপ্তরে সহ অধিকারীকের অফিসে ডেপুটেশন দিতে যায়, বেলা প্রায় ১-৩০ মিনিটের সময় বিধায়ক শ্রীবীরজিৎ সিনহা, বদরুজ্জমান, পরিতোষ চক্রবর্তী, সুব্রত দে প্রমুখের নেতৃত্বে একটি প্রতিনিধি দল ডেপুটি ডিরেক্টর-এর সঙ্গে মিলিত হয় এবং ২-১০ মিনিট পর্য্যন্ত ডেপুটেশন দিয়ে বের হয়ে আসেন। প্রতিনিধি দলটি দুইভাগে ভাগ হয়ে যায় একটি গ্রুপ ঐ অফিসের ক্যান্টিনে গিয়ে প্রচণ্ড উত্তেজিত কথা বলতে থাকে। ঐ গ্রুপটির নেতৃত্বে ঐ সময় দপ্তরের হেডক্লার্ক শ্রীঅরিন্দম সোমের ঘরে ঢুকে হঠাৎ আক্রমণ করে এবং কিল ঘুষি মাড়তে থাকে। ফলে তার নীচের পাটির একটি দাঁত ভেঙ্গে যায়। উক্ত ঘটনার ভারতীয় দণ্ডবিধির ৪৪৮, ৩৫৩, ৩৪ ধারায় লিপিবদ্ধ করে ১, ৯৯ নং মোকদ্দমা নথিভুক্ত করা হয়।

তদন্তকালে উক্ত ঘটনায় জড়িত নিম্নলিখিত ব্যক্তিগণকে গত ৬/১/৯৯ ইং তারিখে গ্রেপ্তার করা হয় এবং কৈলাশহর সি,জে,এম্ কোর্টে চালান দেওয়া হয় ?

১) রথেন্দু ভট্টাচার্য্য পিতা মৃত রাধারঞ্জন ভট্টাচার্য্য, সাং—কাচরঘাট।
২) পরিতোষ চক্রবর্তী পিতা মৃত প্রদ্যুম্ন চক্রবর্তী, সাং—উত্তর কাতল দীঘির পাড়।
৩) সুব্রত দে পিতা মৃত সুবোধচন্দ্র দে, সাং ভদ্রপল্লী।
৪) শ্রীমাখনলাল গোস্বামী পিতা শ্রীজগবন্ধু গোস্বামী, সাং—শ্রীরামপুর।
৫) বদরুজ্জামান পিতা মৃত আবদুল ছাত্তার, সাং—টিলাবাজার।

আরপিক আলী ওরফে রামুজ আলী পিতা মৃত ওয়াহিদ আলী সাং—গৌরনগর থানা কৈলাশহর ঐ তারিখেই সি,জে,এম কোর্টে আত্মসমর্পণ করে। তদন্তের কাজ শেষ করার পর উপরোক্ত অভিযুক্তদের বিরুদ্ধে ভারতীয় দণ্ডবিধির ১২০ (বি), ১১৮,৩৩২,৩৪ ধারায় ১১-১-৯৯ ইং তারিখে চার্জসীট দাখিল করা হয়।

**শ্রীসমীরদেব সরকার :**-পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে তথ্য দিয়েছেন তার মধ্যে এটা উল্লেখ নেই যে, এই যে অরিন্দম সোম আক্রান্ত হলেন তিনি এই অফিসের একজন হেডক্লার্ক এবং এর আগেও সবকিছু আলোচনা হয়েছে মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহা মহোদয় এর আগেও আলোচনায় যেটা উল্লেখ করেছিলেন সেটা হল, তিনি একজন হেডক্লার্ক এর বেনিফিসারী সিলেকশানের ব্যাপারে তার কোন হাত থাকার কথা নয়। এখন কি জিনিষ-পত্র কেনাকাটার ব্যাপারেও তার কোন হাত ছিল না। এতে মূলত যেটা বোঝা গেছে যে একটা রাজনৈতিক দলের একটা সংগঠনের নামে এবং আমাদের একজন মাননীয় বিধানসভার সদস্যও ডেপুটেশানের নামে সেখানে উপস্থিত ছিলেন। এই অবস্থায় সেখানে পুরো দলটা দুইটা গ্রুপ ভাগ হয়ে একটা গ্রুপ গেছে ডেপুটেশানে আর একটা গ্রুফ গেছে ক্যান্টিনে। এতে যেটা বোঝা গেছে সেটা হচ্ছে, পরিকল্পিতভাবে সেখানে একটা আক্রমণ সংঘটিত করা হয়েছে এবং মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহা তিনিও সেই দিন সেই ডেপুটেশানে উপস্থিত ছিলেন এবং তিনি দায়িত্বশীলতো বটেই কারণ তিনি ত্রিপুরা রাজ্যের একজন জনপ্রতিনিধি। কাজেই, এই ক্ষেত্রে এটা কিভাবে সংঘটিত হল এবং এই ক্ষেত্রে দায়িত্ব সম্পর্কে প্রশ্ন আসে এবং যেটা আবারও বলতে হয় যে, আগে থেকে টার্গেট করা ছিল যে অরিন্দম সোম যদি অফিসে থাকেন তাহলে অফিসে গিয়ে অথবা যেখানেই পাওয়া যায় তাকে আক্রমণ করা হবে। ইচ্ছাকৃতভাবে এই পরিকল্পনা করা হয়েছিল এই জিনিষটা এর মধ্যে দিয়ে আসছে কিনা মানে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা জানাবেন কিনা এবং শুধু এরা নয় পরিকল্পিত ডেপুটেশনের নামে এর আগেও আমরা দেখেছি খোয়াইতে একটা ঘটনা হচ্ছে সর্ব্বদলীয় ডেপুটেশনের নামে একটা সময় হামলা করে একটা অস্থির পরিস্থিতি খোয়াইতে সৃষ্টি করেছিল। এই যদি হয়, কোন একটা রাজনৈতিক দলের বা সংগঠনের ডেপুটেশনের নামে যাওয়ার সময় বা এর পরবর্তী সময়ে বা সেই সময়ে যদি উত্তেজনা তৈরী হয়, তাহলে পরবর্তী সময়ে এর দায় তাদের উপরে বর্তাবে কিনা ? এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**- মিঃ স্পীকার স্যার, ডেপুটেশনের সময় মাননীয় সদস্য শ্রীবীরজিৎ সিনহা মহোদয়ও ছিলেন। যেটা ঘটেছে সেটা ডেপুটেশানের পরে। ডেপুটেশনে যারা ছিলেন তারা দুই ভাগ হয়ে গিয়েছিলেন। তাদের একভাগ সেখানে গিয়ে অরবিন্দ সোমের উপরে আক্রমণ সংঘটিত করেছে। পুলিশ তদন্ত করে যাদের নাম পেয়েছে তারমধ্যে বীরজিৎবাবুর নাম নেই। যাদের নাম পাওয়া গেছে তাদের পুলিশ গ্রেপ্তার করেছে। আরেকজন তিনি সারেণ্ডার করেছেন। তাদেরকে চার্জশীট দেওয়া হয়েছে।

শ্রীবীরজিৎ সিন্‌হা :—মাননীয় অধ্যক্ষ মহোদয় মিনিষ্টার সাহেবের রিপোর্ট অনুবর্তী এটা সত্য যে, আমরা পার্মিশন নিয়েই ডেপুটেশন দিতে গিয়েছিলাম এবং সেখানে পদস্থ পুলিশ অফিসারস্ সি,আই, এর নেতৃত্বে তিনজন সাব-ইন্‌স্‌পেকটর সহ বিরাট পুলিশ বাহিনী সেখানে ছিল। আমরা ডেপুটেশন দিয়েছি ১০ জনের নামের লিষ্ট দিয়ে ডেপুটি ডাইরেকটরের সাথে পার্মিশন নিয়ে ডেপুটেশন দিয়েছি। তার সাথে কথা বলে সেখানে টেলিফোন করে ডাইরেকটর সাহেবের সঙ্গে কমিউনিকেট করা হয়, যেহেতু ডেপুটি ডাইরেকটর ছিলেন। তখন সেখানে যে হেড্‌-ক্লার্ক উনার বিরুদ্ধে আমরা লিখিত অভিযোগ দিয়েছি এবং টেলিফোনেও ডাইরেকটরকে বলেছি। এবং ডাইরেকটর আমাদের বলেছেন যে এই ব্যাপারে লিখিত ভাবে দিন আমরা ভেরী শর্টলি রিপ্লাই দেব। এরপর আমরা এখান থেকে বেরিয়ে আস্‌লাম এবং আমরা অনেক দূরে গিয়ে কি কি আলাপ-আলোচনা হয়েছে এই ব্যাপারে একজন বক্তৃতা দিচ্ছিলাম। অরবিন্দ সোমকে কিন্তু আমরা কখনো দেখিনি এবং তাকে আমরা চিনি না উনার রুমেও আমরা যাইনি। আমরা অনেক দূরে চলে গেছি। এটা বাস্তব কথা। এবং অরবিন্দ সোম আগে থেকেই বোধহয় প্রি-কশন ছিলেন। কারণ, উনার রুমের সামনে সি,আই, এবং অন্যান্য অফিসারস দাঁড়িয়ে ছিলেন।

দূরে যখন আমরা আস্‌লাম তখন হঠাৎ দেখি পুলিশের দৌড়াদৌড়ি, চিৎকার, ব্যাপারটা কি। এবং এরপরে আমরাও দৌড়ে গেলাম কি হলো, কি হলো। তখন সে বল্‌লো যে "আমাকে ঘুঁষি মেরেছে।" কে মেরেছে? বললো যে একজন শর্ট ফিগারের লোক তাকে মেরেছে। শর্ট ফিগারের কে তাকে সনাক্ত কর। এতে আমরাও হতভম্বিত যে কে তাকে মারলো? এবং পুলিশও ছিল তার সাথে। এরপরে আমরা জিগ্যেস্ করলাম অন্যদের আপনারা দেখেছেন কে মেরেছে? তারা কিছুই বল্‌লো না। এরপরে আমি সি, আই, সাহেবকে বল্‌লাম যে একটু আগে আমরা উনার বিরোদ্ধে কম্‌প্লেইন করেছি। উনি হয়তো সীন্ ক্রিয়েট্ করতে পারেন। এটা বলে আমরা চলে আস্‌লাম। এরপরে গভীর রাতে-প্রায় দুইটার সময় যে দশ জন আমরা গিয়েছিলাম তারমধ্যে পাঁচজনকে পুলিশ তোলে নিয়ে এলো। এই হলো ঘটনা। এবং যে অভিযোগ করেছে সে তাদের নাম ও বলেনি।

এখন আমাদের কথা হলো স্যার, ডেপুটেশন দিতে গিয়েছিলাম আমরা জনস্বার্থে এবং এটাকে অন্যদিকে টার্ন করার জন্য এই কর্মচারী এইভাবে সীন্ ক্রিয়েট করেছে। এবং যারা এরেষ্ট হয়েছে তারা আমাদের নির্দিষ্ট পলিটিকাল লিডার্স সব্। আমাদের অর্গনাইজেশনের হেড। ইন্‌টেনশন্যালী তাদেরকে এরেস্ট করা হয়েছে। আমরা বলেছি যে যদি কারো কোন দোষ থেকে থাকে তাহলে তাকে এরেস্ট করা হোক, তাকে শাস্তি দেওয়া হোক। কিন্তু সেখানে এই সীন্‌টা তৈরী করা হয়েছে স্যার। কারণ, এই যে হেড-ক্লার্ক উনি একজন করাপ্‌টেড এবং এই গভার্নমেন্টের সময়েই তাকে সাস্‌পেণ্ড করা হয়েছে। কাজেই, এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি না?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, কথাটা হলো প্রথমে আমি বলব পার্মিশন। পার্মিশন, নেওয়া হয়নি ডেপুটেশনের জন্য।

শ্রীবীরজিৎ সিনহা :—না স্যার, সেদিন আমরা পার্মিশন নিয়েই ডেপুটেশন দিতে গিয়েছিলাম।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—কিন্তু আমাদের পুলিশের রিপোর্ট যা এসেছে,তাতে দেখা গেছে যে তারা সেদিন কোন পার্মিশন নেননি।

দ্বিতীয় যেটা হচ্ছে, এখানে কে কার নাম দিলো এটা প্রশ্ন আসে না। স্যার, মামলা হয়েছে পুলিশ তদন্ত করছে এবং চার্জশীটে দিয়েছে। চার্জশীটে কারা কারা আসামী পুলিশ তাদের নাম দিয়েছে। এখন বিচার হবে। সুতরাং কে আছে না আছে সে প্রশ্নটা এখন আসছেনা।

শ্রীরতনলাল নাথ :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ঘটনাটা ঘটেছে সে সময় পার্মিশন নিয়েই মাননীয় সদস্য বীরজিৎবাবুর নেতৃত্বে একটা টীম্ ডেপুটেশনে গিয়েছিল। পরবর্তী সময়ে চলে যাওয়ার পরে যেহেতু এই অরবিন্দ সোমের বিরোদ্ধে অভিযোগ করা হয়েছে এবং অরবিন্দ সোম কোন মামলাও দিতে যায়নি। কারণ, উনি কর‍াপটেড। এবং সেজন্য তিনি কোন এজাহারও দেননি। এবং এজাহারে কোন নামও দেননি। পরবর্তী সময়ে রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়ে তাদেরকে এরেস্ট করা হয়েছে এবং এই দুই-তিন দিনের মধ্যেই তাদেরকে চার্জশীট দেওয়া সম্ভব হয়েছে। এটা ঠিক কি না ? এবং কারা কারা ইন্দন দিয়েছিল এই অরবিন্দ সোমকে এবং পরবর্তী সময়ে যে আই, ও, মিথ্যাভাবে কর্মীদেরকে গ্রেপ্তার করেছে এই ব্যাপারে আলাদা তদন্ত করে স্পেসিফিক ফলস এলিগেশন দেওয়ার কারণেই স্পেসিফিক ইন্‌ভেষ্টিগেশন করা হবে কি না ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) : —মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যা বলেছেন এটা ঠিক নয়। এবং অরবিন্দ সোম নিজেই কমপ্লেইন করেছেন তিনি নামও দিয়েছেন।

শ্রীরতনলাল নাথ :—পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, এটা ঠিক নয়, তাহলে অরবিন্দ সোম যে এজাহার দিয়েছেন সেটা এই হাউসে মাননীয় মন্ত্রী মহোদয়কে লে করতে বলুন।

( গণ্ডগোল )

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—আপনারা বললেই হবে নাকি ?

শ্রীরতনলাল নাথ :—এজাহার লে করুন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—এজাহার কি সঙ্গে সঙ্গে লে করা যায় ?

(গণ্ডগোল)

শ্রীরতনলাল নাথ :—এজাহারের কপি আমরা সংগ্রহ করেছি স্যার।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—আপনার কাছে যদি থাকে তাহলে আপনি লে করুন। আমি বলছি কোন দিন কোন মন্ত্রী বিধানসভায় এজাহারের কপি নিয়ে আসে না।

শ্রীরতনলাল নাথ :—এটা কি বলছেন ? এজাহারে নাম দিয়েছে ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—এখানে পুলিশের যা রিপোর্ট আছে তাতে বলা হয়েছে সে নাম দিয়েছে। তারপর পুলিশ তদন্ত করছে। তদন্তে ৬ জনকে দোষী সাব্যস্ত করছে, তাদেরকে চার্জশীট দিয়েছে, অলরেডি চার্জশীট দিয়ে দিয়েছে। আমি পুলিশকে ধন্যবাদ দিচ্ছি, অত্যন্ত অল্প সময়ের মধ্যে পুলিশ সমস্ত তদন্ত করে আদালতে চার্জশীট সাবমিট করেছে। তারপর এটা নিয়ে কি থাকতে পারে ?

শ্রীরতনলাল নাথ :—স্যার, আমি আপনার মাধ্যমে একটি কথা বলব।

মিঃ স্পীকার :—আর নয় আর নয় তিনটা হয়েছে। আর নয়।

শ্রীরতনলাল নাথ :—অরবিন্দবাবুর দেওয়া এজাহারটা আপনার মাধ্যমে লে করুক। এটা আপনি দয়া করে দেখুন স্যার।

মিঃ স্পীকার :—আচ্ছা, ঠিক আছে।

শ্রীসমীরদেব সরকার :—স্যার, এটা কি ঠিক যে যেটা নিয়ে আলোচনা হয়েছে।

মিঃ স্পীকার :—সমীরবাবু আর এলাউ করছি না, আর পারছি না।

শ্রীরতনলাল নাথ :—হাউসে একটা কথা বলে দেবেন আমরা ডিস্ট্রাব করতে চাইছি না স্যার। এজাহারে নাম নেই। আপনাকে দেখানো হোক।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—স্যার, মামলার একটা চার্জশীট দিয়ে দিয়েছে পুলিশকে ধন্যবাদ দেওয়া দরকার।

**মিঃ স্পীকার ঃ**—মামলার চার্জশীট হয়েছে ?

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ**—চার্জশীটের কপি আপনি নিয়ে নেবেন কোন প্রশ্ন নেই চার্জশীটের সঙ্গে এজাহার থাকবে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার ঃ**—ঠিক আছে। এখন একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর আজ স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিজ্ঞপ্তি দিতে স্বীকৃত হয়েছিলেন। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়।

নোটিশটির বিষয়বস্তু হলো, "গত ২৪-১১-৯৮ ইং তারিখ প্রাক্তন উপাধ্যক্ষ তথা ত্রিপুরা উপজাতি যুব সমিতির সহ সভাপতি শ্রীগৌরীশংকর রিয়াং-এর দেহরক্ষী (পি.জি) কৃষ্ণ কেশব দত্তকে মনপাথর টি, এস,আর ক্যাম্পের সাত আট জন টি,এস,আর জওয়ান বন্দুকের বাট দিয়ে আঘাত করে হত্যা করার ঘটনা সম্পর্কে।"

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—স্যার,"গত ২৪-১১-৮ ইং তারিখে প্রাক্তন উপাধ্যক্ষ তথা ত্রিপুরা উপজাতি যুব সমিতির সহ সভাপতি শ্রীগৌরীশংকর রিয়াংয়ের দেহরক্ষী (পি,জি) কৃষ্ণকেশব দত্তকে মনপাথর টি, এস,আর ক্যাম্পের সাত আট জন টি,এস,আর, জওয়ান বন্দুকের বাট দিয়ে আঘাত করে হত্যা করার ঘটনা সম্পর্কে।"

উক্ত ঘটনার তারিখ প্রথমত ২৪-১১-৯৯ ইং নয়। প্রকৃত তারিখ হচ্ছে ৫-১২-৯৮ ইং। ত্রিপুরার স্পেশাল ব্রাঞ্চের কনষ্টেবল জনৈক শ্রীকৃষ্ণকেশব দত্তকে ত্রিপুরা বিধানসভার প্রাক্তন উপাধ্যক্ষ শ্রীগৌরীশংকর রিয়াংয়ের পার্সোন্যাল সিকিউরিটি অফিসার হিসাবে কাজ করার জন্য নিযুক্ত করা হয়েছিল। গত ৫-১৩-৯৮ ইং তারিখ বিকাল ৪-৪০ মিঃ নাগাদ উক্ত শ্রীকৃষ্ণকেশব দত্ত মদমত্ত অবস্থায় মনপাথর বাজারে উশৃংখল হয়ে উঠে এবং তার সার্ভিস রিভালবারটি যে পরিস্থিতিতে তার সঙ্গে ছিল। সেই সময় কিছু লোক তাকে শান্তির বাজার থানার অন্তর্গত সুভাষনগর কলোনীতে তার নিজ বাড়ীতে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করেছে কিন্তু বাড়ী নিতে পারেনি এই অবস্থা দেখে মনপাথর টি,এস,আর ক্যাম্পের কিছু জওয়ান তাকে তাদের ক্যাম্পে নিয়ে যায়। এবং আনুমানিক বিকাল ৫-৪৫ মিঃ নাগাদ তার সার্ভিস রিভলবার এবং আইডেনটিটি কার্ড সহ শ্রীদত্তকে মনপাথর আউট পোষ্টে ভারপ্রাপ্ত কার্য্যকারকের নিকট হস্তান্তর করে। আউট পোষ্টের ভারপ্রাপ্ত কার্য্যকারক সেই সময় তার মুখ থেকে মদের গন্ধ পায়। কৃষ্ণকেশব দত্তকে সি,আর,পি,সির ১৫১ ধারা বলে গ্রেপ্তার করা হয় এবং যথাযথ আইনানুগ

ব্যবস্থাদি অবলম্বনক্রমে শ্রীকৃষ্ণকেশব দত্তকে ডাক্তারী পরীক্ষার জন্য শান্তির বাজার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে পাঠানো হয়। স্বাস্থ্য কেন্দ্রের ভারপ্রাপ্ত চিকিৎসক যথাযথ পরীক্ষান্তে দেখতে পান যে উক্ত শ্রীকৃষ্ণকেশব দত্ত মদমত্ত পানাসক্ত এবং অপ্রকৃতস্থ। এবং তাকে চিকিৎসার জন্য শান্তির বাজার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ভর্ত্তি করেন। পরের দিন অর্থাৎ ৬-১২-৮৮ ইং তারিখ সকাল বেলায় কৃষ্ণকেশব দত্তের কনিষ্ঠ ভ্রাতা নপুর দত্তের জামিনমূলে তাকে মুক্তি দেওয়া হয়। তার পরবর্তী চিকিৎসার জন্য শান্তির বাজার স্বাস্থ্য কেন্দ্রের চিকিৎসক উক্ত কৃষ্ণকেশব দত্তকে ঐ দিনই অর্থাৎ ৬-১২-৯৮ ইং তারিখ উদয়পুর ত্রিপুরা সুন্দরী হাসপাতালে প্রেরণ করেন এবং সেখান থেকে পুনরায় তার উপযুক্ত চিকিৎসার জন্য আগরতলা জি,বি, হাসপাতালে প্রেরণের সুপারিশ করেন। জি,বি, হাসপালে নেওয়ার পথে শ্রীদত্ত শেষ নি শ্বাস ত্যাগ করেন। এই সম্বন্ধে সি,আর,পি,সির ১৭৪ ধারা মূলে ইউ ডি আণ্ডার টেক কেস নং ১ (১২) ৯৮ নথিভূক্ত করা হয়। মৃত কৃষ্ণকেশব দত্তের শবদেহ ব্যবচ্ছেদের কাজ উদয়পুর ত্রিপুরা সুন্দরী হাসপাতালে সম্পন্ন করা হয়। এবং ভারপ্রাপ্ত চিকিৎসক দেহের একাধিক আঘাতজনীত কারণে মৃত্যু হয়েছে বলে মত প্রকাশ করেন। এই সম্বন্ধে মনপাথর আউট পোষ্টের ভারপ্রাপ্ত কার্য্যকারক এস,আই, শ্রীসজল শর্মার অভিযোগক্রমে শান্তিরবাজার থানায় আই,পি,সি, ৩০২ ধারা মূলে কিছু অজ্ঞাত পরিচয় ব্যক্তির বিরুদ্ধে মোকদ্দমা নং ৮২,৯৮ নথিভুক্ত করা হয়। উক্ত মোকদ্দমার তদন্তের কাজ জারী আছে।

এখানে উল্লেখ করা যায় যে, জনৈকা শ্রীমতি রীনা দত্ত সম্ভবত তার স্ত্রী উচ্চ আদালতে রীট পিটিশন দাখিল করেন। রাজ্য সরকারের নিকট তার স্বামীর মৃত্যুর ক্ষতিপূরণ হিসাবে ১৫ লক্ষ টাকা এবং তার মৃত স্বামী কৃষ্ণকেশব দত্তের কেসটি একজন উর্দ্ধতন সি,আই,ডি অফিসারের দ্বারা তদন্ত সম্পন্ন করার জন্য আদেশ প্রার্থনা করেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, এখানে দেখা যাচ্ছে যে, যদি ধরেও নেওয়া যায় এই কৃষ্ণকেশব দত্ত মদমত্ত ছিল কিন্তু তারজন্য তার মৃত্যু হয়নি এটা খুবই স্পষ্ট। এবং তাকে যে টি,এস,আর জওয়ানরা হত্যা করেছে এটাও মোটামুটি আমাদের সকলেরই জানা। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা এখন পর্যন্ত কয়জন টি,এস,আরকে এই অভিযোগে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মাননীয় স্পীকার স্যার, তার মৃত্যু হয়েছে উনার স্ত্রী হাইকোর্টে গিয়েছেন। হাই কোর্টে কতগুলি প্রার্থনা করেছেন, তদন্তের জন্য দাবী করেন। আমরা হাই কোর্টের নির্দেশের অপেক্ষায় আছি। পরবর্তী হাই কোর্টের নির্দেশ অনুসারে সেই সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীজওহরলাল সাহা :**—পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, এটা কি ধরণের উত্তর আমি বুঝতে

পারছিনা। হাইকোর্টে কোন মামলার জন্য যে কেউ যেতে পারে। মাননীয় সদস্য নগেন্দ্রবাবু জানতে পেরেছেন এখন পর্যন্ত যারা অভিযুক্ত তাদের কয়জনের বিরুদ্ধের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, এবং কয়জন গ্রেপ্তার হয়েছে বা কয়জন শাস্তি পেয়েছে?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—স্যার, আমি আমার উত্তরের মধ্যে পরিষ্কার বলেছি এখানে সরল শর্মা একটা মামলা নিয়েছেন। কোন নাম পাওয়া যায়নি। এখন পর্যন্ত কাউকে এই ব্যাপারে গ্রেপ্তার করা হয়নি।

শ্রীরতনলাল নাথ :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার।

মিঃ স্পীকার :—আর একটা করবেন যারাই করবেন। দুইটা হয়ে গেছে আর শুধু একটা।

শ্রীরতনলাল নাথ :—এই জিনিষটা ভেরি সিরিয়াস এলিগেশন, ওকে তো মেরেছে ইন দি মিন টাইমে ওর ভাইকেও কিডন্যাপ করে নিয়েছে। এই ঘটনা খুবই উদ্বেগজনক। সেই জন্য স্যার, প্রশ্নটা এখানে এসছে এবং অত্যন্ত সিরিয়াস মেটার। এই ব্যাপারটা যেহেতু এইরকম ডাইরেকট অভিযোগ টি, এস, আরের বিরুদ্ধে যে টি, এস, আর পিটিয়ে মেরে ফেলেছে। এই জিনিষটার জন্য রাজ্য সরকার আলাদা কোন তদন্তের ব্যবস্থা করবেন কিনা, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী কি বলবেন?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী):—স্যার, রাজ্যসরকার এখন পর্যন্ত যা ব্যবস্থা গ্রহণ করার সবটাই করেছেন, তদন্ত করছেন। উপরোক্ত যিনি মারা গেছেন তার স্ত্রী হাইকোর্টে গেছেন একটি দরখাস্ত করেছেন। হাইকোর্ট তাঁর নির্দেশ থাকতে পারে। আমরা আমাদের তদন্ত করছি।

শ্রীরতনলাল নাথ :—হাইকোর্ট তদন্ত করে না।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—স্যার, তদন্তের জন্য সুনির্দিষ্টভাবে কিছু ডাইরেকশন থাকে। তদন্ত করছে। পুলিশ, সবই তদন্ত করা হচ্ছে। এখন পর্যন্ত কাউকে দোষী সাব্যস্ত করা যায়নি, তথ্য প্রমাণ এগুলি পাওয়া যায়নি, কেউ নাম দিয়ে মামলা করেনি।

শ্রীরতনলাল নাথ :—মাননীয় মন্ত্রী মহোদয় একটু আগে আপনি বলেছেন মার্ডার হয়েছে, আপনি বলেছেন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—মার্ডার হয়েছে, আমি তো বলেছি কেসটা মার্ডার হয়েছে। মার্ডার হয়েছে কেস নেওয়া হয়েছে। যেটা এখন পর্যন্ত নির্দিষ্ট কেউ এমন কোন তথ্য দেয়নি যে অমুক লোক অমুককে খুন করেছে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—মিঃ স্পীকার স্যার, যেহেতু ঘটনায় দেখা যাচ্ছে যে, টি,এস,আর ক্যাম্পেই তাকে নিয়ে মারধোর করা হয়েছে। তারপর হাসপাতালে নেওয়া হয়েছে। হাসপাতালে মারার কোন সম্ভাবনা নেই। কাজেই টি-এস-আরই মেরেছে এটার অভিযোগ পত্রপত্রিকা তাই বলছে। অন্তত এই যে অভিযুক্ত তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা বা তাদের রক্ষা করার চেষ্টা হচ্ছে কিনা এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—প্রশ্নের দেবার কোন প্রশ্নই আসে না। তদন্তের কাজ তার নিজের গতিতে চলছে। যারা দোষী সাব্যস্থ হবেন তাদের বিরুদ্ধে সরকার ব্যবস্থা গ্রহণ করবেন।

**মিঃ স্পীকার :**—আর নয় চারটা হয়েছে। চারটা করে দিয়েছি নগেন্দ্রবাবু। আর নয়।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—মিঃ স্পীকার স্যার, এখন পর্যন্ত একজনকেও তারা গ্রেপ্তার করেনি। স্যার, তার পেছনে তাদের হাত আছে। এই সরকারের হাত আছে। এই সরকারের পরিকল্পনা আছে। পরিকল্পিতভাবে তাকে খুন করা হয়েছে। তারজন্যই আসামীকে আড়াল করা হচ্ছে। সরকারের কোন দায়িত্ব নেই। দায়িত্ব কিভাবে পালন করা হচ্ছে এটাই মন্ত্রী মহোদয় বললেন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি ব্যাপারটা তদন্তাধীন আছে। তদন্তের পরে নাম পাওয়া গেলে অবশ্যই সরকার এই ব্যাপারে ব্যবস্থা নিবে। এবং যাদের নাম তদন্তের পরে প্রকাশ হবে তাদেরকে গ্রেপ্তার করা হবে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :**—ঠিক আছে, মন্ত্রী মহোদয় তো বলছেন যে ব্যবস্থা নিবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**—এই উত্তরটা সন্তোষজনক হলো না। সেখানে প্রশ্ন থেকেই গেছে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—আমি তো বলেছি সেখানে সরকার অবশ্যই প্রয়োজনীয় পদক্ষেপ নেবে।

## LAYING OF REPLIES TO THE POSTPONED QUESTIONS.
### ANNEXURES—C & D

**মিঃ স্পীকার :**—সভার পরবর্তী কার্যসূচী হলো :—লেয়িং অব রিপ্লাইর্স টু দি পোস্টপণ্ড কোয়েশ্চনস"

গত বিধানসভার অধিবেশনে পোস্টপণ্ড স্টার্ড কোয়েশ্চন নম্বার ৫১৪ এর এবং পোস্টপণ্ড আনস্টার্ড কোয়েশ্চন নম্বার ১০১ এর উত্তর দেওয়ার সম্ভব হয় নি। এখন আমি রাজস্ব দপ্তরের

ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত কোয়েশ্চনগুলির উত্তরগুলো সভার টেবিলে পেশ করার জন্য।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, আমি গত বিধানসভা অধিবেশনের পোষ্টপণ্ড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫১৪ এবং পোষ্টপণ্ড আন-স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৩১ এর উত্তরগুলো সভার টেবিলে পেশ করছি।

**মিঃ স্পীকার** :—গত বিধানসভার অধিবেশনে পোস্টপণ্ড আনস্টার্ড কোয়েশ্চান নাম্বার ১০৯-এর উত্তর দেওয়া সম্ভব হয়নি। এখন আমি খাদ্য ও জনসংভরণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত প্রশ্নের উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য।

**শ্রীগোপাল দাস** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, গত বিধানসভার অধিবেশনে পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১০৯ এর উত্তরপত্র সভার টেবিলে পেশ করছি।

**মিঃ স্পীকার** : গত বিধানসভার অধিবেশনে পোস্টপণ্ড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১২১ এর উত্তর দেওয়া সম্ভব হয়নি। এখন আমি পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত প্রশ্নের উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য।

মাননীয় মন্ত্রী মহোদয় অনুপস্থিত। লিডার অব দি হাউস তা করতে পারেন।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) :—Mr. Speaker Sir, I beg to lay the postponed starred question No.—121 on the table of the House.

## LAYING OF PAPER ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker** :—Now the Businees before the House : Laying of a copy of "The Report of the Yusuf Commission of Inquiry, 1998 together with a copy of Memorandum of the Action Taken thereon, as required under Sub-Section (4) of Section 3 of the Commission of Inquiry Act, 1952"

Now, I request the Hon'ble Chief Minister to lay the above Report on the Table of the House. মুখ্যমন্ত্রীর পরিবর্তে রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় তা পেশ করতে পারেন।

**Shri Keshab Majumder** (Minister) :—Mr. Speaker Sir, I beg to lay a copy

of "The Report of the Yusuf Commission of Inquiry, 1998 together with a copy of Memorandum of the Action Taken thereon, as required under Sub-Section (4) of Section-3 of the Commission of Inquiry Act, 1952. "on the table of the House.

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের সভায় পেশ করা রিপোর্টটির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

## DISCUSSION THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS

সভার পরবর্তী কাজ হল মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আলোচনা এবং ধন্যবাদসূচক প্রস্তাবটি সভা কর্তৃক গ্রহণ করা। ধন্যবাদের প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং উহা সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীসমীরদেব সরকার মহোদয়। প্রস্তাবটি হলো নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে ১৫ই জানুয়ারী ১৯৯৯ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরার বিধানসভার সদস্য গভীরভাবে কৃতজ্ঞ " মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে ধন্যবাদসূচক প্রস্তাবের উপর ১৮-০১-৯৯ ইং তারিখে আলোচনা আরম্ভ হয়েছিল। উক্ত আলোচনা অসমাপ্ত ছিল এবং পুনরায় শুরু হবে। আলোচনা শুরুর আগে আমি প্রত্যেক দলের চীফ হুইপদের অনুরোধ করব উভয় দলের সদস্যদের নাম দেওয়ার জন্য। যখন আলোচনা শুরু হয়েছিল তখন আপনাদের দিক থেকে নাম বাদ ছিল জওহর বাবুর। জওহর বাবু আলোচনা শুরু করবেন, তবে খুব লিমিটেড্ পারসন্ কে দেবেন। আপনাদের সবার সময় তো এর মধ্যেই শেষ করতে হবে।

না, এতে কোন আপত্তি নেই, জওহর বাবু যদি তাড়াতাড়ি করেন তাহলে নগেন্দ্র বাবুর কাজ সারতে পারেন। এটা আপনারা ঠিক করে নিন।

**শ্রীরতনলাল নাথ** :—মীঃ স্পীকার স্যার, মাননীয় ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রীর কাছে আমি দৃষ্টি আকর্ষণ করছি, রাজ্যের এডভোকেট্ জেনারেল রাজ্যে প্রায় সময়ই থাকে না, অধিকাংশ সময়ই থাকে না।

**মিঃ স্পীকার** :—আচ্ছা রতন বাবু এই সমস্ত ইস্যু গুলি তো............।

**শ্রীরতনলাল নাথ** :—না, এটা ইস্যু নয়।

**মিঃ স্পীকার** :—না, এটা ইস্যু যথেষ্ট।

শ্রীরতনলাল নাথ :—আমি কখন বলব ?

মিঃ স্পীকার :—এটা তো সিডিউলড্ আছে। তার মধ্যে আপনি বলে দিলেন একটা।

শ্রীরতনলাল নাথ :—এতে তো স্যার, রাজ্যের টাকা খরচ হচ্ছে।

মিঃ স্পীকার :—সময় দেব।

শ্রীরতনলাল নাথ :—এখানে কি এটাও বলা যাবে না ?

মিঃ স্পীকার :—খুব গুরুত্বপূর্ণ ইস্যু।

শ্রীরতনলাল নাথ :—এই বছরে মাত্র ২৪ দিন কোর্ট করেছে। তাতে কি রাজ্যের টাকা যায়নি ? তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করছি যাতে পর্যবেক্ষন করেন।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :—বলুন, আচ্ছা আপনি বলবেন না নগেন্দ্র বাবু ? আচ্ছা নগেন্দ্র বাবু বলবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার,

মিঃ স্পীকার :—আচ্ছা এখন কতটা পর্যন্ত টাইম ? এখন ৫ টা পর্যন্ত দিলে এদিকে কিন্তু দুই ঘণ্টা সময় চলে যাবে। এতে যদি দুই ঘণ্টাও ধরি আমি তাহলে হাফ্ হাফ্। আপনারা এক ঘণ্টা এবং উনারা এক ঘণ্টা ঠিক। আরম্ভ করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের বিরোধী দলের সদস্যদের তরফ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তার সমর্থন করছি।

মিঃ স্পীকার স্যার, এই গভর্ণর অ্যাড্রেস-এর মধ্যে আমি একটা লাইনও বাস্তবের সাথে মিল খোঁজে পাইনি। আমি একটা লাইনেও সত্য কথা খেঁাজ পাইনি, একটা লাইনও সমর্থন করতে পারছি না। সবই উল্টা। মিঃ স্পীকার স্যার, এখানে উল্লেখ করা হয়েছে যে, প্রত্যন্ত এলাকায় উন্নয়নের গতি বাড়ানোর উদ্যোগে গ্রামীণ উন্নয়নের তহবিলের এক বিরাট অংশ এলাকাগুলিতে ব্যয় করা হচ্ছে। এটাই উল্টা। ট্রাইবেল এলাকাতে অর্ধাহার, অনাহার চলছে, কাজ নেই কর্ম নেই সেখানে কোন আয়

নেই। শুধু উগ্রপন্থীদের আস্ফালন, তাদের চাঁদার জুলুম, হুমকি এছাড়া কি আছে? অথচ এখানে এমন কথা বলা উচিত যে সবচেয়ে বেশী উপজাতি এলাকায় গ্রামীণ উন্নয়ন হচ্ছে না। গ্রামীণ উন্নয়ন যদি হয় তাহলে রাস্তা, স্কুল, পানীয় জলের ব্যবস্থা এবং বিদ্যুৎ সম্প্রসারণ এইগুলি হত, কিছুই হচ্ছে না। বামফ্রন্ট জোট আমলে আমরা যা করেছি সেইগুলি পরিত্যক্ত অবস্থায় ভেঙ্গে চুড়ে সব বিপর্যস্ত হয়ে গেছে। কাজেই এই অবস্থায় গভর্ণর বলেছে যে প্রত্যন্ত এলাকার উন্নয়ন বাড়ানো, দেশীয় গ্রামীণ উন্নয়ন তহবিলের এক বিরাট অংশে উপজাতি এলাকাগুলিতে ব্যয় করা হচ্ছে। সম্পূর্ণ মিথ্যা কথা। মিঃ স্পীকার স্যার, এটা দুর্ভাগ্যজনক এই রকম করে উনাকে দিয়ে মিথ্যা ভাষণ পড়ানো হয়েছে। আর আমার সরকার জলসেচের আওতায় আরও বেশী এলাকাকে আনতে সচেষ্ট হয়েছে। মিথ্যা কথা, মিঃ স্পীকার স্যার, আমি অমরপুরের কথা বলছি। আমাদের সময় নগ্রাইতে জলসেচ হত, আমাদের সময়ে এই উদরপুরের দেওয়ানবাড়ীতে জলসেচ হত, মহারানীতে জলসেচ আছে। সেই তুইহরচুং গ্রামে মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং-এর কনষ্টিটিউঅ্যানসিতে রিকুইজিশান দিয়ে আমরা ঐ পাহাড়ের জল পাইপ দিয়ে অন গ্রেভিটেশানগুলির মাধ্যমে আমরা মাঠে জল দিয়েছিলাম। এখন একটা পাইপও নেই। মাননীয় সদস্য শ্রীমতী সন্ধ্যা দেববর্মার কনষ্টিটিউঅ্যানসিতে বাচাইবাড়ী সেখানেও পাহাড় থেকে বাচাইছড়াতে জল এনে দিয়েছিলাম। সেখানে এই সময় আলু, ফুলকপি এবং বাধাকপি ইত্যাদি ফলত। ঐ বাচাইবাড়ীতে ত্রিপুরা রাজ্যের সবচেয়ে বড় ফুলকপি এবং বাধাকপি উৎপাদিত হত। আমি সেইদিন মাননীয় সদস্যা শ্রীমতী সন্ধ্যা দেববর্মাকে জিজ্ঞাসা করেছিলাম যে, ঐ ফ্লো-ইরিগেশনটা কি আছে? তিনি বললেন যে এখন নেই। তারপর এলাকাবাসী থেকে খবর নিয়ে জানতে পেরেছি একটা পাইপও নেই। জলসেচ সম্প্রসারিত হয়েছে কে বলবে? মিঃ স্পীকার স্যার, নগ্রাইতে প্রায় ৬০ লক্ষ টাকার ধান ক্ষেতের পাইপ গ্রামবাসীরা রাত্রে না দিনের বেলায় উঠিয়ে নিয়ে বিক্রি করেছে, কনট্রাকটাররা নিয়ে যায়। আবার অন্য মাঠে এইটা ব্যবহার করে টাকা তুলে নিচ্ছে। এটাকে কি সম্প্রসারণ বলে? মিঃ স্পীকার স্যার, যেখানে গত এক বছরে অনেক নতুন সড়ক ও সেতু নির্মাণ করা হয়েছে। স্যার, আমাদের সময় একটা অটোরিক্সা চলত তৈদু থেকে সিংলাউ পর্যন্ত। ব্রীজটা ছিল তৈদু দামছড়ার উপরে গত মে মাসের ৭ তারিখে এই ব্রিজটা বন্যার জলে ধুয়ে যায়। এখন জানুয়ারী মাস চলছে এই ব্রিজটা মে মাস থেকে শুরু হয়েছে এখনও কাজ শেষ হয়নি। আমি মাননীয় পূর্ত মন্ত্রীকে বলেছিলাম যে, এটা সাধারণ কাঠের ব্রিজ তাও খুব ছোট একটা ছড়ার উপর এইটা ৭ মাস ধরে কাজ চলছে, এটাকি খুব বেশী একটা দেরী হচ্ছে না? এটা আমাকে একটু বলুন না যে দেরী হচ্ছে কিনা? উনি কিছুই বলেন না। রিপ্লাই দিলেন যে আপত্তি রেখেছি। আমি ভেবেছিলাম যে এবার তাড়াতাড়ি হবে, আমাদের এস্টিমেট কমিটির মেম্বার এখানে মাননীয়া সদস্যা শ্রীমতী সন্ধ্যা দেববর্মা এবং মাননীয় সদস্য গৌরকান্তিবাবু আছেন। ঐ ব্রিজ এখনও হয়নি। এখন বলছে কাঠের কাজ শেষ হয়ে

গেছে। যদিও আমি জানি কাঠ কোথায় থেকে আসে কিভাবে আসে এবং কিভাবে ব্যবহার করা হয়েছে। তবু ভেবেছিলাম যে, ব্রিজ হোক পাকা বা কাঠের। এখন বলছে মাটি ফিলিং এর বাকী। এই কাজটি প্রায় এক মাস ধরে বন্ধ হয়ে আছে। তখন আমি জিজ্ঞাসা করেছিলাম মাটি ফিলিং হচ্ছে না কেন? মাটি পাওয়া যাচ্ছে না। আমি এলাকাবাসীকে বলেছিলাম মাটি পাওয়া যাচ্ছে না কেন? বলছে আমরা এই টিলা থেকে ডাল টুম উঠিয়েছিলাম, বলছে এই মাটি দেওয়া যাবে না। কাজেই এই সমম করে আট মাস বিদায় নিতে চলছে, এখনও ব্রিজটা তৈরী হয়নি। বলুন তো দেখি আট মাস ধরে কাজ চলছে ঐ ছোট ব্রিজটা আরও ছোট ব্রিজ এটাও শেষ হয়নি। আর এখানে বলছে যে, গত এক বছরে অনেক নতুন সড়কও সেতু নির্মান করা হয়েছে। গত এক বছরের ঘটনা এটা। সেতু কি বাড়ছে না কমছে, আগের যে সেতু সেটা কি আছে না গেছে তারও কোন হিসাব নেই। ছেচুয়া থেকে একদম ছড়া হয়ে কাছকোর বাজার আমাদের সময়ে সমস্ত নতুন রাস্তা তৈরী হয়ে গাড়ী চলাচল করত। এই রাস্তা এখন পাঁচ টুকরা হয়ে গেছে। পতিচড়া এখন এক টুকরা। কারণ ব্রিজ যখন একেবারে নষ্ট হয়ে যায়, এইগুলি আর তৈরী করা হয় না।

**মিঃ স্পীকার ঃ** নগেন্দ্রবাবু শেষ করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :-** মিঃ স্পীকার স্যার, এখানে সীমান্তের ওপারে গড়ে তোলা বৈরী ঘাঁটিগুলি ধ্বংস করা দরকার। সীমান্ত সড়ক নির্মাণ এবং সীমান্তের কাঁটা তারের বেড়া দেওয়ার কাজ শীঘ্রই সম্পন্ন করার জন্য আমাদের সরকার কেন্দ্রীয় সরকারের সাথে চেষ্টা চালিয়ে যাচ্ছে। মিথ্যা কথা, এই সরকার মনে প্রাণে চায় না কাঁটা তারের বেড়া হোক্। আমরা বলেছি বে-আইনী অনুপ্রবেশ, বে-আইনী পাচার ঘটনা, বে-আইনী সীমান্ত অপরাধ ব্যাপকভাবে বাড়ছে। গরু চুরি হয়ে যাচ্ছে। তারপরে ঐপার থেকে এরাজ্যে এসে ডাকাতি করছে। এইবার তো বিরাট বন্যা হয়ে গেছে। কাজেই ওখানে সবদিক দিয়ে খাদ্যের অভাব দেখা দিয়েছে। এই কারণেই সব সময়েই কাঁটা তারের বেড়াটা আমরা দাবী করে আসছিলাম। এখন উগ্রপন্থী তৎপরতায়ও দেখা গেছে তারা সীমান্ত পারাপার হয়ে এইখানে সংঘটিত ঘটনাগুলি করে যাচ্ছে, এমন কি আভ্যন্তরীণ ঘটনাগুলিও। অতএব তাদের এটাও বন্ধ হওয়া দরকার। সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়া খুবই দরকার। আসামে, মিজোরামে, তারপরে পশ্চিমবঙ্গে এবং পাঞ্জাবে হয়েছে, কাশ্মীর সীমান্তে কাজ চলছে। অথচ আমাদের এখানে কোন দিন চেষ্টা করে নি। বলছে যে রাজ্য সরকার চেষ্টা করছে। অসম্ভব কথা। মিঃ স্পীকার স্যার, উপজাতিরা এই বামফ্রন্ট শাসনে পিছিয়ে যাচ্ছে। তাদের এলাকার উন্নয়ন, শিক্ষা, উগ্রপন্থী তৎপরতা এই সব কিছু। এখানে বলছে যে উগ্রপন্থীর অভাব। উগ্রপন্থী কার্য্যকলাপ দমনে নিরাপত্তা বাহিনীকে অবাধ ভাবে কাজ করতে দেওয়া হচ্ছে। অসম্ভব কথা। অবাধ সুযোগ দেওয়া হয়েছে উগ্রপন্থীকে। তৈদুতে কতবড় ঘটনা হল। আমি বলেছিলাম যে একটা নতুন রুমে একটা ক্যাম্প দিলে মোটামুটি সব নিরাপদ।

বলল যে না এটা দেওয়া যাবে না। অবাধটা কার বেশী ? অবাধ তো উগ্রপন্থীর। কাজেই অবাধে তো তারা খুন করছে, অপহরণ করছে। এত দিন ধরে অম্পিতে একজন করকে ধরে নিয়ে গিয়েছিল। রাত্রে খবর দিল যে তাকে মুক্তি দিয়েছে। একজন পুলিশও সাহায্যে এগিয়ে আসেন নি। অম্পিতে যে দুইজনকে কিড্ন্যাপ করা হল তারা ডেইলি লেবার। সমস্ত অম্পি এলাকার মানুষ চাঁদা দিয়েছে। ইভেন আগরতলাতে বিশেষ করে কংগ্রেসের লোক তারা খুব সহানুভূতি সহকারে চাঁদা দিয়ে এই দুইজনকে মুক্তি দিযেছে। এই হচ্ছে অবস্থা।

**মিঃ স্পীকার :**—নগেন্দ্র বাবু শেষ করুন। ১৪ মিনিট হয়ে গেছে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :** - মিঃ স্পীকার স্যার, আমি আর দুটো ইনসটেন্স বলছি। শিক্ষা দপ্তরের ডাই ইন্ হারনেস এর, ১৯৯৩ সালে পুত্রি সিংহ জমাতিয়া একজন গভঃমেণ্ট টিচার ছিলেন। উনি মারা গেছেন। তার বউ তখন এপ্লিকেশন করেছিলেন ডাই ইন্ হারনেস কেসে ১৯৯৫ সালে। প্রথম এটা তদন্তের জন্য যায় এই ডাইরেক্টর অফিস থেকে। আমি খোঁজ নিয়ে দেখেছি যে পাঠানো দরখাস্তটি কি হলো ? ১৯৯৩ সালের দরখাস্তটি ১৯৯৫ সালে এস,ডি,ওর কাছে পাঠানো হয় সেটাকে তদন্ত করার জন্য। এখনো এই তদন্তের রির্পোট আসে নি। এখন ১৯৯৯ সাল চলছে, ট্রাইম হার্নেস কেইস্। মিঃ স্পীকার স্যার, এখানে চিকন রায় কলই ১৯৯৩ সালে উগ্রপন্থীর হাতে মারা গিয়েছে। এটা মাইনর ইরিগেশনের একজন পাম্প অপারেটর পদের কর্মী। এই অবস্থায় তার স্ত্রী সঙ্গে সঙ্গে চাকুরীর জন্য দরখাস্ত দিয়েছে। আমি এম.এল.এ. হওয়ার পরে আমি মাননীয় মন্ত্রীর কাছে চিঠি লিখেছিলাম, মাননীয় মন্ত্রী বলেন যে, "আমি চীফ্ ইঞ্জিনিয়ারের কাছে পাঠিয়ে দিয়েছি। আপনি খোঁজ নিন্" তারপর আমি চীফ ইঞ্জিনিয়ারের কাছে গেলাম তখন বললেন যে, সুপারিনটেনডেন্ট। এর কাছে যাওয়ার জন্য। পরে সুপারিন্-টেনডেন্ট-এর কাছে গিয়ে জানলাম যে উনি নাকি এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে পাঠিয়ে দিয়েছেন। আমি আবার বড় বাবুকে চিঠি লিখেছিলাম যে, উত্তরে উনি বললেন। এটাতো আপনি প্রথমেই গিয়েছিলেন, যেখানে চীফ ইঞ্জিনিয়ার ছিলেন। তাই আপনি সেখানে গিয়ে খোঁজ করুন। এইভাবে ঘুরতে ঘুরতে আমি এখনো জানি না, এটা আজও এই কেস্টা হবে কিনা ? মিঃ স্পীকার স্যার, আপনি তো জানেন, মাননীয় শিক্ষামন্ত্রী হঠাৎ করে বললেন যে, দুইজন দুই বছর ধরে চাকুরী করল কে,বি,টি হিসাবে প্রাইমারী সেক্শানে। তারা নাকি নিজেরাই পোষ্টিং নিয়েছিলেন। আমি জিজ্ঞেস করেছিলাম যে, ডাইরেক্টর কি তাদের কখনো শোকজ্ করেছে ? যে তোমাদেরকে এই জায়গায় পোষ্টিং দেওয়া হয়নি। তোমরা কি করে এখানে কাজ করছ ? বার বার জিজ্ঞেস করছি, তোমাদের কোন লিখিত আছে ? হেডমাষ্টার একটা সার্টিফিকেট্ দিলেন যে

আমার স্কুলে তারা রেগুলার সার্ভিস করে গেছে। এই সার্টিফিকেট্ তো জমা হয়েছে। কাজেই এত অন্যায়, এত অবিচার এত হিউম্যান রাইট্ ভাইয়োলেশন চলছে। এই গভর্ণমেণ্টের বিরোদ্ধে। আজকে জনরোষ এখন দেখা দিয়েছে। মিঃ স্পীকার স্যার, এখন পঞ্চায়েত নির্বাচনের কাজটা পরে আছে, সেটা আমরাও বলছি যে পঞ্চায়েতের সঙ্গে ভিলেজ কমিটির নির্বাচনটাও করা হোক। এই ব্যাপারে কোন সাড়াশব্দ নেই। কারণ তারা একদলীয় শাসন চায়। আর মিঃ স্পীকার স্যার, এখানে কার রাজত্ব চলছে? শুধু দলবাজী একত্র দুর্নীতি, একদলীয় শাসন। চাকুরী করতে হলে আমার দল যদি না হয়, আমি একজনকেও চাকুরী দেবনা। কেউ যদি কিছু পেতে চায়, এই যে গ্রামের এস,আর,ই,পি-এর কাজ এটাও আমার দল যদি না হয় কাজ পাবে না। এই যে দুই লক্ষ ৩১ হাজার টাকা যেটা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা এটাতেও দলবাজী। কাজেই একদলীয় শাসন এগিয়ে রাখতে কায়েম হয়েছে। এবং দুর্নীতির শাসনেও এই রাজ্যে কায়েম হয়েছে। এটা গণতন্ত্রের সমাধি করার জন্য তৈরী হয়েছে। কাজেই এটা গ্রহণযোগ্য নয়। এই কারণে এই সরকারের যে কাজগুলি সেটা আমরা সমর্থন করতে পারছি না। এছাড়া ট্রাইবেলদের উন্নয়ণের জন্য আমরা বরাবরই বলছি যে এ,ডি,সি, তার যে ফাণ্ড, তার যে অর্থ এটা সরাসরি পাওয়া দরকার।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য দুইটা পয়েন্ট বলতে সময় চেয়ে আপনি অনেক সময় নষ্ট করছেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**— মিঃ স্পীকার স্যার, আমি এক মিনিট সময় নেব। প্রণব মুখার্জি উনি বলেছিলেন যে, আমরা টাকা সরাসরি দিতে পারব না। তিনি তখন অর্থমন্ত্রী এবং প্ল্যানিং কমিশনের চেয়ারম্যান ছিলেন। উনি বলেছিলেন যে, "আমি সরাসরি অর্থ দিতে পারি, যদি এটা স্ব-শাসিত রাজ্য হয়। প্রথমে আপনারা স্ব-শাসিত রাজ্য গঠন করুন তবেই আমরা টাকা সরাসরি দেব।" সংবিধানের বার আছে। কাজেই আমার মনে হয়, এটা বিবেচনা করার দরকার যাতে এ,ডি,সি সরাসরি টাকা পায়। কারণ আমরা যখন ক্ষমতায় ছিলাম এ,ডি,সির, তখন রাজ্যে ক্ষমতায় ছিল বামফ্রণ্ট। এ,ডি,সিকে রাজ্যের বামফ্রণ্ট সরকার টাকা নিতে চাইতো না। এই অবস্থায় রাজ্যের একদলের হাতে, অপরদিকে এ,ডি,সির ক্ষমতা বিরোধী দলের হাতে, তখন এ,ডি,সির ভাগ্য সত্যি করুণ হয়। কাজেই সেখানে কোন উন্নয়ণের চিন্তাই করা যায় না। তার টাকা পয়সা, প্রাপ্য পাওয়া যায় না এমন অবস্থা চলতে পারে না।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :** আমি আবার বিরোধী দলের আনীত সংশোধনী প্রস্তাবগুলি সমর্থন করছি এবং মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান** (সমীরদেব সরকার) :—মাননীয়া সদস্যা শ্রীমতী বিজয়লক্ষ্মী সিন্‌হা।

**শ্রীমতী বিজয়লক্ষ্মী সিন্‌হা** (কমলপুর) :—মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে আমি প্রথমেই মাননীয় বিরোধী দলের সদস্যরা মহামান্য রাজ্যপালের ভাষণের উপর বিরোধিতা করে যে সমস্ত প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণভাবে অসমর্থন করে এবং মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সমর্থন জানিয়ে আমার আলোচনা শুরু করছি। মাননীয় রাজ্যপালের ভাষণ আমি এই কারণে সমর্থন করছি, এতে রাজ্যের সার্বিক উন্নয়ণের দিক সঠিকভাবে তুলে ধরা হয়েছে বলে। মাননীয় চেয়ারম্যান স্যার, সমাজের দুর্বল শ্রেণীর মানুষের উন্নয়ণের জন্য প্রচেষ্টা চলছে। মাননীয় রাজ্যপালের ভাষণে বিশেষভাবে সমাজের দুর্বল শ্রেণী, মহিলা ও শিশুদের কল্যানের দিকটি সুস্পষ্টভাবে আলোকপাত হয়েছে। আমি তার উপর আলোচনা করছি। আমাদের রাজ্যে নিবিড় শিশু উন্নয়ণের মধ্যে উপকৃত হয়েছেন। এর মধ্যে ধলাই জেলায় ২০শে নভেম্বর পর্য্যন্ত ২১টি গ্রুপ গঠন করা হয়েছে। এই ২১টির মধ্যে সালেমার ১০টি, আমবাসায় ৩টি, মনু ব্লকে ৪টি, ছাওমনু ও ডম্বুরনগরে ২টি গ্রুপ তৈরী হয়েছে। স্যার, উত্তর জেলায় ২৩২ জন শিশু ও মহিলা প্রশিক্ষণপ্রাপ্ত উপকৃত হয়েছেন। কর্মরত মহিলাদের শিশুদের রক্ষণাবেক্ষণের জন্য ৮টি ক্রেশ তৈরী হবে। এর ফলে মোট ৪০ জন শিশু ও মা প্রত্যক্ষ ও পরোক্ষভাবে উপকৃত হবেন। মহিলাদের ভোকেশন্যাল ট্রেনিং রাজ্যের বিভিন্ন প্রান্তে নিয়ে যাওয়া হচ্ছে। বর্ডার এরিয়া প্রজেক্ট সঠিকভাবে পরিচালনা করেছেন বামফ্রন্ট সরকার বৃদ্ধ ভাতা ও জাতীয় সামাজিক সহায়তা কর্মসূচী চালু করেছেন। কিশোর অপরাধী, অন্ধ, অসহায় মহিলা ও শিশু এবং অন্যান্য অবহেলিত শ্রেণীর লোকদের জন্য যেসব প্রকল্প রয়েছে তার প্রতি বিশেষ গুরুত্ব দিচ্ছেন। রাজ্যে অঙ্গনওয়াদী কেন্দ্র ৩ হাজার এসে দাঁড়িয়েছে। এইসব প্রকল্পগুলিতে যে অর্থ ধরা হয়েছে তা সঠিকভাবে ব্যয়িত হচ্ছে। সমাজশিক্ষা কেন্দ্র থেকে পুষ্টিকর খাদ্য শিশুদের সরবরাহ করা হচ্ছে। বয়স্ক শিক্ষা কর্মসূচী চালু রেখে অনেক ব্লককে নিরক্ষর মুক্ত করা হয়েছে। ৪র্থ বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি সাধ্যমত রূপায়ণের চেষ্টা করে চলেছেন। আমি এই প্রচেষ্টাকে স্বাগত ও সমর্থন করে বলতে চাই, রাজ্যের এই প্রকল্পগুলি যাতে সঠিকভাবে রূপায়ণ করা যায়, তার জন্য বিপুল অর্থের প্রয়োজন। আর এরজন্য প্রয়োজন দলমত নির্বিশেষে সকলের সার্বিক ও ঐকান্তিক প্রচেষ্টা এই জন্য আমি বামফ্রন্ট সরকারের কাছে আবেদন রাখছি, যাতে, কেন্দ্রীয় সরকার আরো অধিক অর্থ বরাদ্দ করেন সে জন্য প্রচেষ্টা নিতে। আর এর জন্যও সবার সহযোগিতা প্রয়োজন, যাতে করে সরকারের পক্ষে উন্নয়নমূচক কর্মসূচীগুলি রূপায়ণ করতে পারেন। এই আশা রেখেই আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান (শ্রীসমীরদেব সরকার)** :—মাননীয় সদস্য শ্রীজওহর সাহা।

**শ্রীজওহর সাহা** :—মিঃ চেয়ারম্যান স্যার, গত ১৫ই জানুয়ারী রাজ্যের মহামান্য রাজ্যপাল মহোদয় এই হাউসে যে লিখিত ভাষণপাঠ করেছেন বাস্তবিক পক্ষে তার মধ্যে আমি কোন সারবত্তা খুঁজে পাচ্ছি না।

(এ ভয়েস ফ্রম দ্যা ট্রেজারী বেঞ্চ ভাল করে পড়েছেন কি ?)

হ্যাঁ, আমি ভাল করেই পড়েছি, মুখস্থ করে ফেলেছি। স্যার, আমাদের রাজ্যের মধ্যে আমরা দুইটা হাতী পালন করছি। একটা হাতী হচ্ছে সাদা হাতী, তাঁর নাম সিদ্ধেশ্বর প্রসাদ। আর একটা হাতী হলো নীল হাতী, এটার নাম আছে বিকাশ। এই দুইটা হাতী রাজ্য সরকারের অর্থ ভাণ্ডার থেকে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে। এই দুইটা হাতীর একটা বাচ্চা হাতী আছে। এই হাতীটার গায়ে সাদার ছাপ রয়েছে এবং নীলের ছাপ রয়েছে, তাই এই হাতীটার নাম হচ্ছে চিত্রা হাতী। এটার নাম হচ্ছে মিঃ ইউসুক। এই তিনটা হাতী পালতে গিয়ে রাজ্য সরকারের কোষাগার থেকে লক্ষ লক্ষ টাকা খরচ হয়ে যাচ্ছে। এই তিনটা হাতীর মধ্যে বড় সাদা হাতীটার জন্য বছরে খরচ হচ্ছে ৯০ লক্ষ টাকারও উপর। এটা কলাগাছ খায়না, সেগুন গাছ খায় না, এটাকে সুন্দি গাছ এনে দিতে হয়। স্যার, আমরা ৬০ জন বিধায়ক আছি এই বিধানসভায়। আমাদের বেতন ভাতার জন্য বছরে ব্যয় ধরা আছে ৬০ লক্ষ টাকা সরকারী হিসাবে। কিন্তু রাজ্যের রাজ্যপাল তাঁর জন্য ব্যয় ধরা আছে ৯০ লক্ষ টাকা। তাতেও নাকি উনার কুলোয় না ত্রিপুরা ভবনের টাকা বাকী থাকে। রেসিডেন্ট কমিশনারদের বিভিন্ন ধরণের খাবার তাঁকে যোগান দিতে হয়। এরপর হলো চিত্রা হাতী এটার জন্য সরকারী হিসাবে দেখা যায় এবারের সেশনে সরকার যে তথ্য দিয়েছেন স্টার্ড কোয়েশ্চান নং ২৪৯ এ, তাতে খরচ হয়েছে ৬ লক্ষ ১১ হাজার ৪০২ টাকা। এটা নাকি আরও কিছু খাবে। এটা কিছুদিনের খাবারের খরচ।

রাজ্যের এডভোকেট জেনারেল তিনি কত দিন এই রাজ্যে ছিলেন এবং তাঁর টি,এ,ডি,এ ইত্যাদি বাবদ রাজ্য সরকারের কোষাগার থেকে কত টাকা খরচ হয়েছে এই প্রশ্ন কারও উত্তর পাওয়া যায়নি স্যার। স্যার, এটা আরও দুঃখজনক ঘটনা এই রাজ্যের বিধানসভার অধিবেশনে আমি স্যার-গত বছরও বলেছিলাম। আমাদের ত্রিপুরা রাজ্যের বিধানসভার অধিবেশন ১৯৭২ সালে ২৮ দিন চলেছিল, ১৯৭৩ সালে ৩১ দিন বিধানসভা চলেছিল, ১৯৮১ সালে ১৪ দিন, ১৯৮৪ সালে ১৭ দিন, ১৯৮৮ সালে ২৩ দিন, ১৯৯০ সালে ২৩ দিন, ১৯৯১ সালে ২০ দিন, ১৯৯৬ সালে ১৬ দিন, ১৯৯৮ সালে ১৪ দিন, এবং ১৯৯৯ সালে ৩ দিন চলেছে। অবশ্য মাত্র ৯৯ সাল আরম্ভ হলো। স্যার, এইভাবে আর কতদিন কমাবেন ? ১৯৭২ সালে বিধানসভার অধিবেশন চলেছিল ২৮ দিন, তখন রাজ্যের লোকসংখ্যা কত ছিল ? মন্ত্রীর সংখ্যা কত ছিল এবং মেম্বারদের সংখ্যা কত ছিল ? ১৯৭২ সাল থেকে এখন ১৯৯৯ সালে লোকসংখ্যা অনেক বেড়ে গেছে এবং মন্ত্রী এবং মেম্বারের সংখ্যাও বেড়ে ৬০ জন হয়েছে।

স্যার, এত কম বিধানসভার অধিবেশন হওয়ার ফলে আমরা প্রত্যেক মেম্বার যদি একটা করেও প্রশ্ন করি এবং এত জন মন্ত্রী যদি একটা করেও উত্তর দেন তাহলে সময়ের অভাবে কোন প্রশ্নের উত্তরই পাওয়া সম্ভব হবে না এব প্রকৃতপক্ষে এই ঘটনারই পুনরাবৃত্তি ঘটছে ফলে আমরা মেম্বারস্‌রা প্রশ্ন করার সময় পাচ্ছি না। স্যার, সরকার এবং বিরোধী পক্ষ উভয়কে নিয়েই রাজ্য। এই বিধানসভা হচ্ছে গঠন-মূলক আলোচনা করার পবিত্র স্থান তাই স্যার, এই বিধানসভার অধিবেশন আরও বাড়ানো হলে আমরা সবাই গঠন-মূলক আলোচনা করার সুযোগ পাব। স্যার, এইভাবে যদি আমাদের কণ্ঠ চেপে ধরা হয় এবং তাতে যদি রাজ্যের মঙ্গল হয় তাহলে আমাদের বলার কিছু নেই। স্যার, টাকার অভাবের জন্য যদি বিধানসভার অধিবেশন কমিয়ে দেয়া হয় তাহলে আমরা বিরোধীরা বিধানসভা চলাকালীন এলাউন্স ইত্যাদি নেব না। তবুও স্যার, অধিবেশনের দিন বাড়িয়ে দিন। স্যার, সরকারের একটা বিজ্ঞাপন নীতি আছে কোন পত্রিকা কত টাকার এডভারটাইজমেন্ট হবে। "ডেইলী দেশের কথা" পত্রিকা সবচেয়ে বেশী বিজ্ঞাপন পান এ নিয়ে আমি কাউকে দোষারূপ করছি না এবং এ ব্যাপারে আমার কোন আপত্তি নেই। কিন্তু এই রাজ্যে পত্রিকাগুলির কমপক্ষে ১০ (দশ) হাজার পরিবার আছে যারা স্যার, এই রাজ্যের সংবাদপত্র এবং ভবিষ্যতের কথা চিন্তা করেন। আমাদের গলা চেপে কণ্ঠ রোধ করুন কিন্তু পত্রিকার গলা চেপে কণ্ঠ রোধ করছেন কেন? তাদের উপরও এবার পিস্তল। এ,টি,টি,এফ, এনএল, এফ,টি তাদের জন্য পুরস্কার ঘোষণা করেছে রাজ্য সরকার যে, তাদের যদি ধরে দিতে পার তাহলে পুরস্কার দেব। এই যে সাংবাদিকদের উপর বন্দুক চাপিয়ে ধরেছে, তাদের জন্য পুরস্কার কে দেবে স্যার? এটা মনে হয় কেন্দ্র থেকে দিতে লাগবে। পত্রিকাগুলি বন্ধ হয়ে যাওয়ার মুখে। স্যার, একটা সময়ে আপনারা বলেছেন যে জরুরী অবস্থা হল কালো দিন, কালো দিবস। সেই জরুরী অবস্থার সময় আমরা দেখেছিলাম কোন কোন পত্রিকার অ্যাডি-টরিয়েল কলামগুলি খালি রেখে দিয়েছে। স্যার, এবার যারা গণতন্ত্রের কথা বলে, গণতন্ত্রের নামাবলী গায়ে দেয় তাদের পাবলিসিটি, অ্যাডভারটাইজমেন্ট পলিসির জন্য, আমার কাছে কয়েকটা পত্রিকা আছে, তাদের অ্যাডিটরিয়েল কলাম খালি রাখতে হয়েছে। তাদের কাছে থেকে জোর করে সই নেওয়া হয়েছে। বলা হয়েছে, "তোমরা সই দাও, নতুবা তোমরা পাবলিসিটি পাবেনা। সরকারী অ্যাডভার-টাইজমেন্ট পাবেনা।" এটা-ত ঠিক স্যার, সরকারী সাহায্য ছাড়া এই রাজ্যের কোন পত্রিকা চলতে পারেনা। এটা যেমন "ডেইলী দেশের কথার" ক্ষেত্রে প্রযোজ্য, অন্য পত্রিকার ক্ষেত্রেও প্রযোজ্য।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :—পয়েন্ট অব অর্ডার স্যার, জোর করে যে সই নেওয়া হয়েছে বললেন এটা অসত্য।

**শ্রী জওহর সাহা** :—স্যার, এটা পরে ব্যাখ্যা দিতে বলবেন। এটা পয়েন্ট অফ অর্ডার হয়না।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :—স্যার, ঘোষণা করা হয়েছে, কোয়েশ্চেনেয়ার ছাপানো হয়েছে। সেই কোয়েশ্চেনেয়ার তারা সমস্ত ফিল-আপ করে এই বিষয়গুলি যে সঠিক এবং যাদের কম সার্কুলেশান তাদের প্রমোট করার জন্য যে নীতি আমরা করেছি এই সম্পর্কে সহমত পোষণ করলেই তারা সই করবে। জোর করে করা হয়নি। জোর করে যে বলা হয়েছে ইট ইজ অ্যাবসোলিউটলি রং।

**মিঃ চেয়ারম্যান (শ্রীসমীরদেব সরকার)** :—মাননীয় সদস্য যেটা বলেছেন ঠিক আছে এটা পয়েন্ট অফ অর্ডার না, মাননীয় মন্ত্রী এটা পরিস্কার করেছেন। মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়েছে। আপনি আর কতক্ষণ বলবেন? আপনার অলরেডী ১৫ মিনিট হয়ে গেছে।

**শ্রীজওহর সাহা** :—স্যার, আমার কথার মধ্যে ডিসটার্ব করবে, উনি বক্তৃতা করবেন, এটাও কি আমার সময়ের মধ্যে আসবে নাকি? আমার আর এক মিনিট, স্যার, এখানে যে বিজ্ঞাপন নীতির কথা বলা হয়েছে, উগ্রপন্থী যদি আপনার বুকের মধ্যে পিস্তল ধরে বলে, চল আমার সংগে। আপনি না গিয়ে পারবেন? যদি বলে তোমার সংগে যা আছে দিয়ে দাও, আপনি না দিয়ে পারবেন? ঠিক এই রাজ্যের তথ্যমন্ত্রী একজন উগ্রপন্থীর মত সাংবাদিকদের বুকের মধ্যে বন্দুক ধরে বলে, সই দাও, তা- নাহলে পত্রিকা বন্ধ। স্যার, এই হচ্ছে অবস্থা। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি, উনি এখানে যত বক্তৃতাই দেন, এটা সাংবাদিকদের কথা নয় এটা উনার কথা। এখনও স্যার, ত্রিপুরা দর্পণ, এটা-ত বামপন্থী পত্রিকা এই রাজ্যে। ওরা সই করেনি কেন বলুন ত? দৈনিক সংবাদ-ত বুর্জোয়ার পত্রিকা আপনারা বলেন, আগে যদিও আপনাদের ছিল। সেই দৈনিক সংবাদও সই দেয়নি। অন্যরা বাধ্য হয়েছে সই দিতে। আমার অনুরোধ স্যার, আপনার মাধ্যমে, আমরা আগে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম দল বেঁধে যে এই করে রাজ্যের সংবাদপত্রগুলিকে ধ্বংস করবেন না। এই রাজ্যে অন্ততপক্ষে ১০ হাজার পরিবার সংবাদপত্রের সাথে জড়িত। এখানে যে আইনটা আছে, সেই আইনে সরকারের বিরুদ্ধে কোন কথা বলতে পারবেনা। যদি সরকারের বিরুদ্ধে কথা বলা হয় তাহলে বাঁধা পড়বে। স্যার, এই রাজ্যে উগ্রপন্থী তৎপরতায় ১ লক্ষ ৩০ হাজার জাতি-উপজাতি পরিবার বাস্তুচ্যুত। আমি এই নিয়ে বিধানসভায় প্রশ্ন করেছিলাম। অনেক প্রশ্ন আসে নি। আর বলেন বিজনেস্ নেই। জমির মধ্যে ধান লাগানোর পরে যদি বলা হয় এবার ফসল ভাল হয় নি, তাহলে তার একটা কারণ থাকে। কেন ভাল হয় নি যে না এবার খরায় নষ্ট হয়েছে বা বন্যাতে নষ্ট হয়েছে বা পোকায় খেয়ে ফেলেছে। আমাদের এখানেও বিজনেস নেই মানে কি সব হাপিজ হয়ে গেছে, খেয়ে ফেলেছে। খেয়ে ফেললে বিজনেস্ থাকবে কি করে স্যার? তার জন্য আজকেও রাত্রে নয়টা বাজবে।

স্যার, ১৩৫ হাজার জাতি উপজাতির পরিবার যারা বাস্তুচ্যুত হয়েছেন এই পরিবারগুলির

ভবিষ্যৎ কি, এরা কোথায় আছে। এখানে রাজনগরের এম,এল,এ সাহেব সুধন বাবু আছেন ওনাকে জিজ্ঞাসা করুন আমার অমরপুরের কত পরিবার গেছেন ওনার ওখানে। এখানে দীপক বাবু আছেন ওনাকে জিজ্ঞাসা করুন বড়জলাতে বিশালগড়ে, উদয়পুরের এম,এল,এ সাহেবরা আছেন ওনাদের জিজ্ঞাসা করুন আমার অমরপুরের কত পরিবার ওখানে গেছেন। তারপর নুতনবাজার অম্পি ও তৈছ্যাতে কত পরিবার গেছে এখানে তেলিয়ামুড়ার স্পীকার সাহেব আছেন ওনাকে জিজ্ঞাসা করুন ওনার ওখানে কত হাজার পরিবার আছেন। তা এই পরিবারগুলি কেন বাস্তুচ্যুত হল রাজ্যের উগ্রপন্থীদের তৎপরতার কারণে। কাজেই এই পরিবারগুলিকে তাদের জায়গায় প্রয়োজনীয় নিরাপত্তার মধ্য দিয়ে সরকারী আর্থিক পুনর্বাসনের ব্যবস্থা যাতে করা হয় এই আবেদন আমি রাজ্য সরকারের কাছে রাখছি। মহামান্য রাজ্যপালের বক্তব্যে এটা স্থান পায়নি। সুতরাং কি করে এটাকে সমর্থন করব? তারপর আইন শৃঙ্খলা যে পর্যায়ে আছে তাতে এই রাজ্যে শূন্যের কোটায়, লোকসংখ্যা অনুপাতে যদি হিসাব করা হয় তাহলে দেখা যায় আমাদের রাজ্যের লোকসংখ্যার অনুপাতে এই রাজ্যে প্রতিদিন কত জন খুন হয়, প্রায় পাঁচ হাজার লোক এই পর্যন্ত উগ্রপন্থীদের হাতে অপহৃত হয়েছে। কয়েকশত লোক এই পর্য্যন্ত খুন হয়েছে উগ্রপন্থীদের হাতে এছাড়া তো আছে সন্ত্রাসবাহিনী ও ক্যাডার বাহিনী, এদের হাতেতো মানুষ কম নির্যাতিত হচ্ছে না। সুতরাং স্যার, এই ভয়াবহ আইন শৃংখলার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। কাজেই এখানে বিরোধীদের আনীত এই সংযোজন যেগুলি এখানে উত্থাপিত হয়েছে এইগুলিকে আমি সমর্থন করছি এবং এইগুলিকে যাতে এর মধ্যে সংযোজন করা হয় এবং প্রয়োজনে মাননীয় রাজ্যপালকে এখানে আনা হোক, তার প্রভিশানও আছে। ওনাকে এনে ওনার বক্তব্যটাকে সংশোধিত করে আবার যদি উনি বক্তব্য রাখেন তো আমরা এটাকে সমর্থন করতে পারি। আমরা স্যার, সাদা হাতী বলতে পারি এবং জানিও। কিন্তু মহামান্য রাজ্যপালের একটা চেয়ার যেটা এটার অমর্যাদা নিশ্চয়ই আমরা করব না। এটা আমরা চাইও না। কিন্তু স্যার, এই এমন একটা অপদার্থ লোক এই রাজ্যের মানুষ বাংলা ভাষায় কথা বলে, স্যার, আমারা কি আশা করি না যে, যিনি পাঁচ বৎসর ধরে এই রাজ্যের রাজ্যপাল হিসাবে থাকেন তিনি বাংলায় অন্তত একটা কথা বিধানসভায় বলতে পারেন। অন্যান্য রাজ্যে এত দিন যদি একজন সেই রাজ্যে থাকে তাহলে সে অবশ্যই সেই রাজ্যের ভাষায় কথা বলেন, কিন্তু সাদা হাতীর ক্ষেত্রেই শুধু তার ব্যতিক্রম দেখা যায়। যাই হোক, আমাদের মাননীয় বিরোধী সদস্যদের আনীত সংযোজনীগুলি যাতে বিবেচিত হয় সেই আবেদন রেখে এবং তাঁরপ্রতি সমর্থন রেখে মহামান্য রাজ্যপাল মহোদয়ের বক্তব্যের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী মহোদয়, আমি তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :- মাননীয় মন্ত্রী শ্রীদুর্বাকর রিয়াং মহোদয়।

**শ্রীতুর্ব্বাজয় রিয়াং** (মন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এবং মাননীয় সদস্যবৃন্দ আমি প্রথমে গত ১৫ তারিখে এই হাউসে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব মাননীয় সংসদীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

স্যার, আমরা চতুর্থবারের মত বামফ্রন্ট সরকার গঠন করেন এবং বর্তমানে তার প্রায় এক বছর হয়ে গেছে। কিন্তু দুঃখের বিষয় এবং আমাদের ত্রিপুরার জনগণের দুর্ভাগ্যের বিষয় যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গেই একটা অশুভ শক্তি জন্ম নেয়। সেই অশুভশক্তির কারণে বামফ্রন্ট সরকারের ইচ্ছা থাকলেও উন্নয়নমূলক কাজ করতে পারছেন না। আপনারা নিশ্চয়ই জানেন যে ত্রিপুরায় যারা রাজনীতি করেন তারা জানেন যে, ভারতবর্ষ স্বাধীন হবার পর আজ পর্য্যন্ত দুইটা রাজনৈতিক দল একটা কংগ্রেস এবং আরেকটা বামফ্রন্ট তথা কমিউনিষ্ট পার্টি (মার্কসবাদী) এই রাজ্যের শাসন ক্ষমতায় এসেছে। ১৯৭৮ সালে যখন কংগ্রেস রাজত্বের অবসান হয় এবং যারা আজীবন সংগ্রাম করেছেন সেই কমিউনিষ্ট দলের হাতে শাসন ক্ষমতা যায়। তখন থেকেই ত্রিপুরা রাজ্যের উন্নয়নে আশ্চর্য জনকভাবে পরিবর্তন হতে শুরু করে—বিশেষ করে শিক্ষাক্ষেত্রে। এই রাজ্যের প্রয়াত আমাদের জনপ্রিয় নেতা প্রাক্তন মুখ্যমন্ত্রী দশরথ দেব উনার জীবনটা এই ত্রিপুরা রাজ্যের মানুষের জন্য অতিবাহিত করে গেছেন তিনি। ত্রিপুরা রাজ্যের রাজতন্ত্রের পরিবর্তন করে গণতন্ত্র প্রতিষ্ঠার জন্য আজীবন তিনি সংগ্রাম করে গেছেন। তার আজীবন সংগ্রামের ফলে সেই ১৯৭৮ সনে যখন বামফ্রন্টের হাতে ক্ষমতা আসলো তখন তিনি অত্যন্ত আনন্দের সহিত, অত্যন্ত জোরের সহিত ত্রিপুরার মানুষের জন্য কাজ করতে শুরু করেন। আমি তখন একবার তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। তখন তিনি আমাকে বললেন যে-তোমরা তো বনে জঙ্গলে ঘোরে ঘোরে বেড়াও—এখন যদি উপজাতিদের মধ্যে কোন পাশ করা মাধ্যমিক হোক বা অন্য কোন ডিগ্রীই পাশ করা হোক যদি থাকে তাকে নিয়ে এসো আমি তাকে চাকুরী দেব। তখন আমি তাকে বললাম যে আমার এখানে একজন মগ ছেলে বি,এস,সি, পাশ করে বসে আছে চাকুরী হয় নি তাকে চাকুরী দেওয়া হোক। তিনি তখন বললেন যে না, তুমি ভুল করছ আমার মনে হয় সে পাশ করেনি। কিন্তু আমি তাকে তখন তাঁর (দশরথ দেবের) কাছে নিয়ে এলাম। সঙ্গে সঙ্গে তাকে কলসী হাইস্কুলের প্রধান শিক্ষক পদে নিয়োগ করা হলো। এইভাবে সারা রাজ্যে শিক্ষার ব্যাপক সম্প্রসারণ করা হয়েছে। তিন চার মাইল পর পর জুনিয়র বেসিক স্কুল, সিনিয়র বেসিক স্কুল, হাই স্কুল, হায়ার সেকেণ্ডারী স্কুল করা হয়েছে। এইভাবে মাত্র পাঁচ বছরের মধ্যে সারা রাজ্যের সর্বত্র স্কুল প্রতিষ্ঠা করা হয় দশরথ দেবের প্রচেষ্টায়।

এইভাবে সারা রাজ্যের আরো উন্নতি হয়,অগ্রগতি হয় বিশেষ করে ট্রাইবেলদের মধ্যে যারা জুমিয়া যারা জুম চাষ করে জীবিকা নির্বাহ করতো তখন প্রায় শতকরা ৮০ জন উপজাতিই জুম চাষ করে জীবিকা নির্বাহ করতো। তাদের স্থায়ীভাবে পুনর্বাসন দেবার জন্য সারা ত্রিপুরায় সমস্ত জমিকে জরিপ করে উদ্বৃত্ত জমিতে তাদেরকে পুনর্বাসন দেওয়া হয়। এটা তিনি (দশরথদেব) করেছেন। এইভাবে রাস্তা-ঘাট করা হয়েছে, এবং বিভিন্নভাবে এই রাজ্যের উন্নতি-অগ্রগতি তিনি করে গেছেন। শুধু তাই নয়

সারা রাজ্যে শিক্ষা, সংস্কৃতি এবং কৃষি এই সব ক্ষেত্রেও ব্যাপক উন্নতি সাধনা করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এর পরবর্তী সময়ে বলপূর্বক এই রাজ্যের শাসন ক্ষমতাকে বামফ্রন্টকে হটিয়ে দেওয়া হলো, এবং তাকে হটিয়ে দিয়ে এলো বিগত পাঁচটা বছর কংগ্রেস-টি, ইউ, জে, এস, জোট সরকার ত্রিপুরার শাসন ক্ষমতায় এসেছিল। তারপর এরাজ্যে আবার আসল তৃতীয় বামফ্রন্ট সরকারের পর চতুর্থ বামফ্রন্ট সরকার। আমাদের এই সরকার রাজ্যের উন্নয়ন তথা অগ্রগতির জন্য রাজ্যের প্রতিটি ব্লক এবং ত্রিস্তর পঞ্চায়েতকে ব্যবহার করছে। কিন্তু আমাদের দুর্ভাগ্য এই যে, আমরা যখনই এই রাজ্যে ক্ষমতাসীন হয়েছি তখনই দেখা গিয়েছে অশুভ শক্তির মদতপুষ্ট উগ্রপন্থী মাসধারীরা সক্রিয় হয়ে রাজ্যের উন্নয়নে প্রতিবন্ধকতা সৃষ্টি করে। এর জন্য আমরা রাজ্যের জনগণের স্বার্থে অনেক উন্নয়ন মূলক কাজ ইচ্ছা থাকা সত্ত্বেও করে উঠতে পারছি না। কাজেই আজকে এই হাউসে আমার অনুরোধ থাকবে চলুন, আপনি-আমি সবাই মিলে এই অশুভ শক্তির তৎপরতা বন্ধে সক্রিয় ভূমিকা পালন করি-রাজ্যের জনগণের কল্যাণ কামনা করি। এটাই আজ আমাদের প্রত্যেকের করা উচিৎ। তা না হলে এই রাজ্যে কোন সরকারই জনগণের সেবার কোন কাজই করে উঠতে পারবে না বলেই আমি বিশ্বাস করি। আগামী তিন বছর যদি এভাবে চলতে থাকে তাহলে রাজ্যের জাতি-উপজাতি উভয় অংশের জনগণের মধ্যে ফাটল সৃষ্টি হতে বাধ্য এবং ট্রাইবেলদের আরোও সর্বনাশ হবে। কাজেই আমরা জনপ্রতিনিধিরা এই ব্যাপারে আরোও বেশী করে দায়িত্ব নিয়ে এগিয়ে আসতে হবে এটা আমি বিশ্বাস করতে পারি। মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ প্রদান করেছেন সেটা যুক্তি যুক্ত হওয়ায় এবং রাজ্যের সার্বিক কল্যাণের কথা উনার ভাষণে যেভাবে উল্লেখ রয়েছে সেটাকে আমি সমর্থন করে সবাইকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ চেয়ারম্যান (শ্রীসমীর দেবসরকার) :-- মাননীয় বিরোধী দলনেতা সমীররঞ্জন বর্মণ মহোদয়।

শ্রীসমীররঞ্জন বর্মণ :-- মাননীয় চেয়ারম্যান মহোদয় মহামহিম সনামধন্য রাজ্যপাল তাঁর লিখিত ভাষণে যে রাজনীতি বক্তব্য রেখেছেন তার কয়েকটি অনুচ্ছেদ নিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার, এটা অত্যন্ত দুর্ভাগ্যের যে এই হাউসে আমরা যারা আছি, কিছু দিন আগে হারিয়েছি রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী তথা রাজ্যের কমিউনিস্ট আন্দোলনের পুরোধা দশরথ দেবকে, আমরা হারিয়েছি এই বিধানসভার প্রাক্তন আন্দোলনের পুরোধা দশরথ দেবকে, আমরা হারিয়েছি এই বিধানসভার প্রাক্তন অধ্যক্ষ তথা রাজ্যের প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রী বিমল সিনহাকে এবং আমরা হারিয়েছি এই হাউসের সদস্য আনন্দমোহন রোয়াজাকে। তাঁদের প্রয়াণে তাঁদের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করা বা তাঁদের পরিবার-পরিজনের প্রতি সহানুভূতি প্রদর্শন করা বা ব্যক্ত করে রাজ্যপালের কোন বক্তব্য এই ভাষণে

উল্লেখ নেই। এটা নিয়ে উনার কোন দায়িত্বও নেই, কর্তব্যও নেই। এই রাজ্যে রাজ্যপাল রয়েছেন সি.পি.এম দলের হয়ে দালালি এবং চাটুকারিতা করার জন্য। উনার ভাষণের প্রথম ও দ্বিতীয় অনুচ্ছেদে উনি সব সদস্যকে স্বাগত জানিয়েছেন। ত্রিপুরাবাসীকে নববর্ষের শুভেচ্ছা জানিয়েছেন। উগ্রপন্থীদের হাতে নিহত মানুষদের জন্য তিনি গভীর সমবেদনা ও মর্মবেদনা প্রকাশ করেছেন। কাপুরোষিত কাজের জন্য তিনি উগ্রপন্থীদের ধিক্কার জানিয়েছেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে আমাদের রাজ্যের তিন-তিন জন বিধায়ক মারা গেছেন তাদের প্রতি ও তাদের পরিবারের প্রতি শ্রদ্ধা ও সমবেদনা জানাতে প্রয়োজনীয়তা মনে করেন নি। সেই কারণে আমি তার এই চাটুকারীতা ও দালালি বক্তব্যটাকে আমি তীব্র ভাষায় ধিক্কার জানাচ্ছি। সত্যিই আমি লজ্জিত ও দুঃখিত আজকে তার রাজনৈতিক দালালের উপর আমার বক্তব্য রাখতে হচ্ছে। আর দ্বিতীয়তঃ রাজ্যের উগ্রপন্থীর কারণ বিশ্লেষণ করতে গিয়ে রাজ্যপাল তার ভাষণে বলেছেন দীর্ঘকাল অপেক্ষার বঞ্চনার শিকার হয়ে থাকায় এক ধরণের রাগ বিরাজমান অনুভূতির উপজাতিদের মধ্যে সঞ্চালিত হয়েছে। যারফলে উপজাতি যুবকদের একাংশ বিভ্রান্ত হয়ে অস্ত্র হাতে তুলে নিয়েছে। উগ্রপন্থী সৃষ্টির রহস্য এই অনুভূতির মধ্যে নিহীত।

মাননীয় চেয়ারম্যান স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, অবহেলা শোষণ বঞ্চনা যদি এই কারণ থেকে উগ্রপন্থী সৃষ্টি হয়ে থাকে তাহলে আমি সবিনয়ে বলতে চাই ভারতবর্ষে যে ৩৪ কোটি লোক দরিদ্র রেখার নিচে বসবাস করে তাদের সবার উচিৎ ছিল উগ্রপন্থী হওয়া। কিন্তু তারা হন নি কেন? কারণ তাদের রাজনৈতিক সুযোগ দিয়ে তাদের উগ্রপন্থী হওয়ার সুযোগ দেওয়া হয় নি। এই ৩৪ কোটি লোকের মধ্যে সবচেয়ে বেশী নির্যাতিত হচ্ছে অনিল সরকার, সুকুমার বর্মণ, প্রকাশ দাসদের মত গরীব সম্প্রদায়ের লোকেরাই যারা ভারতবর্ষে সবচেয়ে বেশী নির্যাতিত। এটা ১৯৯৭ সালে আপনাদের প্রধানমন্ত্রী দেবগৌড়ার কথায় বলছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের কলকাতার আদিম জাতি যারা ছিল তারা আজকে কলকাতা ছেড়ে পালিয়ে গেছে। তাহলে সেখানে তারাও অস্ত্র হাতে নিয়ে তুলে নিয়ে বিদ্রোহ ঘোষণা করা দরকার ছিল। কোথায় তারা তো উগ্রপন্থী আশ্রয় নেয় নি। অস্ত্র হাতে তুলে নেয় নি। পাঞ্জাবে এক দশক ধরে রক্তের হোলি হচ্ছে। সেখানে তো অর্থনৈতিক বঞ্চনা থাকার কোন প্রশ্ন উঠে না। কাজেই স্যার, এখানে তারাই উগ্রপন্থী তৈরী করেছেন। তাদের আমলেই দাঙ্গা হয়েছে তাদের আমলেই উগ্রপন্থী সৃষ্টি হয়েছে স্যার, ত্রিপুরার ইতিহাসের দিকে যদি আমরা পেছন ফিরে তাকাই, তাহলে আমরা কি দেখতে পাই? ১০৩৫ বৎসর শাসন করেছেন এই ত্রিপুরার মহারাজারা। তখন তো এই পাহাড়ী বাঙালীর মধ্যে ভাতৃঘাতী দাঙ্গা হয়নি। ত্রিপুরা রাজ্যের মধ্যে একটি উদাহরণ নেই যে তখন পাহাড়ী বাঙালীর মধ্যে ভাতৃঘাতী দাঙ্গা হয়েছে। কংগ্রেস ১৯৪৯ ইং সনের ১৫ই অক্টোবরের পর থেকে ১৯৭৭ ইং সালের ডিসেম্বর পর্যন্ত প্রায় ৩০ বৎসর এক নাগারে এই রাজ্যে শাসন করেছে। তখন তো একটিও

উদাহরণ সেই ভাতৃঘাতী দাঙ্গা হয়েছে বলে। স্যার, বাদলদাদার ঐ সময়কার কথা। ১৯৮৮ ইং থেকে ১৯৯৩ ইং এই ৫ বৎসর কংগ্রেস এবং টি.ইউ.জে.এস, আমরা ক্ষমতায় ছিলাম। স্যার, আমাদের কাজকর্মে নিশ্চয়ই ত্রুটি বিচ্যুতি ছিল। কিন্তু ঐসময় তো ভাতৃঘাতী দাঙ্গা হয়নি। ক্ষমতায় আসার ৭ মাসের মধ্যে টি.এন.ভি-র সবাইকে আমরা জাতীয় মূলস্রোতে ফিরিয়ে এনেছি। ঐ তো টি.এন.ভি-র নেতা জাতীয় মূলস্রোতে ফিরে এসে আজকে বিধায়ক হয়েছেন। এই হাউজে তিনি উপস্থিত আছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৬ বৎসর যাবৎ রাজ্যে যে অরাজকতার পরিস্থিতি ছিল সেই অবস্থা আমাদের সময়ে ছিল না। বরং আমাদের ক্ষমতা থেকে উৎখাত করার জন্য বামফ্রন্ট সরকার তাদের গণমুক্তি পরিষদের বেকারদের দিয়ে ১৯৯০ সালে এ.ডি.সি-র নির্বাচনের আগে তৈরী করেছিল এ.টি.টি.এফ. বাহিনী। এদের ক্রমাগত আক্রমণে উপজাতি যুবসমিতির প্রবীণ নেতা তথা মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া অল্পের জন্য প্রাণে রক্ষা পেয়েছেন। নৃশংস ভাবে খুন হয়েছিল মাননীয় বিধায়ক শ্রীরবীন্দ্র দেববর্মার ভাইকে। তাছাড়া আমাদের অসংখ্য নেতা, সমর্থক, কর্মী গত ১৬ বৎসর যাবৎ খুন হয়েছে। এই এ.টি.টি এফ. বাহিনী এখন কেনক্রেসটাইনে পরিণত হয়েছে। কে এই ললিত? কে এই রঞ্জিত? কে ছিল রসিয়াম দেববর্মা? আমার বড়ভাই নগেন্দ্র জমাতিয়া তার আসল পরিচয় কি? সেটা ত্রিপুরার মানুষকে নতুন করে বলতে হবেনা। মাননীয় চেয়ারম্যান মহোদয়, এই কথা বললে মাননীয় বন্ধুরা অট্টহাসি হাসে। তাদের তা ভাল লাগেনা। কিন্তু তাদের রক্তচাপ বাড়লেও আসল কথা না বলে চুপ করে থাকা যাবে না। আমি শুধু একটা কথাই বলব স্যার, যারা অট্টহাসি হাসে, কেশব বাবু মুখে হাত দিয়ে হাসে, আমি তাদের জিজ্ঞাসা করতে চাই, কেশব বাবুই বলুন, বাদল বাবুই বলুন, নিরঞ্জন বাবুই বলুন, অঘোর বাবুই বলুন, সুকুমার বাবুই বলুন তারা স্যার, তেলিয়ামুড়া থেকে আমবাসা বা অমরপুর যেতে পারবেনা এস্কর্ট বা সিকিউরিটি ছাড়া। আগরতলা থেকে সিমনা, উদয়পুর থেকে সাব্রুম তারা যেতে পারবেন না। তাদের যাওয়ার ক্ষমতা নেই। স্যার, কংগ্রেস, যুবসমিতি বা টি.এন.ভি-কে ঠেকানোর জন্য ওদের তৈরী করা হয়েছিল এবং ওদের কে পালন করা হয়েছিল। সেই সমস্ত মনি-মাণিক্যরা আমাদের সঙ্গে আপনাদেরও ঠেঙাবে। অতএব রাজ্যপালের মুখ দিয়ে এই হাউজে যারা আবোল-তাবোল বলিয়েছেন তাদেরকে আমি অনুরোধ করব এইগুলি আর করবেন না। একটা উদাহরণ মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আমি দিচ্ছি ৮৮ থেকে ৯২ এর ১ম ভাগ পর্য্যন্ত ত্রিপুরায় আমরা ক্ষমতায় ছিলাম। আমি কি জিজ্ঞেস করতে পারি এই সমস্ত মনি-মানিক্যের হুযুরদের ঐ সময় তাদের কটা কনভয় ছিল? কটা সিকিউরিটি ছিল? তখন তো তাদের কেউ হত্যা করেনি। তখন তো তারা একা যেতে পারতেন। আগরতলা থেকে সাব্রুম, আগরতলা থেকে ধর্মনগর। তাদের তো তখন কেউ হত্যা করেনি। কনভয় ছাড়া তারা যেতে পারতেন। আমি কি

জিজ্ঞেস করতে পারি ওদের, বামফ্রন্ট ক্ষমতায় এলেই রাজ্যে কেন কালিদাস দেববর্মার মত প্রাক্তন বিধায়ক, গৌতম দত্তের মত প্রাক্তন বিধায়ক, পরিমল সাহার মত বিধায়ক, বিমল সিংহার মত মন্ত্রী, এম.এল.এরা আনন্দ রোয়াজার মত প্রাক্তন বিধায়ক তাদের হত্যা করা হয় তারা যখন ক্ষমতায় আসে। একটি উদাহরণ দিয়ে দেখাতে পারবেন কংগ্রেস যখন ক্ষমতায় ছিল, কংগ্রেস টি, ইউ. জে. এস. যখন ৫ বৎসর যখন ক্ষমতায় ছিল তখন একজন বিধায়ক বা মন্ত্রীর গায়ে উগ্রপন্থীরা হাত দিয়েছে। একটি উদাহরণ দেখানোর ক্ষমতা ওদের নেই। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আরেকটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে সবার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পত্র পত্রিকা মাধ্যমে অত্যন্ত দুঃখজনক ঘটনা। মাননীয় মুখ্যমন্ত্রী তার এক দুজন মন্ত্রী কিছু কিছু জায়গায় গিয়ে বিশেষ করে যে সমস্ত জায়গায় পাহাড়ী এবং বাঙ্গালী সম্প্রদায়ের মিশ্র জনবসতি সেই সমস্ত জায়গায় গিয়ে ওনারা বক্তৃতা দেন। ওদের বক্তৃতা শুনে আমি অবাক হয়ে লক্ষ্য করেছি যে রাজ্যের বিভিন্ন প্রত্যন্ত অঞ্চলে বিশেষ করে মিশ্র জনবসতিপুর্ণ এলাকায় ভাষণ দিতে গিয়ে মুখ্যমন্ত্রী ও তার দু'একজন অনুগামীরা বলেছেন "ত্রিপুরার উপজাতিরা সংখ্যাগরিষ্ট ছিল।" বাঙ্গালী উদ্বাস্তুরা এসে তাদের সংখ্যালঘুতে পরিণত করেছে। তারপর এই বিষাক্ত এবং বিভেদমূলক শব্দগুলোকে শুদ্ধ করার চেষ্টা করেন রবীন্দ্রনাথের সঙ্গে ত্রিপুরা সম্পর্কে ইত্যাদি কথা বলেন। স্যার, আমাদের প্রত্যন্ত অঞ্চল গোবিন্দ বাড়ি, নাতিন মনু, দলপতি ভগীরথ কিংবা ঘোরাখাপ্পার মত দরিদ্র জুমিয়ারা, তাদের কাছে রবীন্দ্রনাথের কি মূল্য ? রবীন্দ্রনাথের সাহিত্য, রবীন্দ্রনাথের কাব্যের কি মূল্য। আমি কি তাদের জিজ্ঞেস করতে পারি যে তাদের মুখ্যমন্ত্রী এ সমস্ত কথা কি জন্য বলেন ? স্যার, আমার রাজনৈতিক জ্ঞানও সীমিত। কেশববাবুর মত আমার বিশাল রাজনৈতিক জ্ঞান এবং স্বীকৃত আমি নই। কিন্তু আমি দু-একটা কথা আপনার মাধ্যমে বলতে চাই। মুখ্যমন্ত্রী ও তার মন্ত্রীরা বক্তব্যের ১ম অংশটি সম্পর্কে আমার প্রশ্ন, মুখ্যমন্ত্রী বা তার অনুগামীরা ত্রিপুরার সমস্ত বাঙ্গালীকে উদ্বাস্তু মনে করে কিনা এটাই হাউজে বলুক। ত্রিপুরায় বাঙ্গালী যারা, তারা উদ্বাস্তু কিনা ? অথবা ৫০ ৬০ এর দশকে যে সমস্ত বাঙ্গালীরা এখানে আসেন তারা এবং ঐ ৫০ এবং ৬০ এর দশকে যাদের জন্ম হয়েছে তারা যারা বোনফোর্ডে ভারতীয় নাগরিক হয়েছেন তাদের ওনারা উদ্বাস্তু বলে মনে করেন কিনা ? ঐ সমস্ত বাঙ্গালীদের তারা উদ্বাস্তু বলে মনে করেন কিনা ? একটি রাজ্যের সংখ্যা গুরু সম্প্রদায় যদি আইন মোতাবেক ভারতীয় নাগরিক হয়েও মুখ্যমন্ত্রী বা সি,পি, এম নেতৃত্বের চোখে উদ্বাস্তু হয়ে থাকে তাহলে আমরা এ,টি,টি, এফ কে দোষ দিতাম। তাহলে তো তারা ঠিকই বলে ১৯৫১ সালের পর যাঁরা এই রাজ্যে এসেছেন তাদের সবাইকে চলে যেতে হবে। কারণ তথাকথিত উদ্বাস্তু কখনো স্থায়ী বাসিন্দা হতে পারে না। এই যুক্তিতে বামফ্রন্টের স্থাবর নেতারা, মন্ত্রীরা, কর্মীর সমস্ত বাঙ্গালী জাতি শেখ হাসিনা, প্রফুল্ল মহন্ত অথবা জ্যোতিবসুর শ্রীচরণে গিয়ে ওদের আশ্রয় প্রার্থনা করা। সমস্ত বাঙ্গালী উদ্বাস্তু, সি,পি, এম-এর যারা মন্ত্রী, বিধায়ক আছেন তারা গিয়ে জ্যোতি বসুর, হাসিনার পদপ্রান্তে গলায় গামছা দিয়ে বলা উচিৎ যে আমাদের আশ্রয় দিন। মাননীয়

চেয়ারম্যান মহোদয়, আমি মুখ্যমন্ত্রী ও তাঁর কোন কোন মন্ত্রীকে দোষীরূপ করি না। কারণ ওনারা এই সমস্ত বিষাক্ত বিভেদমূলক চিন্তা চেতনা পেয়েছেন তাদের দুএকজন পূর্ব শরিকের কাছ থেকে। স্যার, এই সমস্ত পূর্ব শরিকরা ৪৮ থেকে ৫২ সালে ত্রিপুরায় বাঙ্গাল খেদাও আন্দোলনের জন্ম দিয়েছিলেন। এই দুই সম্প্রদায়ের মধ্যে আজীবন বীজ ছড়িয়ে দিয়ে গেছেন। স্যার, আমরা অনেকে হয়তো ইতিহাস পড়ি কিন্তু ইতিহাস থেকে শিক্ষা নিতে জানি না বা পারি না। স্বাধীনতার আগে ত্রিপুরার ভৌগোলিক অবস্থানের কথা আমরা জানি। দেশ ভাগের আগে বিভক্ত ত্রিপুরার বর্তমান অংশে উপজাতিরা সংখ্যাগরিষ্ঠ ছিল। আমরা এও জানি দেশ বিভাগের ফলে যে সমস্ত জাতি এবং উপজাতি সমাজের মানুষ এখানে এসেছে তাদের শতকরা ৯৫ ভাগ তদানীন্তন মহারাজার প্রজা ছিল। যারা এখানে এসেছেন তারা বৃহত্তর ত্রিপুরার বিভাগের আগে মহারাজার প্রজা ছিলেন। মহারাজাকে তারা খাজনা দিত চাকলার রশিদবাদ, ব্রাহ্মণবাড়িয়া, চিটাগাং হিল থেকে নিম্ন ভাগ এবং নোওয়াখালি সীমানা পর্য্যন্ত। কোথায় যাবে ত্রিপুরার মহারাজার শাসনের হাজার বছরের উপর খাজনা দিয়ে বসতি স্থাপন করেছে। তারা কোথায় যাবে? তারা এখানে এসেছে তারা তাদের নাগরিকত্ব লাভ করেছে। স্যার, এর পরের ইতিহাসও আপনার এবং আমাদের সবার জানা। কারণ, দেশের বা কারোর দেহের ক্ষতচিহ্নে ক্রমাগত লবণ ঢেলে দিলে বা খুঁচিয়ে দিলে শ্বেত রোগে পরিণত হয়। বাল্যকাল হতে যে কোন সম্প্রদায়ের বালক বালিকা ক্রমাগত সি,পি,এম দলের বিষাক্ত মিথ্যা প্রচার শুনে, তার নিজ বাস-ভূমিতে অন্য সম্প্রদায়ের লোক আসে তাদের অস্তিত্ব বিপন্ন হবে। এই অবস্থার মধ্যে সৎভাবনার প্রচার তাদের কাছে অবান্তর। এমন হতেই পারে, সাম্প্রদায়িক বীজ ঢোকার ফলে যে কোন সম্প্রদায়ের যুবক বা শিশুদের কাছে স্বাভাবিক মানসিক অবস্থা প্রত্যাশা করা মারাত্মক ভুল। স্যার, আমি সংখ্যাগুরু বা সংখ্যালঘু প্রশ্নে এইভাবে দুরভিসন্ধিমূলক প্রচারের বিরুদ্ধে। আমাদের প্রধান উদ্দেশ্য হল পিছিয়ে পড়া উপজাতি সম্প্রদায়ের আর্থিক উন্নয়ণ ও জাতি গঠন প্রক্রিয়াকে ত্বরান্বিত করা। সততার সঙ্গে এবং আন্তরিকভাবে করলে সেই কাজ খুব কঠিন নয়। সেই জন্য সাম্প্রদায়িক বিভাজনকে তীব্র করার কোন প্রয়োজন নেই। পরিশেষে স্মরণ করে দিতে চাই যে, আজ আপনারা বদমতলব নিয়ে যে অংশকে উদ্বাস্তু চিহ্নিত করতে চাইছেন, তাদের এই রাজ্যে তথাকথিত পুনর্বাসনের জন্য আপনাদের অনেকে এক সময় আন্দোলন করেছেন এবং তার প্রয়োজন দেখা দিয়েছিল ঐ সময় বাঙ্গাল খেদাও আন্দোলন মোকাবিলা করতে গিয়ে। আমি স্মরণ করে দিচ্ছি, ১৯৫৩ ইং হইতে-১৯৫৪ সালে অমূল্য কাঞ্চন দত্তের নেতৃত্বে গঠিত হয়েছিল উদ্বাস্তু পুণর্বাসন সমিতি এবং বর্ষীয়ান নেতা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির শ্রীনৃপেন চক্রবর্ত্তী উদ্বাস্তু স্বার্থে বেশ কয়েকবার এই ত্রিপুরায় অনশনও করেছিলেন। কাজেই ইতিহাসকে বিকৃত না করে এই রাজ্যকে সাম্প্রদায়িকতার আগুনে না জ্বালিয়ে সততার সঙ্গে এই উপজাতির স্বার্থে রক্ষা করুন। কংগ্রেস, যুবসমিতি এবং টি,এন,ভি মিলিতভাবে একটা সরকারকে সহযোগিতার হাত বাড়িয়ে দিতে সদা

প্রস্তুত। স্যার, কংগ্রেস উপজাতি ভাইবোন এবং মায়েদের জন্য স্বাধীনতার পর থেকে আন্দোলন করে আসছে। কংগ্রেসই একমাত্র জাতীয় দল যারা ত্রিপুরার উপজাতির স্বার্থ রক্ষার জন্য বাই লর্ড প্রজেক্ট ত্রিপুরায় চালু করে, এস,টি ব্লক ত্রিপুরায় চালু করে, ল্যাণ্ড রিফরমস্ অ্যাক্ট ১৯৬৪ ত্রিপুরায় চালু করে, ল্যাণ্ড রিফরমস্ অ্যাক্ট ১৯৭৪এর সংশোধনের মাধ্যমে ত্রিপুরায় পরবর্তীকালে আরও সংশোধন হয়ে তার সহযোগিতা করে। কংগ্রেসই একমাত্র দল এই রাজ্যে আঞ্চলিক দল টি,ইউ,জে,এসকে নিয়ে সংগ্রাম করে কেন্দ্রীয় সরকার তদানীন্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে আমরা বুঝিয়ে এই রাজ্যের সিকস্ সিডিউল এনেছে। কাজেই কংগ্রেসকে উপজাতি স্বার্থ সংরক্ষণের জন্য কারোর কাছ থেকে শিক্ষা গ্রহণ করতে হবে না। মাননীয় পার্লামেন্টের এফিয়াস্ মিনিষ্টার না বুঝে ও ভান করে মুচকি মুচকি হাসেন। আমি জিজ্ঞাসা করতে চাই আপনি কি জানেন ? এই হাউসে যখন আমরা শ্রীনৃপেনবাবু টি,ইউ,জে,এস নেতা দাবি তোলেছিল ত্রিপুরাতে এ,ডি,সির সিক্স সিডিউলের জন্য। তখন শ্রীনৃপেন চক্রবর্তীর দাবির বিরোধিতা করেছিলেন। এই এসেম্রী প্রসিডিংএ সে কথা উল্লেখ আছে। যদি না জানেন তাহলে আমি প্রসিডিং দেব পরে দেখবেন। তখন আপনাদের দল, আপনাদের দলের মুখ্যমন্ত্রী এই হাউসে দাঁড়িয়ে ত্রিপুরার এ,ডি,সি ওদের বলা হয়েছিল। মাননীয় চেয়ারম্যান মহোদয়, রাজ্যে উনার মতো শিক্ষক মুখ্যমন্ত্রী বলে মুখ্যমন্ত্রীর আজকে এই অবস্থা। মুখ্যমন্ত্রী ওর কাছ থেকে পড়াশোনা করেছে বলেই মুখ্যমন্ত্রীর এই অবস্থা রাজ্যের সর্বনাশ। মাননীয় চেয়ারম্যান মহোদয়, একটা ছোট উদাহরণ দিচ্ছি। জোট আমলে তখন আমি মুখ্যমন্ত্রী। আমরা দেখেছিলাম ত্রিপুরা রাজ্যে পাহাড়ী ভাইদের জমি যাতে হস্তচ্যুত না হয়। আমরাই প্রথম আইন করেছিলাম সিটিজেনশীপ যে সমস্ত নাগরিকের নেই তারা ত্রিপুরায় জমি ক্রয় করতে পারবে না। এই আইনটা কংগ্রেস এবং টি,ইউ,জে,এস-এর আমলে হয়েছে। এটা ওদের আমলে হয়নি। ওদের পত্রিকা "ডেইলী দেশের কথায়" এর সমালোচনা বেরিয়েছিল। বিভিন্ন লোক আমাদের বিদ্রোহ করেছিল আমরা মাথা নোয়াইনি। এই রাজ্যের স্বার্থে পাহাড়ী বাঙ্গালী ঐক্যের স্বার্থে আমরা সেই আইন প্রচলন করেছিলাম। আসুন যেটা প্রয়োজন সেই ব্যাপারে আসুন না, আমরা সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছি। আসুন যেটা প্রয়োজন ১৯৭৪ সালের ২৫ মার্চের পরে যারা আসছে তাদের বের করা, তাদের চিহ্নিত করার কাজে আমরা হাত দেই। সেটাতে আপনারা যাবেন না। তার বড় প্রমাণ বীরজীৎবাবুর কৈলাশহর এলাকা, সোনামুড়া এলাকা, আমার বিশালগড় এলাকা, আগরতলার রামপুর, জয়পুর, কালিকাপুর গিয়ে দেখুন কিভাবে সিটিজেনশীপের মেলা হচ্ছে, কার্ড দেওয়া হচ্ছে, বসতি স্থাপন করা হচ্ছে সরকারী জায়গায়। কারা ওরা, কবে আসছে ? স্যার, ওদের বলে লাভ হবে না। মাননীয় চেয়ারম্যান মহোদয়, কাজেই ইতিহাসকে বিকৃত করে এই রাজ্যের সাম্প্রদায়িকতার আগুন না জ্বালিয়ে সততার সঙ্গে উপজাতি স্বার্থ রক্ষা করুন আমরা আপনাদের সঙ্গে আছি। স্বনামধন্য রাজ্যপাল তাঁর ভাষণে তৃতীয় অনুচ্ছেদের আরেক জায়গায় বলেছেন কি করে এই সরকার উগ্রপন্থীদের তৈরী করে, কি করে এই সরকার উগ্রপন্থীদের মদত দেয়, কি করে এই মদতের কাজে মাননীয় রাজ্যপালকে লাগানো হয়েছে।

আমি পড়ে শুনাচ্ছি এখানেই আছে। "আত্মসমর্পণকারী বৈরীদের পুনর্বাসনের জন্য আমার সরকার আন্তরিকভাবে তাদেরকে এক গুচ্ছ সুবিধা দেওয়ার কথা ঘোষণা করেছে।" এই পুনর্বাসনমূলক গুচ্ছ সুবিধার মধ্যে অন্যতম হল নারী নিগ্রহ ব্যতীত সমস্ত মামলা প্রত্যাহার করে নেওয়া হবে। কথা হল খুন কর, আগুন লাগাও, জমি দখল কর, ধান কেটে নিয়ে যাও, চাঁদা তোল, কিডন্যাপ কর সমস্ত মামলা আমরা তোলে নিয়ে যাব। অবিশ্বাস্য ভাষণ রাজ্যপালকে দিয়ে দেওয়া হয়েছে। সংখ্যালঘু সম্প্রদায়ে যারা আছেন বিশ জন গঠিত পূর্ণ এলাকার তাদের হটিয়ে দাও। কোন ভয় নেই আগুন লাগালে। মামলা আমরা তোলে নেব। এই এড্রেস রাজ্যপালকে মহৎ ইউনিভার্সিটির দপ্তরে প্রফেসর সিদ্ধেশ্বর প্রসাদকে দিয়ে এই এড্রেস রাজ্যসভায় দিয়েছেন। এই হল সরকারের অবস্থা। যে সরকার ইন্দন যোগায়, খুন খারাপী হোক। ওরা আবার হাসে, ওরা কথা বলে। ওদের মুখে কালি দিয়ে ত্রিপুরা থেকে বের করে দেওয়া উচিৎ। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ওরা লম্বা লম্বা কথা বলে জাতি উপজাতি সম্প্রীতি রক্ষা বামফ্রন্টের মায়াকান্না আসলে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। এদের মধ্যে কোন আন্তরিকতা নেই। স্যার, আপনার নিশ্চয়ই মনে আছে ১৯৯৫ সালে দীর্ঘ আন্দোলনের পর মনিপুরী ভাষা সংবিধানের অষ্টম তফসিলে অন্তর্ভূক্ত করা হয়েছে। এখানেও আপনারা আসুন না, আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে বলছি, চলুন না আমরা পাহাড়ী বাঙ্গালী মিলে যৌথ আন্দোলনের মাধ্যমে ককবরক ভাষার স্বীকৃতির ব্যবস্থা করতে পারি। ভাষার তথ্যবিদদের মতে এই ভাষা অত্যন্ত উন্নত। কেন অষ্টম তফসিলে এই ককবরক ভাষা অন্তর্ভূক্ত হবে না? আমি প্রস্তাব করছি আজই এই বিধানসভায় এই বিষয়ের সর্বসম্মত প্রস্তাবটি উল্লিখিত হোক। স্যার, আমাদের সময়ে সম্ভবত ১৯৭৩ সালে যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন প্রথম ককবরক ভাষার প্রাথমিক শিক্ষা চালু করা হয়। কিন্তু এর পরে কি হল বামফ্রন্ট তর্ক বিতর্কের সৃষ্টি করে দিল। এই ভাষাটির সর্বনাশ করার জন্য। এই বিষয়ে বামফ্রন্টের মনোভাব সংস্কৃতি সাম্রাজ্যবাদের নামান্তর। আমি মনে করি ককবরক ভাষায় লিপি নির্ধারণের বিষয়টি উপজাতিদেরই একমাত্র অধিকার। পরামর্শ চাইলে আমরা দিতে পারি।

দ্বিতীয়তঃ— স্যার, আমি প্রস্তাব করছি রাজন্য ত্রিপুরার ইতিহাস। আমাদের বিদ্যালয় এবং মহাবিদ্যালয় স্তরে অবশ্যই পাঠ্য করা হোক মহাবিদ্যালয় থেকে শুরু করে এই ইতিহাস পড়লে উভয় সম্প্রদায়ের মানুষ উপলব্দি করতে পারবে ত্রিপুরার পাহাড়ী বাঙ্গালী পরস্পরের জাত শত্রু নয়। কারণ একে অন্যের পরিপূরক। বামফ্রন্ট যেভাবে ত্রিপুরার রাজ পরিবারকে ছোট করার চেষ্টা করে তা অত্যন্ত আপত্তিকর এবং নিন্দনীয়। এর বিরোদ্ধে তীব্র প্রতিবাদ হওয়া উচিৎ। ন্যূনতম ইতিহাস চেতনা থাকলেও ওদের চেতনা থাকবে। তারা এটা করবে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, চতুর্থতঃ— আমি বিগত ১৮,০১,৯৯ ইং মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে সাতটি প্রশ্ন তুলেছিলাম কর্মচারীদের বেতন ভাতা বৃদ্ধির ব্যাপার নিয়ে।

আমি তাদের কাছ থেকে পরিস্কার ভাবে উত্তর জানতে চেয়েছিলাম। এই যে একটা প্রকট চেষ্টায় এই সাতটি প্রশ্নের উত্তর চেপে দেওয়া এবং অসত্য তথ্য এই বিধানসভায় দেওয়া। বিশেষ করে আমার এক, দুই, তিন এবং চার প্রশ্নে স্যার, আমি সাতটার মধ্যে এক নং প্রশ্নে বলেছিলাম বর্তমান অর্থ বছরে পরিকল্পনা বাজেট পরিকল্পনা বহির্ভূত রাজস্ব খাতে কর্মচারীদের পে কমিশন রূপায়ণের জন্য বেতন ভাতা খাতে কোন অর্থ কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন বরাদ্দ করেছেন কিনা ? দুই নং যদি করে থাকেন তবে কোন কোন খাতে কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছে। চার নং গুল্লা কমিশনের রিপোর্টের ভিত্তিতে রাজ্য সরকার অতিরিক্ত কত কোটি টাকা ইতিমধ্যে পেয়েছেন এবং কি কি খাতে তা বরাদ্দ করা হয়েছে ? স্যার, একটু দয়া করে আপনি এটাদেখবেন। আমি রেফার করছি এইজন্য আপনাকে একটা কপি দেওয়া উচিৎ। অর্থমন্ত্রীর ফাইলের কপি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি, যতদূর বুঝতে পেরেছি মাননীয় অর্থমন্ত্রী গত ১৮,০১,৯৯ ইং তারিখে বলেছেন যে কর্মচারীদের পে রিভিশানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন অর্থই উনি পাননি। এবং দ্বিতীয় গুল্লা কমিশনও রাজ্যকে কোন অর্থও দেননি। মাননীয় অর্থমন্ত্রী কর্মচারীদের বেতন ভাতা নিয়ে যেমন অসত্য সত্য এই হাউজে পরিবেশন করেছেন। ঠিক তেমনি বেতন ভাতার জন্য কেন্দ্রের কাছ থেকে কোন অর্থ না পাওয়া বা গুল্লা কমিশন রাজ্যকে কোন অর্থ না দেওয়ার কথাও অসত্য। আবার রাজ্যপালকে দিয়ে বলানো হয়েছে যে, কেন্দ্রীয় হারে রাজ্যপালকে দিয়ে ১৯ নং পেরাগ্রাফে রাজ্যপালের পক্ষে বলানো হয়েছে। রাজ্য সরকারী কর্মচারীদের বেতন কাঠামোর উন্নয়নের জন্য ৪র্থ ত্রিপুরা বেতন কমিশন সুপারিশ কার্যকরী করা হয়েছে। কোথায় কার্যকরী হয়েছে ? মাননীয় চেয়ারম্যান আপনি, আমি, সর্বশ্রেণীর কর্মচারী, জনসাধারণ সবাই জানেন যদিও রাজ্য সরকারের উপর নিরন্তন বোঝা বাড়ছে। প্রস্ প্রত্যাশিত সমস্যা সমাধানে আমরা কেন্দ্রীয় সাহায্যের দাবী জানিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহোদয় স্যার, Financial Resource Division, Planing Commission. Financial Resource Number 4/23/97 as affaired Financial Resource a bill Government of India Planning Commission subject annual plan 1998-99 official level affaired discussion financial resource discussion Tripura. A copp of the minors of the official level affaire discussion held between advisor affairs a principle Secretary of Tripura ciculated herewith minors have been circulated Sir, It is very necessary and the world minors what does it, name. According to oxford Dictionary minors is as official memorandum authorised and recomanding of course of action. Now they have authorised planning Commission and authorised a course of action for Government. What is the course of action their authorised,

I am reading the relevant portion 1998 just 1999. The extremists include expenditure on pay revision of Rs. 196,60 crores of which 36 crores are for D,A. and Rs. 150 crores are for pay revision of the employees and and 10.56 crores are for terminal benefits. স্যার, এর কপি সুজিত শর্মা এবং মনোজকুমার সহেবকে দেওয়া হয়েছে। অর্থ শাস্ত্রে আমি বাদলবাবুর মত পারদর্শী নই। আমি সোজা সরল মানুষ। অর্থশাস্ত্রের নিয়ম অনুযায়ী এই টাকাটা ১৯৬ কোটি ১৯৯৮-৯৯ সালের বাজেটে ধরার কথা। আমি সারা বাজেট বই ঘেটেও এই অংকের টাকা কর্মচারীদের পে-রিভিশানের জন্য ধরা হয়েছে বলে দেখতে পাই নি। আপনিও এই বাজেট বই দেখেছেন স্যার। তবে খুবই ধূর্ত্ততার সঙ্গে মাননীয় অর্থমন্ত্রী বাজেট বইয়ের ৫২৫ নাম্বার পেজে দিয়েছেন ২০৭০ হেডে, ত্রিপুরা কোয়থ পে কমিশন। কিন্তু টাকার ঘর শূন্য। কিছুই নেই। মার্গিং করে নিয়ে গেছে ২০৭০তে। সেখানে আদার হেডে ধরা হয়েছে ২০০ কোটি টাকা। স্যার স্বাভাবিকভাবে পে-রিভিশান বলে কিছু লেখা নেই। আমি সে সময়ও বাজেট বক্তৃতা দেওয়ার সময়ে বলেছিলাম, আদার হেডের টাকা অডিট হয় না। আর, আজকালতো অডিটরা আন-সিকিউরড ফীল করার কারণে ভেতরে যেতে চান না। আগরতলায় বসেই অডিট করেন। আর এই সরকারও সাফিসিয়েন্ট সিকিউরিটি দেবে না যাতে অডিটররা ভেতরে গিয়ে অডিট করতে পারেন ও চুরি চ্যাছরামি ধরতে পারেন। আনটাইড ফাণ্ড যা আজকাল নাম হয়েছে, পি,ডি,এফ (পঞ্চায়েত ডেভেলাপমেণ্ট ফাণ্ড)-এর মাধ্যমে টাকা নয়ছয় করার জন্য। স্যার, মাননীয় অর্থমন্ত্রী এ ব্যাপারে সঠিক কোন তথ্য দিতে পারেন নি। স্যার, এই ২০০ কোটি টাকার টাকা আদার হেডে পি,ডি,এফ-এ নেওয়ার জন্য আন-ক্লাসিফাইড দেখান হয়েছে। সামনে সাপ্লিমেণ্টারী বাজট আছে সেখানে করবেন। ঐ আপনার পেঁছনে বসে সবকিছু রেডি করছেন।

(ভয়েসেস্ ফ্রম ট্রেজারী বেঞ্চ ভয় পেলেন নাকি)

আমার ভয় নেই। আপনারা তো সবাই মেঁচ শিয়াল, আপনাদের আবার ভয় কি? স্যার, ১৯৯৮-৯৯ সালের বাজেটে ২০০ কোটি টাকা যা দেখিয়েছেন তার মধ্যে আমার কাছে খবর আছে, ১০৭ কোটি টাকা ইতিমধ্যে সরানো হয়েছে অন্য খাতে। যা পরবর্ত্তী সময়ে সাপ্লিমেণ্টারী বাজেটে দেখান হবে। সরকারী কর্মচারীদের সুবিধা দেবে বলে ২৬ ডিসেম্বর ১৯৯৮ ইং তারিখে যে ঘোষণা দিয়েছেন তাতে অক্টোবর থেকে মার্চ এই ছয় মাসে আপনারা সাক্ষ্য বিহীন যে হ্যাণ্ড নোট দিয়েছেন তাতে সর্বসাকুল্যে ৪৫ থেকে ৫০ কোটি টাকা লাগবে। অবশ্য এর মধ্যে আমি পেনশনারদের জন্য যে টাকা ধরা হয়েছে সেটা আমি মধ্যে ধরি নি। পঞ্চমতঃ, মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণের অনুচ্ছেদ নং ৪-এ তিনি বলেছেন "সাম্রাজ্যবাদী শিবির গোটা বিশ্বব্যাপী তাদের আধিপত্য বিস্তার করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এ ধরণের প্রচেষ্টার সাম্প্রতিক দৃষ্টান্ত পরিলক্ষিত হয়েছে,

ইরাকের উপর মার্কিন যুক্তরাষ্ট্র ও ব্রিটেনের সাম্প্রতিক আক্রমণের ঘটনায়। সাম্প্রতিককালে এদেশে পারমানবিক বিস্ফোরণের ঘটনাটি আমাদের শান্তিপূর্ণ সহাবস্থানের নীতি থেকে বিচ্যুত করেছে। স্মরণ করা যেতে পারে পারমানবিক বিস্ফোরণের ঘটনায় আমরা গোটা বিশ্ব সমাজের কঠোর সমালোচনার সম্মুখীন হয়েছি। স্যার, দুর্ভাগ্য আমাদের যে মাননীয় রাজ্যপাল মহোদয়ের এই রাজনৈতিক ভাষা মাননীয় রাষ্ট্রপতির বক্তব্যকেও বিরোধিতা করেছে যে রাষ্ট্রপতি সারা বিশ্বে ঘুরে বেড়াচ্ছেন এবং বলেছেন যে পারমাণু অস্ত্র শক্তিধর রাষ্ট্র হয়ে ভারতবর্ষ ঠিক কাজ করেছে। আমরা যাকে ভোট দিয়ে নির্বাচিত করেছি সেই রাষ্ট্রপতির বক্তব্যকেও উনি বিরোধিতা করেছেন। স্যার, খোলা বাজার অর্থনীতি আমরা দলীয় অর্থনীতি। যেটা রাষ্ট্রপতি এবং আমার দলের পেছনে জ্যোতিবসু খোলা বাজার অর্থনীতিকে সমর্থন করেন। অথচ মাননীয় রাজ্যপাল মহোদয় এই খোলা বাজার অর্থনীতিকে বিরোধিতা করেছেন। স্যার, আমি মনে করি বিদেশী শক্তির কিছু দালালের কথায় মাননীয় রাজ্যপালের এই ধরণের দালালী এই হাউসে করা সঙ্গত হয় নি। স্যার, ওঁদের দল ভারত ছাড়ো আন্দোলনের বিরোধিতা করেছিল, নেতাজীকে ওঁরা বলেছিল জাপানের দালাল, তোজোর কুকুর, ওঁরা নেতাজী, আবুল কালাম আজাদ, খান আবদুল গফুর খান, গান্ধীজী ও জওহর লাল নেহেরুকে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের সময় বিদেশের হাতে ধরিয়ে দিয়েছিল বলে বলেছিল, সেই সমস্ত কথায় আমি যাচ্ছি না। কমিউনিষ্টরা ব্রিটিশের দালাল, ভারতবর্ষকে বিভক্ত করে পাকিস্তান সৃষ্টি করেছে। আমি সেখানেও যাচ্ছি না। ১৯৪৭ ইং সালের ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর ওঁরা বলেছিল-ইয়ে আজাদী ঝুটা হ্যায়। আর এখন ওঁরা আজাদের সর, ননী, ক্ষীর, মাখন রাজ্যপালের সাথে বণ্টন করে খাচ্ছেন। ঐ ক্ষীর, ননী, মাখন চোর রাজভবনে বসে আছেন। ওঁকে নিয়ে ভাগ করে আপনারা খাচ্ছেন যারা বলেছিলেন ইয়ে আজাদী ঝুটা হ্যায়।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :—পয়েন্ট অব অর্ডার স্যার, রাজ্যপাল তিনি যেই হোন তাঁর সম্পর্কে এই সভায় আলোচনা করা কারোর অধিকার নেই।

শ্রীসমীর রঞ্জন বর্মণ :—স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে কথা বলেছেন তাঁর সঙ্গে আমি সহমত পোষণ করতাম যখন দৈনিক দর্পণ ননী চোর, ক্ষীর চোর, মাখন চোর, কলস্ বলে করে টাকা চোর বানিয়ে ছিল, পত্রপত্রিকায় লেখালেখি হয়েছিল তখন ওঁরা এর বিরুদ্ধে প্রতিবাদ করতেন। মাননীয় রাজ্যপালের প্রতিবাদ না করে ওঁকে একটা বড় ধরণের চোর, সেটা প্রমাণ করেছেন। সেটা যেদিন প্রতিবাদ হবে, রাজ্যপাল মহোদয়ের সেক্রেটারিয়েট এবং মন্ত্রিসভা যে দিন প্রতিবাদ করবেন, সেদিন থেকে আমি এ ধরণের কথা আর বলব না। মাননীয় স্পীকার স্যার, ১৯৬২ সালের কথা সেটা আপনি জানেন, বৈদেশিক শক্তি ভারতকে আক্রমণ করেছিল। তখন ওরা বলছিল

যে, ভারতবর্ষ ১৯৬২ সালে চীন আক্রমণ করেছিল। আপনারা সবাই জানেন, ভারতবর্ষের মানুষ জানেন, ত্রিপুরা রাজ্যের মানুষ জানেন। ১৯৬২ সাল থেকে ২,০০০ (দুই হাজার) সাল আসছে আজ পর্যন্ত ওরা ওদের দলগুলি নিন্দা করছে? এত বছরের মধ্যেও ৯০ হাজার কিলো বর্গ মিটার এখনও ঐ বিদেশী শক্তির হাতে ওরা সেটার কি প্রতিবাদ করেছে, একটা প্রেস রিলিজ দেখাতে পারবেন যখন বহিঃশত্রু ভারতবর্ষের মধ্যে ঢুকে পড়ে তখন প্রতিবাদ করেছে? আমি মিথ্যা কথা বলব না বলেছে ভারতবর্ষ চীন আক্রমণ করেছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের এক প্রতিবেশী রাষ্ট্র দাবী করছে সিকিম, অরুনাচল ভারতবর্ষের অংশ নয়। তারা প্রতিবাদ করেছে? তারাই বলছে যে না, এই বৈদেশিক শক্তি তোমরা যা বলছ সিকিম অরুনাচল ভারতবর্ষের অঙ্গ রাজ্য নয়। সেটা সঠিক নয়। ওদের দেখাতে বলুন, আমি সব তুলে নেব।

মিঃ চেয়ারম্যান :—আপনি শেষ করুন।

শ্রীসমীররঞ্জন বর্মণ :—শেষ করছি স্যার, আমি যেটা বলছি ১৯৪৫ সালে কমিউনিস্ট সোভিয়েত ইউনিয়ন জাপানের কিছু দ্বীপ বে-আইনী ভাবে দখল করেছে। এর কিছু দিন পর সোভিয়েত ইউনিয়ন পারমানবিক বোমা ফাটায়, তখন ওরা উর্দ্ধবাহু নৃত্য করেছেন। নৃত্য করে বলেছেন বাঃ বাঃ (কমিউনিষ্ট সোভিয়েত ইউনিয়ন শ্বেত ভাল্লুকের দেশ) তোমরা ভাল কাজ করেছ, আমরা তোমাদের স্বাগত জানাই ভারতীয় কমিউনিস্টরা বলেছে। স্যার, চীনের সহায়তায় পাকিস্তান পারমানবিক বোমা ফাটায় তখন ওরা নীরবে সমর্থন করেছে। এটাতে আমি পরে আসছি। ওরা কমিউনিষ্টরা সমর্থন জানায় পাকিস্তান পারমানবিক বোমা ফাটায়। ভারত ১৯৯৮ সালে পারমানবিক বোমা ফাটায় তাতে কমিউনিষ্টদের আপত্তি কিন্তু পাকিস্তান যখন ফাটায় তখন ওদের আপত্তি নেই। এখানে এই বাজেটে ইরাকের জন্য মারাকান্না কেঁদেছে। ইরাকের যেটা নিন্দাই সেটা আমরা প্রথম আমাদের দল নিন্দা করেছে তারপর হরকিষাণ সিং সুরজিৎ সোনিয়া গান্ধীর পিছনে পিছনে প্রতিবাদ করেছেন। আমি জিজ্ঞাসা করতে চাই আপনারা এখানে বলছেন ভারত পরমাণু শক্তিধর হওয়ায় আপনারা নিন্দা করছেন কিন্তু পাকিস্তানের কথা তো এখানে বলেন নি স্যার! আমাদের দেশের তিন দিক দিয়ে সোভিয়েত ইউনিয়ন পরমাণু শক্তিধর রাষ্ট্র, চীন পরমাণু শক্তিধর রাষ্ট্র এবং পাকিস্তান পরমাণু শক্তিধর রাষ্ট্র কিন্তু ওদের সম্বন্ধে একটা কথাও নেই। ওরা বলছেন পরমাণু বোমা সব নষ্ট করতে হবে। ভারতবর্ষ পরমাণু শক্তিধর বলেই ওদের আপত্তি। কাল যদি মালদ্বীপ নেপাল পরমাণু শক্তিধর হয় ওরা প্রতিবাদ করবে না। মাননীয় চেয়ারম্যান স্যার, ৫৩ বছর বাদে ৬ই আগষ্ট কিংবা তার কয়েক দিন আগে ত্রিপুরার কোন মানুষ, কোন সাংবাদিক, কোন অফিসার, কোন কর্মচারী, কোন রাজনৈতিক দল কি দেখেছে ত্রিপুরা রাজ্যে কোন দিন হিরোসীমা দিবস পালিত হয়েছে? হিরোসীমাতে বোমা ফেটেছিল ৫৩ বছর আগে। কিন্তু এর আগে কোন দিন হিরোসীমা দিবস উৎযাপিত হয় নি। ত্রিপুরা রাজ্যের কেউ কোনদিন দেখে নি এবং কোন রাজনৈতিক

দলও দেখে নি অথচ এবার ৬ই আগষ্ট হিরোসীমা দিবস পালনের মাধ্যমে ভারতের পরমাণু শক্তিধর হওয়াকে কমিউনিষ্টরা আবার বিরোধিতা করল। এই প্রথম হিরোসীমা দিবস ত্রিপুরায় উৎযাপিত হয়েছে তার কারণ ভারতবর্ষ পরমাণু শক্তিধর রাষ্ট্র হয়েছে। চালাও লাগাও। কতগুলি বৃদ্ধ মেষ আর কতগুলি শিশুকে নিয়ে তারা তার প্রতিবাদ জানায়। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমি বলেছিলাম আমার বক্তব্য যখন শেষ হবে মাননীয় অধ্যক্ষ মহোদয় হাউসে আসবেন আমাকে ওয়ার্নিং দেবার জন্য। আমি ওয়ার্নিং দেবার সুযোগ দেবনা আমি এখন শেষ করে ফেলব।

**মিঃ স্পীকার :**—আমি জানি আপনি কথা রাখেন।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণ বিরোধিতা করে এবং বিরোধী দল কর্তৃক আনীত সমস্ত সংশোধনী প্রস্তাব, আমি উপরে বর্ণিত কারণসমূহ এবং সংশোধনী যেগুলি আনা হয়েছে সেগুলিকে আমি সমর্থন করি এবং রাজ্যপাল যে রাজনৈতিক ভাষণ দিয়েছেন এই দলিলকে ছিড়ে ফেলে দিয়ে তার প্রতিবাদ করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, ধন্যবাদ।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :—স্যার, একজন বিরোধী দলনেতা এইভাবে পারেন কি না? এটা নিন্দা করা উচিত।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—কমিউনিষ্ট পার্টির প্রধানমন্ত্রী ক্রুশ্চেভ জুতা হাতে নিয়ে টেবিল চাপড়েছিল। আপনাদেরই প্রধানমন্ত্রী।

**শ্রীরতিমোহন জমাতিয়া** (বাগমা) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বিরোধী পক্ষের আর কেউ বক্তব্য রাখবে না?

**মিঃ স্পীকার :**— বিরোধী পক্ষের আরো দুইজন আছেন। মাননীয় সদস্য মহোদয় শ্রীবিজয় কুমার রাংখল এবং প্রকাশ চন্দ্র দাস। অপোজিশান লিডার থেকে যা পেয়েছি এটাই। শ্রীনগেন্দ্র জমাতিয়া, শ্রীজওহর সাহা, শ্রীসমীররঞ্জন বর্মণ, শ্রীবিজয় কুমার রাংখল, শ্রীপ্রকাশ চন্দ্র দাস। সবটা এইভাবেই দেওয়া হয়েছে। আর-ত কোন নাম দেয় নাই।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে রাজ্যপালের ভাষণকে ছিড়ে ফেলে দেওয়া হয়েছে তার জন্য এই বিধানসভার আমরা নিন্দা প্রস্তাব আনছি।

**মিঃ স্পীকার :**— কে কি করেছিল সেটা বড় কথা নয়, একজন বিরোধী দলনেতা হিসাবে উনি যা

করেছেন এটা কিন্তু শোভন নয়। এগুলি আমার মনে হয় সংসদীয় গণতন্ত্রকে অবমাননা করা। আমার যেটুকু মনে হয়।

**শ্রীবীরজিৎ সিন্‌হা** :—এখানে ভাষণের কথা প্রতিফলিত হয়নি। এজন্য এটা করেছেন।

**মিঃ স্পীকার** :—উনার কাছে মনে হয়েছে হয়ত এখানে জনগণের কথা প্রতিফলিত হয়নি। কিন্তু একজন বিরোধী দলনেতা হিসাবে উনি যা করেছেন এটা শোভন নয়। একজন বিরোধী দলনেতার স্টেটাস আছে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—আমার মনে হয় এটা নিয়ে আর প্রতিবাদ করা ঠিক নয়। এখন অর্থমন্ত্রী বলবেন। আপনাদের আর ২ জন আছেন

**মিঃ স্পীকার** :- মাননীয় অর্থমন্ত্রী মহোদয়।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :--মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে অভিনন্দিত করছি। আমাদের রাজ্যের বাস্তব যে অবস্থা তারই প্রতিফলন এই ভাষণের মধ্যে মহামান্য রাজ্যপাল মহোদয় তোলে ধরেছেন। আমি বিস্তৃত আলোচনায় যাচ্ছি না, বিশেষ করে মাননীয় বিরোধী দলনেতা কতগুলি বিষয়ে এখানে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি সেই কয়েকটা বিষয়ের উপর আমার আলোচনা সীমাবদ্ধ রাখব। মাননীয় বিরোধী দলনেতা প্রথমত আমরা যারা কমিউনিষ্ট তাদের সম্পর্কে তিনি কটাক্ষ করার চেষ্টা করেছেন। বিশেষ করে ত্রিপুরা রাজ্যের মধ্যে যে, উদ্‌বাস্তু তাদের নিয়ে আমাদের নীতি যেটা সেটা নিয়ে তিনি কথা বলেছেন। আমি তাই প্রথমত বলতে চাই যে, এখানকার জাতি উপজাতির সম্প্রীতি রক্ষা করার জন্য করা ভূমিকা পালন করেছেন? বিশেষ করে লক্ষ লক্ষ ছিন্নমূল উদ্‌বাস্তুরা যখন পূর্ব পাকিস্তান থেকে এখানে আসতে বাধ্য হল তখন তাদের পাশে কারা দাঁড়িয়েছিল? তখন প্যাণ্ড ভক্ জিন্না—চুক্তি এখানে হল এবং সেই চুক্তির মধ্যে এটা পরিস্কার ছিল যে, এই দেশ ভাগ হওয়ার ফলে উদ্‌ভূত পরিস্থিতির জন্য সংখ্যালঘু মানুষরা যারা নিজের নিজের মাতৃভূমি ছাড়তে বাধ্য হবেন তারা যেই যেই রাজ্যে যাবেন সেই সেই রাজ্যসরকার তাদের দায়িত্ব বহন করবেন। আমাদের ত্রিপুরা রাজ্যেও লক্ষ লক্ষ মানুষ আসলেন তখন এখানে উদ্বাস্তুদের সম্পর্কে যে নীতি গ্রহণ করা হয়েছে সেটাতো কারও অজানা নয়। বিরোধী দলে যারা আছেন তারাও এটা ভাল করেই

জানেন। উদ্বাস্তু পূর্ব পাকিস্তান থেকেও এসেছে, পশ্চিম পাকিস্তান থেকে যারা আসল তাদের জন্য পাঞ্জাব হরিয়ানায় সবুজ বিপ্লব করা হল। দিল্লী শহরে এক লক্ষ ফ্ল্যাট তৈরী করে দেওয়া হল। আমাদের বিন্দুমাত্র ক্ষোভ নেই দেশের স্বাধীনতার জন্য তারা সবচেয়ে বড় আত্মত্যাগ করেছেন এবং সঠিক কাজ করেছেন। কিন্তু পূর্ব পাকিস্তান থেকে বিশেষ করে ত্রিপুরায় যারা আসল তাদের জন্য শুধু একটা রিফিউজি কার্ড এবং ৬০০ টাকা করে দেওয়ার জন্য ধার্য্য করা হয়েছিল। বিশেশ্বর নোয়াদা এরা এই দুর্গাবাড়ীতে অনশন শুরু করলেন এবং মারা গেলেন। সরকারের তখন টনক নড়ল, বলল যে, "ঠিক আছে তোমাদের জন্য আরও কিছু ব্যবস্থা আমরা নিচ্ছি।" সেই ব্যবস্থাটা কি, দণ্ডকারণ্য, আন্দামান, ওখানে হাজার হাজার মানুষ গিয়েছিল এবং স্বামী, স্ত্রী সন্তান সন্তোতিকে হারিয়ে আবার তাদেরকে এখানে ফিরে আসতে হয়েছিল। তাদের পুনর্বাসনের জন্য যে সমস্ত প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন সেই সমস্ত প্রতিশ্রুতি তারা পালন করেননি। ৮০ সালে দাঙ্গা হল শ্রীমতী গান্ধী তখন দিল্লীর ক্ষমতায়, তখন ৮০ সালের দাঙ্গা কেন হল খুঁজে বের করার জন্য কংগ্রেসের সবচেয়ে প্রবীন নেতা সেই ভদ্রলোক এখন জীবিত নেই উনি হলেন দীনেশ সিং। তাঁকে দিয়ে কমিটি গঠন করলেন এবং সেই কমিটি রিপোর্ট দিল, সেই কমিটি তার রিপোর্টটার মধ্যে এই কথাটা বলার চেষ্টা করলেন যে, এখানকার যে ডেভেলাপমেন্ট তাতে যারা এক সময় সংখ্যাগরিষ্ঠ ছিল তারা এখন সংখ্যালঘিষ্ঠ হয়ে গেল। এমনকি উপজাতিদের জায়গা জমি সম্পত্তি সবকিছু হাতছাড়া হয়ে গেল। এমনকি উপজাতিদের আজকে জমি সমস্ত কিছু হাতছাড়া হয়ে গেলো। এখানে যারা উদ্বাস্তু হিসেবে এসেছিলেন তাদের পুনর্বাসনের জন্য স্কীম নেওয়া উচিং ছিল কেন্দ্রীয় সরকারের এবং সেটা না নেওয়ার দরুন আজকে তাদের সম্পত্তির উপর হাত পড়েছে। এই সমস্ত কথা বলেছিলেন দীনেশ সিং কমিটি। বর্তমানে যে কাজটি যেটা বলেছিলেন সেটা হলো যে অন্তত আগরতলা পর্য্যন্ত রেল লাইন নিয়ে আসা। শিল্প কারখানা এই সমস্ত গড়ে তোলা। সমীরবাবুরা তো আছেন, তখন তো ইন্দিরা গান্ধী দিল্লীর ক্ষমতায় ছিলেন। রাজীব গান্ধী ছিলেন, নরসীমা রাও ছিলেন। এবং যতদিন তারা দিল্লীর সিংহাসনে ছিলেন একবারও কি তিনি সিদ্ধান্ত নিয়েছিলেন যে আগরতলা পর্য্যন্ত এই রেল লাইন বাড়ানোর জন্য। এখানকার যে প্রাকৃতিক সম্পদ আছে তাকে কাজে লাগিয়ে এখানে কারখানা গড়ে তোলা দরকার যাতে এখানকার গরীব অংশের মানুষ যারা আছেন তাদের জন্য বিকল্প ব্যবস্থা গড়ে তোলা যায়। একটা সিদ্ধান্ত তো তারা নেননি। আজকে তার পরিণতি এই জায়গার মধ্যে। যখন এই উদ্বাস্তুরা এলো, তখন কমিউনিষ্ট পার্টির (মার্কসবাদী) দশরথ দেব তখন সংসদের সদস্য। তখন দশরথবাবু পার্লামেন্টে কি ভাষণ রেখেছিলেন? এবং এখানকার উপজাতি যুব সমিতির নেতাদের আক্রমণটা কি দশরথ দেব সম্পর্কে যে "তুমি যে আদর্শে বন্দুক কাঁধে নিয়েছ—রাজার বিরুদ্ধে লড়াই করেছ, রাজতন্ত্রকে খতম করার ক্ষেত্রে সাহায্য করেছ। তুমি যদি সেদিন এই বন্দুকটা নিয়ে উদ্বাস্তুদের বিরুদ্ধে দাঁড়াতে তাহলে তো আজকে এটা উপজাতি সংখ্যালঘিষ্ঠ রাজ্যে পরিণত হতো না. তুমিতো

বাঙ্গালীদের ডেকে এনেছ এবং আজকে উপজাতিদের সর্বনাশ করেছ।" এবং সেদিন বাঙ্গালী উদ্বাস্তুদের পাশে দাঁড়াতে গিয়ে আজকে শ্যামাচরণবাবু কি বলছেন আমি জানিনা, বিজয় রাংখল এখানে আছেন দশরথ দেবকে প্রধান শত্রু হিসাবে তারা চিহ্নিত করেছেন। ত্রিপুরার মানুষ কি এইসব ইতিহাস ভুলে গেছেন ?

**মিঃ স্পীকার :** – মাননীয় মন্ত্রী মহোদয়, একটু বন্ধ করুন। আমাদের হাউসের সময় তো বাড়াতে হয়।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—স্যার, এক ঘণ্টা বাড়িয়ে দিন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—ঠিক আছে স্যার, আপাততঃ একঘণ্টা বাড়িয়ে দিন।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে, হাউসের সময় আপাততঃ একঘণ্টা বাড়ানো হলো।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** সেই জায়গার মধ্যে আমরা বারবার যেটা দিল্লীর সরকারের নজরে আনার চেষ্টা করছি সেটা হলো আমাদের যে সম্পদ রয়েছে সে সম্পদকে ব্যবহার করার জন্য এখানে পরিকল্পনা গ্রহণ করা হোক্। আজকে তো আমাদের তিন ভাগের মধ্যে দুইভাগ আছে। কিন্তু ভারতবর্ষের মধ্যে এমন একটা রাজ্য পাওয়া যাবে যার এত উর্বরা মাটি আছে ? টিলা মাটি ধান না হতে পারে। কিন্তু রাবার বলুন, চা বলুন, শাল বলুন, সেগুন বলুন কি-না হয় আমাদের রাজ্যের মাটিতে ? আজকে আমাদের রাজ্যের মাটির নীচে আমরা এখনো জানিনা কি আছে। কিন্তু দুটো জিনিষ আছে অন্তত একটা হচ্ছে জল এবং আরেকটা হচ্ছে গ্যাস। আজকে গ্যাসের সম্ভাবনা এত বেশী এটা শুধু আমাদের কথা নয়। আজকে বিদেশে যারা এই গ্যাসের ভিত্তিতে কাজ করেন, ভারত সরকার ওকল্যাণ্ডের সঙ্গে চুক্তি করেছেন যে এখানে লংতরাই পাহাড়ে, আঠারমুড়ায় এবং গণ্ডাছড়ার মাটির নীচে কি আছে খোঁজে বের করার জন্য। সেদিন মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রদূত আমাদের রাজ্যে এসেছিলেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছেন "আমরা আপনাদের এখানে কাজ করতে চাই। অন্তত আমাদেরও একটা এলাকা দিন।" কারণ, সমস্ত তথ্য তো ওদের হাতে আছে। ভারতবর্ষের মধ্যে অন্য জায়গায় যেখানে পাঁচটা কূপ খনন করলে একটার মধ্যে গ্যাস পাওয়া যায়, সেখানে আমাদের রাজ্যে প্রতি দুইটি কূপের মধ্যে একটিতে গ্যাস পাওয়া যায়। এই রকমের সম্ভাবনাময় অবস্থা তৈরী হয়েছে। আমরা তো কেন্দ্রীয় সরকারকে তাদের যে দৃষ্টিভঙ্গী বারবার দৃষ্টি আকর্ষণ করেছি যে আমাদের যে সম্পদ আছে সেই সম্পদকে কাজ লাগানোর জন্য আজকে তুমি পরিকল্পনা তৈরী করো। আমাকে যদি জিগ্যেস করেন মাননীয় বিরোধীদলের নেতারা যে ৫০

কোটি টাকা আপনারাও তো এখানে কারখানা তৈরী করতে পারবেন। তো এখন যাদের হাতে টাকা আছে বিদেশী পুঁজি নিয়ে যারা আছে তারাতো কেউ নিশ্চয়ই এখানে রামকৃষ্ণ মিশন নিয়ে আসবেনা যে ত্রিপুরা রাজ্যের মানুষ গরীব তাদের জন্য একটা কিছু করে দেব যাতে সেখানে মানুষের কাজের একটা সংস্থান হবে। তারাতো আসবে ব্যবসা করতে। তারা এখানে এসে যে প্রডাকৃট তৈরী করবে সেটা দেশের বিভিন্ন রাজ্যে পাঠাতে পারবে কিনা সেটাও তারা দেখবে। কাজেই, এখানে দিবা-রাত্র বিমান চলাচলের ব্যবস্থা থাকতে হবে। যোগাযোগ ব্যবস্থা অবশ্যই ভাল থাকতে হবে। এখানে ভাল টেলিকম্যুনিকেশান ব্যবস্থা এবং ভাল হোটেল থাকতে হবে। মানুষ, ছাত্র-যুবরা বারংবার দিল্লীতে গিয়ে ধর্ণা দিয়েছেন এই জিনিষগুলি করার জন্য। তখন রাজ্যে এবং কেন্দ্রেও কংগ্রেস সরকার ক্ষমতায় ছিলেন। কই তারা এই ব্যাপারে তখন কিছু করলেন না কেন? কি যুক্তি আছে এই ব্যাপারে তাদের কাছে? এখন তো ত্রিপুরা রাজ্যে রেলের সম্প্রসারণের কাজ জোর কদমে এগিয়ে চলছে এবং সেটা দক্ষিণ ত্রিপুরা পর্যন্ত যাবে। ইতিমধ্যেই ধর্মনগর-আগরতলা-সাব্রুম সড়কটিকে কেন্দ্রীয় সরকার জাতীয় সড়কের মর্যাদা দিয়েছেন। ভাল একটি বিমান বন্দর থাকার পাশাপাশি এখানে দিবা-রাত্র বিমান ও যাত্রি পরিসেবার কাজ থাকতে হবে। এই রাজ্যে যখন কোন কোটিপতি শিল্পপতি আসতে চাইবেন জরুরী কাজে তখন উনাকে বিকেলে এসে রাত্রের মধ্যে ফিরে যাওয়ার ব্যবস্থা থাকতে হবে। রাত্রে আগে এখানে বিমান নামার কোন ব্যবস্থা ছিল না। এখন সেই ব্যবস্থা নেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে মনু থেকে লংগাই হয়ে শাইরাং হয়ে আইজল পর্যন্ত রাস্তাটাকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা দিয়েছেন এবং সে অনুসারে রাস্তা নির্মাণের কাজও শুরু হয়েছে। এই সকল কাজ যদি আজ থেকে ২০টি বছর আগে শুরু হত তাহলে আমাদের রাজ্যের এই শোচনীয় অবস্থা থাকত না। তখন আমরা আমাদের সম্পদকে ব্যবহার করতে পারতাম। এইগুলি না হলে এই রাজ্যে কোন দিনও কি কোন পুঁজিপতি বিনোয়োগ করতে এগিয়ে আসতেন? ৪৫টি বছর কেন্দ্রের শাসন-ভার পরিচালনা করেও কংগ্রেস (ই) তাদের দায়িত্ব সঠিকভাবে পালন করতে পারেনি এটা সবাইকেই মানতে হবে।

আমাদের দেশের বাম-ডানের মধ্যে রাজনৈতিক মত পার্থক্য রয়েছে এবং সেটা থাকতেই পারে। কিন্তু আমরা সবাই ধর্মনিরপেক্ষতায় বিশ্বাসী। মার্কিন সাম্রাজ্যবাদ এটা চায় না বলে ভারতবর্ষকে তারা সহ্য করতে পারছে না। তারা অনেক আগে থেকে চেষ্টা করছে ভারতবর্ষকে শাস্তি দেওয়ার জন্য। কারণ, তাদের কাছে আতংক হচ্ছে কমুউনিস্ট শাসিত বিশ্বের বৃহত্তর জনসংখ্যার দেশ চীন। ভারতবর্ষও বিশ্বের দ্বিতীয় বৃহত্তম জনসংখ্যার দেশ। এখানেই তাদের আতংক। আমাদের দেশের কাছ থেকে মার্কিণ সাম্রাজ্যবাদ সরকার সেভাবে সাহায্য পাচ্ছে না। সুতরাং, তাদের অভিসন্ধি হচ্ছে আমাদের দেশকে ভেংগে টুকরো-টুকরো করে দাও। আর সেই পরিকল্পনা নিয়েই তারা আমাদের দেশে কাজ করে চলেছে। ৫০টি বছরে ভারতবর্ষের যে কোন

উন্নতি হয়নি এটা অস্বীকার করার উপায় নেই। এই জন্য কোথাও হয়েছে সবুজ বিপ্লব এবং কোথাও হয়েছে শিল্প বিপ্লব। আজকে উগ্রপন্থীরা উগ্রপন্থার জন্য যে জায়গাগুলি বেছে নিয়েছে সেই জায়গাগুলি হচ্ছে চির অবহেলিত। নেহেরু-শেখ আবদুল্লা চুক্তি হয়। তখন কাশ্মীরকে বিশেষ মর্যাদা দিয়ে সংবিধানের ৩৭০ ধারায় অন্তর্ভুক্ত করা হয়। কাশ্মীরের উন্নতি এবং অগ্রগতির জন্য দায়িত্ব নিয়েছে আমাদের দেশের তৎকালীন কেন্দ্রীয় সরকার। পঞ্চনদীর দেশ পাঞ্জাব। ৩টা নদী কাশ্মীরের উপর দিয়ে এবং অবশিষ্ট ২টি নদী গিয়েছে হিমাচল, হরিয়ানা ও পাঞ্জাবের মধ্যে দিয়ে। ভারত-পাকিস্তানের চুক্তি অনুসারে কাশ্মীরের উপর দিয়ে প্রবাহিত তিনটি নদীরই জল পাবে পাকিস্তান এবং বাকী দুটির জল পাবে ভারতবর্ষ। ভাক্‌রা-নাঙ্গাল বাঁধ তার জন্য তৈরী করা হয়েছিল। কিন্তু এতে হল কি ? কাশ্মীরের যুবক দেখতে পেল তার পাশ দিয়ে বয়ে যাওয়া তিনটি নদীর জল সেচ কাজে ব্যবহার করতে পারবে না। তারপরই বিভেদপন্থী শক্তিরা তাদের শক্তিকে কাজে লাগিয়েছে সেখানে। তারা বলছে "কি হবে তোমাদের এই ভারতবর্ষে থেকে ? তোমরা স্বাধীন হও, নতুবা আমাদের পাকিস্তানের সঙ্গে যোগ দাও"। অনুরূপভাবে উত্তর-পূর্বাঞ্চলে ব্রহ্মপুত্র অপারেশন প্রজেক্টের নাম দিয়ে বিভ্রান্ত যুবকদের বলছে "কি হবে তোমাদের এই দেশে থেকে ?" এখানে নাগা চুক্তি, মিজো চুক্তি, আসাম চুক্তি সবাই হল কিন্তু দিল্লীর সরকার তোমাদের প্রতি সুবিচার করছে না। তোমাদের সম্পদ তোমরা ব্যবহার করতে পারছ না আমাদের ত্রিপুরা রাজ্যেও এই অবস্থা। আমরা যদি বলি ৪০ বছর আগের ট্রাইবেল সেই উপজাতি উপজাতিই আছে। তাদের কোন পরিবর্তন হয়নি। তাদের মধ্যে স্কুলে আসছে, কলেজে আসছে, বিভিন্ন অফিস আদালতে চাকরী করছে। তারা তো বুঝতে পারে যে তাদের থেকে অনেক ছোট ছোট জাতি গোষ্ঠি আজকে অনেক উন্নত হয়েছে, তাদের বাঁচার জায়গা করে নিয়েছে। কিন্তু তারা সেই একেই জায়গাতে রয়ে গেছে। সেখানে তাদের স্বাভাবিক কারণে সেন্টিমেন্ট গ্রো করবে এক সময় এখানে তাদের রাজা ছিল তাদের শাসন ছিল, তাদের মান ছিল, সম্মান ছিল। এবং সেই ক্ষোভ বঞ্চনাকেই কাজে লাগিয়ে আজকে আমাদের রাজ্যের যুবক সম্প্রদায়কে বিদেশী শক্তি মার্কিন সাম্রাজ্যবাদ বিচ্ছিন্ন করার চেস্টা করছে। সেখানে তাদেরকে বুঝানো হচ্ছে যে "তোমরা যদি হাতে অস্ত্র তোলে নাও তাহলে তোমাদের আলাদা হয়ে যাওয়ার সুযোগ হবে। তোমাদের স্বাধীন হবে, তোমাদের হাতে শাসন চলে আসবে।" আজকে সেই কথা কে না জানে ? কোথায় থেকে অস্ত্র আসছে। সেই থাইল্যাণ্ড থেকে আন্দামান হয়ে সেখানে বাংলা দেশের কক্স বাজার হয়ে সেখানে উত্তর পূর্বাঞ্চলের উগ্রপন্থীদের জন্য অস্ত্র আসছে। আমাদের রাজ্যে কেন্দ্র সরকারের ১২টা গোয়েন্দা দপ্তর কাজ করছে, এবং আমাদের নিজস্ব ২টা দপ্তর কাজ করছে। সমীরবাবু ও তো মুখ্যমন্ত্রী ছিলেন তিনি ভাল করে জানেন সেখানে তারা কিভাবে কাজ করে। এই কথা কেন্দ্র

সরকারও ভাল করে জানেন। যখন আমাদের ভারতের নৌ বাহিনী আন্দামানে অস্ত্র বোঝাই করা একটি জাহাজ আটক করেছিলেন তখন সেখানে তারা বলেছেন যে "এগুলি উত্তর-পূর্বাঞ্চলের জন্য আনা হয়েছে।" কিন্তু এখানে একথা বলতে হয় প্রকৃতপক্ষে আমরা উপদ্রুত অঞ্চল ঘোষণার বিরোধী ছিলাম, তার প্রমাণ এখানো বিভিন্ন দেওয়ালে পোষ্টারগুলি লেগে আছে। কিন্তু যখন দেখা গেল আমাদের রাজ্যে যতগুলি বিচ্ছিন্নতাবাদী আছে তাদের হাতে ততগুলি অস্ত্র আছে তাদের সেই অস্ত্রের সঙ্গে আমাদের এখানের পুলিশ বাহিনী কোনভাবে মোকাবেলা করতে পারবে তখন আমরা কেন্দ্রের কাছে অতিরিক্ত সামরিক বাহিনী এবং আধা সামরিক বাহিনীর জন্য আবেদন করি। তারপর কেন্দ্র সরকার আমাদেরকে পাঁচ ব্যাটেলিয়ান পাঠিয়ে দেন। আর যখন সামরিক বাহিনী রাখলেন যে তারা এখানে উপদ্রুত ঘোষণা যদি দেওয়া না হয় তাহলে তারা কাজ করতে পারবে না ফিরে চলে যাবেন। তারপরেই অবস্থা বিবেচনা করে আমরা কিছু থানা এলাকাকে আমরা উপদ্রুত অঞ্চল হিসাবে ঘোষনা করে দেন। সেখানে তো আমরা সামান্যতম কার্পণ্য করি নি। সেখানে আমরা বারবার কেন্দ্র সরকারকে জানিয়ে এসেছি যে বাংলা দেশে ঘাঁটি করে তারা প্রশিক্ষণ নিচ্ছে এবং উন্মুক্ত বর্ডারগুলি শীল করে দেওয়ার জন্য। কেন না আমরা তো বাংলাদেশের সঙ্গে সরাসরি আলোচনা করতে পারি না। সেখানে আমরা অনুরোধ করেছিলাম যে বর্ডারে কাটাতার দেওয়া হয়েছে আসামের বর্ডারে কাটাতার দেওয়া হয়েছে, মনিপুরের বর্ডারে কাটাতার দিয়ে সীল করা হয়েছে, আমাদের ত্রিপুরার আন্তর্জাতিক সিমনাও যাতে সেইভাবে কাটাতার দিয়ে সীল করে দেওয়া হয়। এবং সেখানে অধিক পরিমান বি.এস এফ মোতায়েন করার জন্য। কিন্তু সেখানে বি.এস.এফ-এর জেনারেল ডাইরেক্টর বলছেন যে এখানে সেইভাবে বর্ডার প্রহরা দিতে গেলে ১৮ ব্যাটেলিয়ন বি.এস.এফ-এর দরকার হবে। এটা আমাদের দ্বারা সম্ভব হবে না। এখানে মাত্র ৯ ব্যাটেলিয়ান বি.এস.এফ কাজ করছে। এই সমস্ত সমস্যাগুলি কেন্দ্র সরকারের নজরে নেওয়ার পর আমাদের রাজ্য পরিদর্শনের জন্য কেন্দ্রের স্বরাষ্ট্র মন্ত্রী এসেছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশত এখানে এই কথা বলতে হয়, স্বরাষ্ট্র মন্ত্রী এলেন মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বললেন, অন্যান্য অফিসিয়েলসদের সঙ্গে কথা বললেন এবং সংবাদিকদের সঙ্গে কথা বললেন এবং বললেন যে আমরা চেষ্টা করব যাতে আরও কিছু সৈনা পাঠানো যায়। কিন্তু সেখানে উল্টো কাজ করেছেন, আমাদের এখানে যা ছিল তার থেকে আর ৪ ব্যাটেলিয়ান নিয়ে গেলেন। আসাম থেকে মিজোরাম থেকে নাগাল্যাণ্ড থেকে এইভাবে তোলে নিয়ে গেছেন। কোথায় নিয়ে যাওয়া হচ্ছে সিকিম বর্ডারে। কেন সিকিম বর্ডারে নিয়ে যাওয়া হচ্ছে? সেখানে চীন থেকে আক্রমণ হতে পারে। চীন হচ্ছে ভারতের প্রধান শত্রু। সেগুলি তো বর্ডারে আলোচনার মাধ্যমে সমস্যা সমাধান করা যায়। আমার পরিষ্কার মনে আছে ১৯৯২ সালে রাজীব গান্ধী যখন ভারতের প্রধান মন্ত্রী হন তিনি বলেছিলেন যে "আমি চীনে যাব এবং আলোচনা করব" এবং উনি করেছিলেন। কিন্তু সমীরবাবু কার নীতি অনুসরণ করছেন আমি তা এখানো বুঝতে পারছিনা। কংগ্রেসের অন্য যে বন্ধুরা আছেন আমি

তাদেরও জিজ্ঞাসা করতে চাই, আপনাদের দলের নীতি তো এটা নয়, সমীরবাবু আজকে এখানে যা বলেছেন। তিনি বলেছেন পারমানবিক বোমা সম্পর্কে। আমরা তা শুনে খুশি হয়েছি। আমি সমীর বাবুকে জিজ্ঞাসা করতে চাই যে, এই বি,জে,পি কি পারমানবিক বোমাটা ৩ মাসের মধ্যে এসে তৈরী করেছে ? আপনি জানেন না, ১৯৭৪ সালে তো পুখরানে বোমা ফাঠিয়েছিল। সেই দিন থেকেই তো প্রতিষ্ঠিত হয়েছিল যে এই বোমার মালিক কিন্তু আমরা আমাদের স্বার্থে এটাকে আজ প্রকাশ করব। কে জানত নাগাসাকি, হিরোসিমা বোমা ফেলা এই পারমানবিক বোমার মালিক আমেরিকা ? তা কেউ জানত ? মিত্র শক্তি যারা ছিল তারাও তা জানত না। এই ২টি বোমা একটা যুদ্ধকে শেষ করে দিল। সেই নীতিইতো অনুসরণ করছিল আমাদের ভারতবর্ষ, কেন্দ্রীয় সরকার। কিন্তু বি,জে,পি এসে করলটা কি ? ওরা বলল যে, সাহায্য আমরা বাইরে থেকে পাচ্ছিলাম, বিভিন্ন কর্পোরেশনগুলি যারা আসছিল সাহায্য নিয়ে তার মধ্যে আমেরিকা তাদের সমর্থকদের দরদই বেশী তারা চাপ সৃষ্টি করেছিল তুমি সি,টি,বি,টি-তে সই না করলে পরে আমরা তোমাকে সমস্ত সাহায্য বন্ধ করে দেব। আমরা তা ঘৃণা ভরে প্রত্যাখ্যান করেছি বার বার, যে, না সি,টি,বি,টি-তে আমরা সই করব না। আমাদের ইজ্জত আমরা ধূলায় লুণ্ঠিত হতে দেবনা। আজকে যদি আমরা বলি যে, এই সি,টি,বি,টি-তে সই করার জন্য এই বোমা ফাটিয়ে থাকেন। যে অবস্থার তৈরী হয়েছে সমস্ত সাহায্য বন্ধ হয়ে গেছে, আমাদের সামনে অন্য কোন বিকল্প নেই সুতরাং সই করছি ভারতবর্ষের যে আর্থিক অবস্থা, অনটন অবস্থা তার থেকে রক্ষা করার জন্য। সমীরবাবু এটাকে সমর্থন করবেন যদি বলেন সমীরবাবু যে ঠিক আছে সি,টি,বি,টিতে সই করুক ভারত, তা হলে কোন আপত্তি নেই। আমি এটা বুঝতে পারছি না সমীরবাবু কার কথা বলছেন। কংগ্রেসের কথা বলছেন নাকি বি,জে,পি'র কথা বলছেন। যদি মনে মনে ভেবে থাকেন বি,জে,পির দিকে পা বাড়িয়ে থাকেন তা হলে বলার কিছু নেই। আপনি পুরানো দিনে চলে গেছেন। আপনি আপনার দলের রাজনীতিটা দেখুন। সোনিয়া গান্ধীর প্রতিদিনের কথাবার্তা শুনুন। এখন আপনার দলের এই নীতি নয়। আজকে এখানে বিরোধী দলনেতা অনেক কাগজ পড়ে বলার চেষ্টা করেছেন প্লেনিং কমিশন সম্পর্কে। উনি মুখ্যমন্ত্রী ছিলেন, উনি জানেন কিভাবে প্লেনিং কমিশনের সঙ্গে আলোচনা করে একটা রাজ্যের টাকা সেখানে বরাদ্ধ হয়। অফিসার পর্য্যায়ে যখন রিসোর্স মিটিং হয় এটা প্লেনিং কমিশনের চূড়ান্ত সিদ্ধান্ত হয়। সুধীর শর্মার সেই চিঠি তিনি পড়ে শুনিয়েছেন, সেই চিঠি আমার কাছেও আছে। তার উপর ভিত্তি করে প্লেনিং কমিশনের সঙ্গে আলোচনা শুরু হয়। আমরা গতবারও আলোচনা করেছি এই বিষয়ের উপর। নন্ প্লেনের টাকা প্রথমে চূড়ান্ত করা হয়, কারণ আমাদের নন্‌প্লেনের টাকা বেড়ে গেছে। নন্‌প্লেন থেকে আমাদের কর্মচারীদের বেতন এই সমস্ত বিষয়গুলো মেটানো মেকআপ করতে হয়। পে-কমিশন আমরা আউট করেছি। কারণ পে-কমিশনের সম্পর্কে আমাদের কোন না কোন একটা সিদ্ধান্তে যেতে হবে। আমরা প্লেনিং কমিশন এর সঙ্গে যখন রিসোর্স

ডিসকাশন যখন করি, অর্থাৎ প্লেনিং কমিশনের কাছে বলেছি যে, নন্‌প্লেনের খরচ যেটা আমাদের বেড়ে গেছে। আমাদের দিজ্‌ ইয়ার যেটা থেকে আপনার বেড়ে হচ্ছে ৪১৯ কোটি টাকাতে গিয়ে দাঁড়ায়। এটাকে বেসিস্‌ করে প্লেনকে আমরা ৪৪৬ কোটি টাকার মধ্যে নিয়ে গেছি। এই মাইনাসটাকে প্লাসে করে এনে শূন্যতে এনে তারপরে ৪৪০ কোটি টাকা। গতবার প্লেনিং বোর্ডের সঙ্গে ডিসকাশন করে দেখি সবচেয়ে বেশী সাকসেস্‌ এখানে হয়েছে। সুতরাং নন্‌ প্লেনের যখন কোন রকমের ঘাটতি দেখা দেয়, মাননীয় সমীর বাবু এটা খুব ভাল করেই জানেন তবু তিনি আলোচনা করেছেন কাকে বিভ্রান্ত করছেন জানি না। তিনি যদি দুই একজনকে বিভ্রান্ত করতে পারেন কোন আপত্তি নেই। কিন্তু আমরা এখানে যারা রয়ে গেছি এখানে কোন বিভ্রান্ত হবেন না। নন্‌ প্লেনের যখন কোন ঘাটতি দেখা দেয় এটা প্লেন থেকে মেকআপ করা হয়। বিশেষ করে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলো সম্পর্কে এই রকম একটা কমিটি গঠন করা হয়েছিল এটা সমীরবাবু আগের বক্তৃতায় রঙ্গ রাজের কমিটি বলেছেন, তিনি জানেন রঙ্গরাজের কমিটিটা কি? তাঁর সুপারিশ কি? সে রঙ্গরাজের কমিটি বলেছে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির জন্য তারা অত্যন্ত বিশ পারসেণ্ট প্লেন মানি খরচ করতে পারবে নন প্লেন ঘাটতি মিটানোর জন্য। যদিও সেই জায়গায় আমরা কেউ দাঁড়িয়ে থাকি না। এদের ৪১৯ কোটি টাকা মাইনা যেটা প্লেন থেকে আমাদের ডাইরেকটলি মাইনাস করতে প্লেনিং কমিশনের কাছে আলাপ করতে হয়। সেটা নন্‌ প্লেনের খাতে দেখিয়ে আমাদের খরচ করতে হচ্ছে। সুতরাং প্লেন এর টাকা যদি কর্মচারীদের টেনে আমরা আটক করে রাখছি, এই প্রচার যেটা করছে এটা আমি বলব বিভ্রান্ত-মূলক সম্পূর্ণ উদ্দেশ্যমূলকভাবে যখন পে-কমিশন নিয়ে গত বছরও আলোচনা উঠল এবং প্রত্যেকটির প্রশ্নের জবাব দেওয়া হলো। বিভ্রান্ত করার জন্য যখন কোন রাস্তা পাচ্ছেন না সুতরাং এইগুলি যদি বার বার বলা হয় তাহলে একটা অংশের কর্মচারী সমর্থন করবেন। কিন্তু লোকতো আছে তো যারা আপনাদের এই রকম মানে ফুল বেলপাতা পূজো দিতেন তারা আজকে অসহায়। বলেছিলেন পে-কমিশনের রিপোর্ট কার্য্যকরী হবে না। এখন তো বলার চেষ্টা করছেন আর,ও,পি, দেওয়া হবে, আমরা ১ তারিখ থেকে বেতন পাব কিনা? আমরা সিদ্ধান্ত নিয়েছি, সিদ্ধান্ত কার্য্যকরী করব। বর্দ্ধিত বেতন ভাতা ইত্যাদি সবই পাবেন। সুতরাং আমি পে-কমিশনের সম্পর্কে একটা বলতে পারি আমরা সেদিনও বলেছি এবং আজকেও গ-গ-করে বলব। পশ্চিম বাংলা সরকারকে বাদ দিলে পরে, ভারতবর্ষের যে কোন রাজ্য সরকারের তুলনায় আমরা আমাদের যতটুকু পারা যায় এই সংশ্লিষ্ট আর্থিক অনটনের মধ্যেও আমরা যতটুকু সম্ভব পে-স্কেল আমরা দেওয়ার চেষ্টা করেছি। আমাদের রাজ্যে যারা শিক্ষক কর্মচারী আছেন এই স্তরের দিক থেকেই। সুতরাং আমি এটা বলব যে সমস্ত এখানে তুলার চেষ্টা করছেন সেগুলো সম্পর্কে এখানে বিভ্রান্ত হওয়ার কোন সুযোগ নেই। এখানে মাননীয় বিরোধী দল নেতা কিছু কিছু বিষয়ে বলার চেষ্টা করেছেন। সেগুলি হচ্ছে মন্ত্রীরা এসকর্ট ছাড়া যেতে পারেন না। তারপর জোট সরকার যখন ছিল উগ্রপন্থীরা মন্ত্রীদের উপর লক্ষ্য ছিল না।

আমি তো বলেছি ঠিক তো। মন্ত্রীদের তারা টার্গেট করেছে এসকর্ট ছাড়া কিভাবে যান। বিমল সিংহ তো খুন হয়ে গেল। আজকে সমস্ত রিপোর্টগুলি বেড় হয়ে আসছে। চার্জসিট, তদন্ত কমিশন হচ্ছে, বর্তমানে সমস্ত তদন্ত রিপোর্ট বের হচ্ছে। বিমল সিনহার খুনের পিছনে কারা ছিল, আর এইগুলি বুঝিয়ে বলার অপেক্ষা রাখে না। সব মানুষের কাছে পরিস্কার হয়ে যাচ্ছে এবং সেই সমস্ত রিপোর্টগুলি একের পর এক বেরোচ্ছে।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—পয়েন্ট অব্ অর্ডার স্যার। ভাবছিলাম স্যার সাপ্লিমেন্টারী বাজেটের সময় সবকিছু আনব। বিমল সিন্হার কথা এসেছে তাই বিমল সিনহার কথাই বলি স্যার, টু হুম ইট মে ক্যান্সারন আমি অরিজিন্যাল চিঠি থেকে পড়ছি। আইদার বি,এস,এফ, টি,এস,আর, আসাম রাইফেলস্ এবং সি,আর,পি,এফ। বিমল সিন্হার হাতের লেখা স্যার, My yuonger brother was kidnaped on 9th February in 1998 from Shikaribari Road. Still today he is not stressed I have engaged Himangsu Das s/o Late Surendra Das of North Mechhuria p.s. Chalima for searching my brother. If he found anywhere please extend all possible help to rescu my brother. Himangsu Das should get all kind of our help to do this job. স্যার হিমাংশু দাস এখন জেলে। এই হিমাংশু দাসকে বিমল সিনহা চিঠি লিখে ডেপুট করেছে। স্যার, এই হল র'জ্যের অবস্থা। আমি তো কোন মন্ত্রীর বা সি,পি,এম-এর কোন নেতার নাম বলিনি। আমি তো অনিল সরকারের নাম বলিনি, আমি তো সুবোধ দাসের নাম বলিনি, আমি তো নিরঞ্জন দেববর্মার নাম বলিনি। তারপর গোপাল দাসের নাম বলিনি। যারা উগ্রপন্থীর পেছনে আছে, যারা টাকা পয়সা দেয়, আমি তাদের কথা বলছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি বসুন। ঠিক আছে।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—পুলিশকে টাকা দিলে কি হবে। হোম গার্ডের লিডারকে টাকা দিলে কি হবে?

**মিঃ স্পীকার :**—ঠিক আছে, আপনি বসুন।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মাননীয় স্পীকার স্যার, তিনি তো চিঠি পড়লেন আমি পরিস্কার বলছি রিপোর্ট আসবে। রিপোর্ট আসলে সবটা পরিস্কার হয়ে যাবে।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—কিসের রিপোর্ট আসবে স্যার, ইট ইজ এ কানকক্টেড ম্যানিউফ্যাকচার্ড ফ্যাব্রিকেটেড কেস্ হোয়াট রিপোর্ট-নোবডি কন্ডাকটেড।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—আপনি এতো অস্থির হয়েছেন কেন? উত্তেজিত হওয়ার কি আছে? আপনি বা আপনার কথা বলতে পারেন।

**শ্রীসমীররঞ্জন বর্মণ** :– নিজেরা বিমল সিন্হাকে হত্যা করে এখন বলছে ওদেরকে ধর।

**মিঃ স্পীকার** :—ঠিক আছে আপনি আপনার কথা বলে যান।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** :—আপনার যদি দুর্বলতা না থাকে আপনি উত্তেজিত হবেন কেন? সে তো রিপোর্ট আসবে। আমরা তো বলছি মানুষের সন্দেহ হচ্ছে এইখানে। আমাদের যারা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, গণপরিষদ কর্মী তারা বাড়ি ঘরে থাকতে পারছে না। বাড়ী ঘর ছেড়ে চলে আসতে হচ্ছে। সেখানে ও মাননীয় বিরোধী দলনেতা গর্ব করে বলেছেন, আমরা যখন ছিলাম সেই রকম তো অবস্থা দাঁড়ায় নি। এই রকম কোন অসুবিধার মধ্যে আমাদের পড়তে হয় নি। এখন এরা তার মানে হচ্ছে আমরা উগ্রপন্থীদের সাথে মিলিত করছি। উগ্রপন্থীদের আমরা লুটপাটের সুযোগ করে দিচ্ছি। তার বিরুদ্ধে আমরা কোন রকম কার্যাকরী ব্যবস্থা নিচ্ছি না। তারা বলছে উগ্রপন্থীদের কাজকর্মে আমরা উৎসাহিত করছি, মামলা প্রত্যাহার এই সমস্ত। আমি বলি উনি নিশ্চয়ই জানেন, উনি নিশ্চয়ই ভুলে যাননি। এই নাগা চুক্তি যখন হল শিলং চুক্তি হল, মিজোরাম চুক্তি হল, আসাম চুক্তি হল, কাশ্মীরের যারা উগ্রপন্থীরা সারেণ্ডার করছে তাদের সঙ্গে কি ব্রেইকলিং হয়েছিল? কখনও কংগ্রেস সরকার করেছে, কখনও যুক্তফ্রন্ট করেছে। এখন তো কেন্দ্রীয় সরকার যে গাইড লাইন তৈরী করেছেন, এই আত্মসর্মপণ বা যারা ভুল পথে গেছে উৎসাহিত হয়েছে। আমাদের রাজ্য সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছে এবং সেই জায়গার মধ্যে ও তারা পরিষ্কার বলেছেন। মামলা প্রত্যাহারের সিদ্ধান্ত না নিয়ে উগ্রপন্থীদের আত্মসর্মপণ করার আবেদনটা কি থাকবে? আমি জানি না বিজয় রাঙ্খল সাহেবরা তো উনি ছিলেন বা শ্যামা বাবুরা কি কথা বলবেন, মামলা তুলে নেওয়া এটা নাকি আমরা উৎসাহিত করছি। আত্মসর্মপণ তিনি চান না। বিভ্রান্ত যুবককে সৎ পথে ফিরিয়ে আনার সরকার যে সমস্ত উদ্যোগ গ্রহণ করেছে, আজকে এটা ভাল হল সমীর বাবু তার চেহারাটা আজকে হাউসের সামনে তুলে ধরেছেন। এটা মানুষকে বুঝবার ক্ষেত্রে তিনি নিজেকে বার বার বলেছেন। আজকে বিরোধী দলনেতা আমি সেদিন বলেছি শুক্লাকমিশন সম্পর্কে যুক্ত ফ্রন্ট যখন ছিল। সেই শুক্লাকমিশন রিপোর্ট দেওয়ার পরে প্রথম বছরে সেই জায়গায় শুক্লাকমিশন ঐ ১২শ কোটি টাকা দেওয়ার জন্য সেণ্টাল গভর্ণমেণ্ট সেখানে একটা মোটামুটি একটা পরিকল্পনা তৈরী করেছে। সরকার পরিবর্তন হয়ে গেলে। তার পর সেই ১২শ কোটি টাকার মধ্যে ১ কোটি টাকা পরবর্তী সময় যারা আজ সরকারে এসেছেন, তারা দিতে রাজি হলেন না। এখন তো বি, জে পি-র নেতৃত্বে সরকার সে তো শুক্লাকমিশন নাম ও মুখে আনতে

চাইছে না। সেই দিন বিরোধী দল নেতা যখন পে-কমিশন সম্পর্কে আলোচনা করেছিলেন, সেই দিনও আমি সেটা এখানে বলার চেষ্টা করেছি। বি.জে.পি সরকার উত্তর-পূর্বাঞ্চলে এই উগ্রপন্থীদের সমস্যা সমাধানের ক্ষেত্রে তেমন গুরুত্ব দিচ্ছে না। আমরা আজ যে জায়গায় পৌঁছেছি তাতে মনে হয় আমরা যেন বঞ্চিত। শুক্লাকমিশনের মাধ্যমে এই অঞ্চলের লোকেরা যাতে বেঁচে উঠতে পারে, মাথা তুলে দাঁড়াতে পারে তার সাজেশান এখানে তিনি তার সুপারিশের মধ্যে তুলে ধরেছেন। আজকে সেই জায়গাতে তো বি.জে.পি সরকার সেটা কাজ করতে চাইছে না। আমরা সেই কারণে বার বার বলছি সেন্ট্রালের যে সরকার আছে সেই সরকারের কাজকর্ম, তাদের সিদ্ধান্ত এই বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরোধে তাদের সাহায্য করবে। এটা তো আমি দায়িত্ব নিয়ে বলতে পারি। আমেরিকান সাম্রাজ্যবাদ আমাদের ভারতবর্ষকে টুকরো টুকরো করার পরিকল্পনা করেছে। দেশগুলোতে বিদেশী শক্তিরা ভারতবর্ষকে ভাঙার যে পরিকল্পনা করেছে কেন্দ্রে বি.জে.পি সরকারের যে ভূমিকা এরা তাতে সাহায্য করছে। এই শক্তিগুলি তাকে উৎসাহিত করছে। উগ্রপন্থীদের সম্পর্কে তো আমরা খোলাখুলি বলেছি কিছু ছেলেকে আপনারা রাস্তার উপর উপজাতি যুবক একটি খুন করলে উগ্রপন্থী হয়ে যায়। যেই কারণে এই ছেলেগুলো বিভ্রান্ত হচ্ছে সেই কারণগুলো খুঁজে বের করতে হবে। সেজন্য একদিকে উন্নয়নমূলক কাজ, এটাকে ত্বরান্বিত করতে হবে। এইগুলিকে আমরা চিহ্নিত করেছি। যেগুলো এখন রূপায়ণ করার জন্য যুক্তফ্রন্ট সরকার যখন দিল্লীতে ছিল। আজকে সেইগুলো রূপায়ণের জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। এইগুলোর কাজকর্ম এখনও চলছে। ওদের ত্বরান্বিত করা, দ্রুত শেষ করা, এখানকার সম্পদ এখানে যাতে আমরা ব্যবহার করতে পারি এই একটা বিশ্বাস। আমরা এই উপজাতি অংশের মানুষদের মধ্যে, যুবকদের মধ্যে যারা বিভ্রান্ত হচ্ছেন তাদের আমরা ফিরিয়ে আনতে পারি। চারদিকে এত সম্প্রীতি আর এক দিকে এদের সম্পর্কে কঠিন ও কঠোর মনোভাব। আমরা আগেও বলেছি উপদ্রুত অঞ্চল গোষ্ঠি আমরা আরো সুন্দর চাচ্ছি। আরো বেশী বি.এস.এফ চাচ্ছি। আমরা কয়টি ব্যাটেলিয়ান তৈরী করেছি। এখনো কিছু কিছু মিশ্র জায়গা আছে যেখানে মানুষ চায় একটা পুলিশ ক্যাম্প এখানে উপস্থিত থাকুক। তাহলে মানুষ একটু সাহস পাবে। ইচ্ছা করলেই তো আমরা রাতারাতি পুলিশ তৈরী করতে পারব না। কেন্দ্রীয় সরকার যখন আর্মি তুলে নিয়ে যাচ্ছেন তখন আমরা বার বার বলেছি। কিন্তু তারা আর্মি দিতে পারছেন না, ঠিক আছে। সবচেয়ে বড় বিপদ চীনের কাছ থেকে আসছে। নিয়ে যাচ্ছে অত্যন্ত প্যারামিলিটারী ফোর্স। আমাদের আরো দুইটা ব্যাটেলিয়ান দিন। তাহলে মিশ্র এলাকায় যেখানে মানুষ আতঙ্কিত হচ্ছে, সরকারের কাছে নিরাপত্তা চাইছে তাদের নিরাপত্তা দেওয়া উচিৎ। এখানকার শান্তি নিরাপত্তা এই সমস্ত প্রশ্নে কেন্দ্রীয় সরকার তো আমাদের সেইভাবে সাহায্য করছে না। সেই সংক্ষিপ্ত উত্তর

তার কাছে পাওয়া যাচ্ছে না। এদের সম্পর্কে বামফ্রন্ট সরকার কোন রকমের দূর্বলতা দেখছে না। উগ্রপন্থী সম্পর্কে বামফ্রন্টের কোনরূপ দূর্বলতা নেই। আজকে তাদের বিরোধে আমাদের সরকার যত বেশী কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে সমস্ত কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করার জন্য আমরা প্রস্তুত। আমরা আজকে সেই সমস্ত প্রস্তুতি নিয়ে সেখানে অবস্থান করছি। আমি আশা করি এই সমস্ত কথাবার্তা যারা বলেছেন তারা প্রত্যাহার করে নেবেন। এখানে মাননীয় কেশব বাবু যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন ত্রিপুরার অগ্রগতির স্বার্থে সাম্প্রদায়িক বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরোধে আমাদের নিজেদের ঐক্যটাকে সম্পর্কিত করার স্বার্থে রাজ্যপাল যে নীতি. এবং গাইড লাইন করে এখানে বলেছেন, ঘোষণা করেছেন-সেটাকে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করে সবাইকে ধন্যবাদ জানাচ্ছি।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রীবিজয় কুমার রাংখল। ৫/৬ মিনিটে অল্প কথায় শেষ করবেন।

**Sri Bijoy Kumar Hrangkhwal** :-- Mr. Speaker Sir, I will take as much as time I need. Because it is the first & the last time you have alloted me time. Sir' I want to interact with the para 2 of the Governor's speech to which I could not agree the address. It is no where mentioned regarding foreign nationals who are inflicting our population and our economy in the state. According to 1971 is understanding in between Bangladesh & India, that was the cut of date and year who came after 1971 A.D should be identified and push them back. Accordingly the state Govt. already had identified 1.35 lakhs they are who still at large in the state. Certainly they are factor to reduce our economy strength. In para six I want to interact about this 'Panchayet Raj' Governor had not outlined in his Speech regarding election of village council or village committee of the A.D.C because it has been mentioned in his speech about the grass root leavel. If we need proper representation from the grass root leavel, Sir, we need representative from the grass root. It means, unless we can conduct election of village committee or village council in the A.D.C. Area, we can never expect any proper representation from the poor people. In para No-13 regarding wealth of the state, resource of the state i.e. the O.N.G.C. It is

indigenous wealth of the state day before yesterday one Hon'ble member also shared about this production and the Governor had not mentioned regarding the state policy either to extend for domestic connection and for industrial connection the connection is to continued selter local consumer only it should been extended to at least fifty thousand for domestic connection, by this I think we shall have good return of revenue. And industrial connection should also be undertaken like, brickfilled, It is heard about Sunamura brick field, It had produced very good quality also. Therefore the State Government should have sharing in the production of the O.N.G.C the Government should plan to mechanise connection to as any as 200 brick field. Our primary investment may be very heavy but in the later part. The state will have good return of revenue. In para is regarding Below poverty line (BPL) the Governor had not indicated to findout way and then to determine equal subsidy by the state Government in propertion to the existing subsidy rate of the Central Government. Otherwise, the present system of subsidy is about meaning lees, About Distress pocet. I am told by the Ambassa Block that certain distress pocket were identified, but a pecularity was selection of benefiary families, from a same village same house are covered and same house are left although all of them are poor. This other village Dangka-rai para, this is Langtari tower side. Lakhindar para, Satiram para, Gangadhar para, Bikhudhar para and some other villages or area where they were given distrcss pocket facilities have been discontinued now. In this regard I did not see any specific assurance from the address of the Governor and we all know that last ghum was failure. They felt Jungles, they bourn, they sow seeds but there was no spring, no harvest. So unfortunately this distress pocket population will be bound to suffer very badly for they may have to go to some other places, for they will have to have some other alternative to live lastly. I would like to come to para 17 regarding power line, electrification and I

have seen here that our his excillencey Governor did not mention about commissioning of power lines. The lines which had already been wired from Manu to some other places over the last more than 2 years still pending Commission. Contraction of erection of post and wiring have been Completed. So I had written one letter to Hon'ble power Minister also in this regard. He had assured me last time but till today the past are seen standing with this wiring without power Connection. Everything like post and wiring are over. Now, it will be a change again for the people who are professionally theaves to steel wires and posts. So, if connection is there, if commissioning of power is there, then people will take more interest to preserve the posts and wires. Now, why chances should be given so that people will be deprived. This chance should not be given. Government should enhance commissioning service connection to BPL families in tribal areas. People are forced to tape current from the line, because many applications are still pending in the office of the executive officer or S.D.O. power. These are not implemented. They are demanding lots of formalities. But we have seen many places, Ever in the TRTC complex of Ambasea, just insind of reserve forest service connections art there. But in case of some tribal families, they are insisting for land documents, for porcha, this or that, lots of things. So, under this circumstances, the poor people cannot have their proper-connection. Therefore, I think that the department concerned should also undertake this issue, so that people can easily go to the office, get the forms and fill up and apply to get proper service connection. This illegal wire taping will be reduced, otherwise such illegal wire taping will continue.

Lastly our Hon'ble Finance Minister Mr. Badal Chaudhuri has said regarding the terms and conditions of agreement in between Central Government, State Government and TNV. We have never surrendered. We have returned all the arms we have possessed from the State Government, from the Central Government. That was the past history. So, we

should not give such whimsical and blind statement, it is not wise. I want to preserve the dignity of the House, Sir, let my role in the House be that I will not give any wrong statement or wrong information in the House. The Hon'ble Minister should also know clearly that the TNV came back from the underground life after entering into the understanding with the Government and we have returned the arms So, we have not surrendered. We have every right to go back to jungle also. So. Government should be very cautions in this issue.

My last submission is in support of amendment brought by opposition members. I will have to support it, because all these are absent in the apdress of the Hon'ble Governor, I will request the treasury banch to add all these specific issues. These are very sensetive because many poor people are depending on the department. If the Government is partially giving dole and other facilities, then about 60 to 65 percent of people will be deprived all the times. So, Sir, I request the treasury banch to include all these times for the interest of the poor people.

Thank you

মিঃ স্পীকার ঃ মাননীয় সদস্য শ্রী প্রকাশচন্দ্র দাস।

শ্রী প্রকাশ চন্দ্র দাস ঃ—মাননীয় স্পীকার স্যার, বিরোধী দল থেকে যে সমস্ত অ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে এই প্রস্তাবের তীব্র বিরোধিতা করছি। কেন না, এই ভাষণে রাজ্যের সঠিক সমস্যা এবং তার সমাধানের বাস্তব প্রতিফলন নেই। এখানে আছে শুধু এই মন্ত্রিসভার এবং আমলাতন্ত্রের যে কার্যকলাপ, তাঁদের যে ক্রিয়া কৌশল তার প্রতিফলন। সার্বিক পরিস্থিতির প্রতিফলন এখানে নেই। রাজ্যের মানুষের সার্বিক পরিস্থিতির কোন প্রতিফলন এর মধ্যে নেই। বিশেষ করে তফসিলী জাতি এবং উপজাতিদের স্টাইপেণ্ডের ব্যাপারে সুনির্দিষ্ট কোন বক্তব্য মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে নেই। গত কয়েক বছর ধরে রাজ্যের জাতি ও উপজাতি ছাত্রছাত্রীরা স্টাইপেণ্ড পাচ্ছে না। এই ব্যাপারে আমি গত আগস্ট মাসেও এই হাউসে প্রশ্ন তুলেছিলাম। সরকার বলেছিলেন যে ছাত্রছাত্রীদের সমস্ত বকেয়া স্টাইপেণ্ড এই বছরেই দেওয়া হবে। কিন্তু

এখন পর্য্যন্ত তা দেওয়া হয় নি। গত কয়েক দিন আগেও এসেমব্লীর কমিটি মিটিং অনুষ্ঠিত হয়েছিল সেখানেও এই স্টাইপেণ্ড নিয়ে আলোচনা হয়েছিল। দপ্তরের সচিব তখন বলেছিলেন যে "গত বছর ২ কোটি ৬২ লক্ষ টাকা স্টাইপেণ্ড ধার্য্য করা ছিল। তার মধ্যে ২ কোটি টাকা দেওয়া হয়েছে আর ৬২ লক্ষ টাকা বকেয়া ছিল। ১৯৯৮ ইং সালের জন্য প্রায় ২.১০ কোটি টাকার প্রয়োজন"। সেখানে বাজেটে বরাদ্দ করা হয়েছে মাত্র ৮৯ লক্ষ টাকা। এর ফলে আগের বছরের বকেয়া—৯৭-৯৮ এবং ৯৮-৯৯ ইং মিলিয়ে ৩.৫২ কোটি টাকার দরকার। কিন্তু সেখানে মাত্র ৮৯ লক্ষ টাকা বরাদ্দ করেছে। প্রায় আড়াই কোটি টাকার মত ঘাটতি। এই টাকা না পাওয়া গেলে তফসিলী জাতি উপজাতি ছাত্রছাত্রীদের স্টাইপেণ্ড দেওয়া সম্ভব হবে না। কমিটির তরফ থেকে আমরা রাজ্য সরকারের কাছে অনুরোধ করেছিলাম যে, অবিলম্বে যেন আদার হেডের ২০০ কোটি টাকা থেকে এই টাকাটা রিলিজ করে স্টাইপেণ্ড দেবার ব্যবস্থা করা হয়। আমাদের এই প্রস্তাব রাজ্য সরকারের কাছে পৌঁছেছে কিনা আমরা জানিনা। কারণ স্টাইপেণ্ড দেবার ব্যাপারে সরকারের নির্দিষ্ট ভাবে কোন বক্তব্য নেই। স্যার, এরপর প্রতিটি বিদ্যালয়ে আমরা লক্ষ্য করেছি যে, এই বছর থেকে এন্যুয়েল স্পোর্টস এবং আদার চার্জেসের জন্য প্রায় ২৩.৫০ টাকা নেওয়া হচ্ছে প্রতিটি ছাত্রছাত্রীর কাছ থেকে। অথচ আগে এই টাকার পরিমাণ ছিল মাত্র ৩ টাকা। কাজেই এখন ২০.০৫ টাকা অতিরিক্ত আদায় করা হচ্ছে প্রতিটি ছাত্রছাত্রীর কাছ থেকে। এই ব্যাপারে সরকারী ভাবে প্রতিটি বিদ্যালয়ে নোটিশ গিয়েছে। এরফলে ছাত্রছাত্রীদের উপর একটা বিরাট বোঝা এসে চাপল। এটা আমি মনে করি বামফ্রন্ট সরকারের যে নীতি, প্রতিশ্রুতি আছে তার পরিপন্থী। এর ফলে রাজ্যের মানুষের সার্বিক উন্নয়নে একটা বাঁধার সম্মুখীন হয়ে দাঁড়াবে। তফসিলী জাতি এবং উপজাতির ছাত্রছাত্রীরা নিজেদের খাবার সংস্থানই নেই, বই কেনার টাকা নেই, আগে ছাত্রছাত্রীদেরকে বই কেনার জন্য বুক গ্রান্ট দেওয়া হত, লাইব্রেরী থেকে বই দেওয়া হত প্রতিটি স্কুলে, এগুলি এখন প্রায় উঠেই গিয়েছে। কোন স্কুলেই এখন এই সমস্ত সুবিধা নেই। স্যার, বামফ্রন্ট প্রতিটি নির্বাচনের সময় ঘোষণা করেন যে রাজ্যের শ্রমিকদেরকে ১০০ দিনের কাজ দেওয়া হবে। আমরা প্রতিটি গাঁওসভায়, প্রতিটি ব্লকে গিয়ে খবর নিয়ে দেখেছি দুই থেকে আড়াই দিনের বেশী কাজ দেওয়া হয় নি। আমার মোহনপুরে। কোন গাঁও পঞ্চায়েতেই এই ১০/১১ মাসে আড়াই দিনের বেশী কাজ দেওয়া হয় নি। যেখানে ১০০ দিনের কাজ দেবার কথা সেখানে মাত্র দুই থেকে আড়াই দিনের কাজ দেওয়া হয়েছে। তারপর স্যার, বিভিন্ন উন্নয়ন মূলক যে প্রকল্প গ্রাম সংসদের মিটিং হওয়ার কথা সেখানে গ্রাম সংসদের কোন মিটিংই হচ্ছে না। স্যার, জুলাই মাসে ৯৮ ইং তারিখে একটা সার্কুলার দেওয়া হয়েছিল যে প্রত্যেকটি বেনিফিসিয়্যারী সিলেকশনের ক্ষেত্রে যারা সুবিধা প্রাপক তাদের শতকরা ২৫ টাকা দিতে হবে। আর বাকী ৭৫ টাকা দেবে গভর্ণমেন্ট প্রতিটি পঞ্চায়েতের তরফ থেকে বি.ডি.ও অফিসে লিষ্ট জমা দেওয়া

হয়েছে। কিন্তু গত নভেম্বর মাসের ২১ তারিখে আরও একটা সার্কুলার ইস্যু করা হয়েছে। যে সুবিধা প্রাপকদের মধ্যে জেনারেলদের শতকরা ৫০ টাকা দিতে হবে, আর তফসিলী জাতি এবং উপজাতিদেরকে শতকরা ৩৩ টাকা দিতে হবে। এ নিয়ে বিভ্রান্তি সৃষ্টি হয়েছে। বৎসরের ১০/১১ মাস চলে যাচ্ছে এই টাকাটা কিভাবে রিলিজ করা হবে, কারা পাবে এই নিয়ে সমস্যার সৃষ্টি হয়েছে। পাণীয় জলের সংকট শুরু হয়ে গেছে। বিশেষ করে মোহনপুরের বিভিন্ন গাঁও সভায়। গত বিধানসভার নির্বাচনের আগে কিছু কিছু টিউব-ওয়েল রিপেয়ার করা হয়েছে। প্রত্যেক পঞ্চায়েতে ৫টি, ৭টি, ৮টি এবং ১০টি এইভাবে ঠিক করার সিদ্ধান্ত হয়। কিন্তু এই ১০-১১ মাসের মধ্যে সেই সমস্ত ব্লকের বিভিন্ন গাঁওসভায় যে টিউব-ওয়েলগুলি রিসিংকিং করা হয়েছিল সেগুলি এখন পর্য্যন্ত আর রিসিংকিং করা হয় নি বা জলের কোন ব্যবস্থা করা হয় নি। নূতন করে ওয়াসার, যন্ত্রপাতি বা জিনিসপত্র যা দরকার সেগুলি পর্য্যন্ত ব্লক থেকে রিলিজ করা হচ্ছে না এবং বলা হচ্ছে যে "আপনাদের পঞ্চায়েতের জন্য ১০ হাজার টাকা স্যাংশান করা আছে এবং এখানে পারচেইজ কমিটি করা হচ্ছে তারাই পারচেইজ করবে।" কিন্তু মার্চ মাস চলে আসছে এখনও পর্য্যন্ত কাজ আরম্ভ করে ওয়াসার থেকে আরম্ভ করে কিছুই দেওয়া হয় নি। এই জন্য জলের কলগুলি অকেজো হয়ে রয়েছে। এই বাস্তব কথাগুলিও মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। আরও অনেক আছে যেমন চা বাগানের শ্রমিকদের মজুরির ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নেই। তাদের যে ২১ টাকা ৬৫ পয়সা করে দেওয়া হচ্ছে ন্যূনতম যে প্রাইস ইনডেক্স্ বা বিভিন্ন সহায়তা সমস্ত কিছু মিলে কম পক্ষে ২৫ টাকা হওয়া দরকার। বিভিন্ন সময়ে চা বোর্ড কমিশনও সেখানে বলেছেন এটার যৌক্তিকতা রয়েছে কিন্তু সেখানেও এই মজুরি বৃদ্ধির ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে সেটা উল্লেখ নেই। বিশেষ করে ত্রিপুরা রাজ্যে রাবার একটা অর্থকরী ফসল এটা আপনারা জানেন কিন্তু এই রাবার চাষীরাই আজকে সাংঘাতিক ভাবে মার খাচ্ছে। কারণ আগে ত্রিপুরা রাজ্যে যেখানে ৬০ থেকে ৬৫ টাকা কে.জি, রাবার ছিল। কিন্তু সে জায়গায় আজকে এই রাবার ২২ থেকে ২৫ টাকায় এখন বিক্রি হচ্ছে। আমার আরও অনেক বক্তব্য ছিল কিন্তু মাননীয় স্পীকার সাহেব একটু পরেই বলবেন যে সময় শেষ, বসে যেতে হবে। তাই আমি বক্তব্য বাড়াতে চাই না। এখানে আমরা আরও লক্ষ্য করেছি যে উন্নয়নের ব্যাপারে কোন উদ্যোগের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। যা আমরা লক্ষ্য করেছি ১৯৯২ সালে সমীরবাবুর নেতৃত্বে যখন মন্ত্রিসভা চলছিল তখন কিছু প্রকল্প রূপায়ণ করা হয়েছিল এবং বাস্তবায়িত করা হয়েছিল। যেমন পেচারথল থেকে কুমারঘাট পর্য্যন্ত সেই রেল লাইন সম্প্রসারণ করে সেটা উদ্বোধন করেছিলেন। আপনারা জানেন আগরতলা পর্য্যন্ত ১৯৯২ সালে রেল লাইনের যে সার্ভে সেই সার্ভের কাজও তখনই কমপ্লিট করা হয়েছিল। আগরতলা হাই কোর্টের একটা পার্মানেন্ট বেঞ্চও সেই ১৯৯২ সালেই স্থাপন করা হয়েছিল।

মিঃ স্পীকার :— কনক্লুড করুন।

শ্রীপ্রকাশচন্দ্র দাস :— বাংলাদেশের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরার যে ট্রানজিট রোড সেটাকেও সেই সময়ে ১৯৯২ সালেই টেক আপ করা হয়েছিল। আমাদের ত্রিপুরা রাজ্যের গ্যাস বটলিং যে সেন্টার সেটাও ১৯৯২ সালেই স্থাপন করা হয়েছিল। এই ত্রিপুরা রাজ্যে ও,এন,জি,সির ড্রিলিং প্রথম কংগ্রেস আমলেই হয়েছিল এবং সেটা ত্রিপুরা রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী শচীনবাবুর আমলেই হয়েছিল। প্রাক্তন মুখ্যমন্ত্রী সুখময়বাবুর নেতৃত্বে এবং প্রাক্তন প্রধানমন্ত্রী ত্রিপুরা রাজ্যে এই জলবিদ্যুৎ প্রকল্প ডম্বুরে সেটা স্থাপন করা হয়েছিল।

রাজ্যের আইনশৃংখলার কথা বলে সময় নষ্ট করার প্রয়োজন আছে কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয় বলেছেন "সময় নষ্ট না করে ঠিক সময়ের মধ্যে শেষ করার জন্য।" এই বামফ্রন্ট সরকারের একটা নীতি আছে সেটা হল একটা পরিবারে এটা করে দেওয়া হবে, যাদের বাড়ীতে কারো চাকুরী নেই সেই পরিবারে একজনকে চাকরী দেওয়া হবে। কিন্তু আমরা লক্ষ্য করেছি তৃতীয় বামফ্রন্ট সরকারের আমলে একই বাড়ীতে তিন-চারজনকে চাকরী দেওয়া হয়েছে এবং চাকরীগুলি দেওয়া হয়েছে টাকার বিনিময়ে। এই কথাগুলি রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণে টি,সি,এসের কথা টি,পি,এসের কথা উল্লেখ নেই, পঞ্চায়েতের দুর্নীতির কথা উল্লেখ নেই। কাজেই আমরা রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারি না এবং বিরোধী দল থেকে যে অ্যামেণ্ডমেন্টগুলি আনা হয়েছে সেগুলির পক্ষে আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

মিঃ স্পীকার :- লিডার অফ দি হাউসকে বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

শ্রীঅনিল সরকার (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করি এবং বিরোধী দল কর্তৃক যে সমস্ত অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে তাকে বিরোধিতা করি প্রথমতঃ যে কথাটা বলতে চাই, ত্রিপুরা রাজ্যের জনগণের জন্য যে অগ্রগতি তাকে সামনে রেখে রাজ্যপাল তার এই ভাষণ তৈরী করেছেন, তাঁকে আমরা সমর্থন করি। পঞ্চায়েত নির্বাচনের আগে যে অবস্থায় ছিল হাত তুলে ভোট অথবা ভোট রাখতে পঞ্চায়েত নির্বাচন হয়নি। কিন্তু আমরা ত্রিস্তর পর্যন্ত পঞ্চায়েতকে প্রসারিত করেছি এবং অর্থের একটা বিরাট সেই গ্রামীণ যে খরচ হয় তা সেই সমস্ত পঞ্চায়েতের বিভিন্ন বডি থেকে নির্ধারিত হয়। এখানে বিশেষ করে আইনশৃংখলার কথা বারবার তুলেছেন। আমরা লক্ষ্য করেছি এই রিজিওনে একটা গভীর চক্রান্ত দীর্ঘদিন ধরে চলছে। যার নাম অপারেশন ব্রহ্মপুত্র। এই অঞ্চলে শত শত উপজাতি এবং বিভিন্ন জনগোষ্ঠির মধ্যে বিরোধ আছে, সেগুলিকে উসকে দিয়ে এই অঞ্চলগুলিকে খণ্ডিত করা যায় কিনা, স্বাধীন ত্রিপুরা, স্বাধীন মিজোরাম, স্বাধীন

নাগাল্যাণ্ড এই নিয়ে সমস্ত উত্তর পূর্বাঞ্চলে এই ধরণের একটা আতংকবাদ, সন্ত্রাসবাদ, বিচ্ছিন্নতাবাদ কাজ করছে। ত্রিপুরা রাজ্যেও এই অবস্থা সৃষ্টি হয়েছে। ত্রিপুরাতে নানাভাবে এটাকে সেই বৈদেশিক শক্তি বা এখানকার প্রতিক্রিয়াশীল শক্তি, কোন কোন রাজনৈতিক শক্তিও নানাভাবে এর পেছনে আছে, একে মদত দিচ্ছে। এমনকি পাকিস্থান, গোয়েন্দা দপ্তর পর্য্যন্ত এর পেছনে জড়িত আছে। কাজেই এই অঞ্চলে একটা অশান্তি সৃষ্টি করার জন্য এগুলি করা হচ্ছে। ত্রিপুরায় উপজাতিদের মধ্যে বৈরী গ্রুপ তৈরী করে এইভাবে উস্কানীর কাজ করা হচ্ছে এবং পাশাপাশি অ-উপজাতিদের মধ্যে বাঙ্গালী রেজিমেন্ট ইত্যাদি গঠন করে উভয় পক্ষকে উত্তপ্ত করা হচ্ছে। যাতে এই রাজ্যে শান্তির পরিবেশ নষ্ট হয়, সেজন্য আমাদের আরো সি,আর,পি ফোর্স দরকার এবং আমরা চাইছি। তাছাড়া আমরা নিজেরাও এই ধরণের পুলিশ প্লেটুন গঠন করার জন্য চেষ্টা করছি। স্যার, এখান ষ্টাইপেণ্ডের প্রশ্নে কিছু কথা উঠেছে আর্থিক অনটনের জন্য আমরা গত বৎসর ঠিকই সব ষ্টাইপেণ্ড দিতে পারিনি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—স্যার, সময়টা বাড়ানো দরকার। আপনি ১ ঘন্টা সময় বাড়িয়েছিলেন সেই টাইম শেষ।

**মিঃ স্পীকার :** ঠিক আছে, যে বিজনেস আছে সেগুলি শেষ করতে যা সময় লাগে।

**শ্রীঅনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) : আমরা এই বৎসর নতুন করে ৮০ লক্ষ টাকা সেংশান পেয়েছি যতটুকু সম্ভব কভার করা যায় আমরা চেষ্টা করব। স্টাইপেণ্ডের টাকা দেওয়ার ব্যাপারে আমাদের কোন কার্পণ্য নেই। বাজেটে টাকার কিছু অনটন ছিল সেজন্য আমরা গত বৎসর সব টাকা দিতে পারিনি। কিন্তু এই বৎসরও কিছু ব্যাক-লগ থেকে যাবে আশা করি সামনের দিকে এটা কভার করা যাবে। আমরা যে অবস্থার মধ্যে এই শিক্ষা দপ্তরকে পেয়েছিলাম, আসলে বিভিন্ন জায়গায় একটা বিশাল নৈরাজ্য ছিল। সেই ইঞ্জিনীয়ারিং কলেজ, পলিটেকনিক-এ বিভিন্ন সময়ে দেখা গেছে সেই নকল করে পরীক্ষা দেওয়া। কিন্তু সেটা আমরা বন্ধ করেছি এবং তাতে পাশের হার কিছুটা বেড়েছে মাধ্যমিকের পাশের হার তার চেয়ে এখন সেটা অনেক বেড়ে গেছে। ১৯৯৬-৯৭ সালেই পাশের হার অনেক বেড়ে গিয়েছিল, তার পরের বছরের ফলাফল আরও ভাল হয়েছে এবারের রেজাল্টও ভালই হয়েছে। এবারের মাধ্যমিকের রেজাল্টে প্রায় সেন্ট পারসেন্ট পাশ করেছে। কাজেই এর দ্বারা প্রমাণ হয় যে, আমাদের রেজাল্ট ক্রমশঃ ভাল হচ্ছে এবং আমরা চেষ্টা করছি ভবিষ্যতে যাতে আরও ভাল করা যায় তার জন্য। তারপর জয়েন্ট এন্ট্রাস সম্পর্কে অভিযোগ ছিল আমরা সেগুলি সম্পূর্ণভাবে দুর্নীতিমুক্ত করতে পেরেছি। আমরা তফসিলী কল্যাণ দপ্তর থেকে আবাসিক ছাত্র-ছাত্রীদের স্টাইপেণ্ড যেটা দৈনিক ১২ টাকা ছিল আমরা সেটাকে বাড়িয়ে ১৫ টাকা করেছি এবং আই,টি,আইতে প্রশিক্ষণরত ছাত্র-ছাত্রীদের মাসিক বৃত্তি যেটা

৩০৭ টাকা ছিল আমরা সেটাকে বাড়িয়ে ৪৫০ টাকা করেছি। এছাড়া তফসিলী জাতি সমবায় উন্নয়ণ নিগম থেকে জাতি উন্নয়ণ নিগম শতকরা ৮৫ ভাগ ঋণ দিচ্ছে এবং তফসিলী জাতি উন্নয়ণ নিগম শতকরা দশ ভাগ ঋণ দিচ্ছে, আর গ্রহীতা পাঁচ ভাগ ঋণ দেওয়ার দায়িত্ব এই বছর বহন করেছে। বর্তমান আর্থিক বছরে জাতি উন্নয়ণ নিগমের সহযোগিতায় মোট ৫৮৪ জনকে বিভিন্ন প্রকরে ২ কোটি ৯৭ লক্ষ টাকা ঋণ দেওয়ার লক্ষ্যমাত্রা স্থির করেছে, পরিবহন খাতে জীপ গাড়ী, অটো রিক্সা ইত্যাদির জন্য এবং কৃষি খাতে পাওয়ার টিলার, পুকুর ও জলাশয় নির্মাণ ইত্যাদির জন্য এবং বাণিজ্যিক খাতে মুদি দোকান হোটেল ইত্যাদির জন্য। এই বছর ও,বি,সি কর্পোরেশানও তার লক্ষ্যমাত্রা স্থির করেছে এবং তাতেও একই হারে ঋণ দেওয়া হচ্ছে, এখানে মোট ১৩৩০০ জনকে মোট ৩ কোটি ৪০ লক্ষ টাকা ঋণ দেওয়ার ব্যবস্থা করা হবে এই পরিবহন খাতে, কৃষিখাতে এবং বাণিজ্যিক খাতে। শিক্ষা দপ্তরে আমরা এই বছর বেসিক মিনিমাম সার্ভিসেস-এর আওতায় ১০৫টি জুনিয়র বেসিক এবং সিনিয়র বেসিক স্কুলের পাকাগৃহ নির্মাণের জন্য ২ কোটি ৪০ লক্ষ টাকা খরচ করা হবে। বর্ডার এরিয়া ডেভেলাপমেণ্ট প্রোগ্রামের আওতায় ২৭ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়ে ১৮টি প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ ও খেলার মাঠ সংস্কার এবং লাইব্রেরীর বইয়ের ব্যবস্থা করা হবে দশম অর্থ কমিশনের আওতায় ৫৫ লক্ষ টাকা ব্যয়ে ৩৫৭টি জুনিয়র বেসিক ও সিনিয়র বেসিক স্কুলে পানীয় জলের ব্যবস্থা করা হচ্ছে। তারপর ৮ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয়ে ৮৫টি এস,বি স্কুলে শৌচাগার নির্মাণের ব্যবস্থা করা হবে। তাছাড়া দশম অর্থ কমিশনের আওতায় ২৮ লক্ষ টাকা ব্যয়ে দক্ষিণ ত্রিপুরায় দুইটা ছাত্র নিবাস নির্মাণ করা হবে, একটা উদয়পুরে আর একটা সাব্রুমে। অপারেশন ব্ল্যাক বোর্ড-এ ইতিমধ্যে আমরা কাভার করেছি প্রাথমিক বিদ্যালয়ে ১৯২৭টি এবং উচ্চ বুনিয়াদী বিদ্যালয় ৭৩৫টি। এফ,সি,আইতে আমরা বই ছাপাই এবং সেটা বিভিন্নভাবে আমরা স্কুলে সাপ্লাই করে থাকি। ৬০টা স্কুলে কমপিউটার অ্যাপ্লিকেশান চালু করা হয়েছে। এবছর ওপেক থেকে অরগেনাইজেশান অফ্ দা পেট্রোলিয়াম-এস পোর্টিং কানট্রিস-এর তারা আমাদেরকে টেন মিলিয়ন ডলার মানে ৪২ কোটি টাকার মত ঋণ দেবে এবং সেটা দিয়ে ১৭৫টি সিনিয়র বেসিক এবং ১০০টি মাধ্যমিক বিদ্যালয়ের পাকা গৃহ নির্মাণ করা হবে। এইভাবে আমরা বিভিন্ন ধরণের স্কীম গ্রহণ করেছি।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** : মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে, পলিটেকনিক্যাল ইঞ্জিনীয়ারিং কলেজে ষ্টাইপেণ্ড নাকি বন্ধ হয়ে আছে ? এই সম্পর্কে একটু বলুন।

**শ্রীঅনিল সরকার** ( একটিং লিডার অব্ দ্যা হাউস ) :- স্যার, পলিটেক্নিক কলেজে তো সব স্টাইপেণ্ড বন্ধ নয়। এস,টিরা তো স্টাইপেণ্ড পাচ্ছে। শুধু এস,সি ষ্টুডেণ্টস্‌রা পাচ্ছে না। তবে আমরা নতুন করে যে ৮০ লক্ষ টাকা পেয়েছি সেটা থেকে আমরা যথাসম্ভব দিতে পারব।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** :- পয়েণ্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, কিন্তু এস,টি স্টুডেণ্টস্‌রাও নাকি স্টাইপেণ্ড পাচ্ছে না—এটা মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কি না ?

**শ্রীঅনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) : মিঃ স্পীকার স্যার, এস, টিরা যদি পেয়ে না থাকেন তবে সেটা আমি দেখব তাদের তো পাবার কথা, এস, সিরা পাচ্ছে না। যাইহোক আমি এটা দেখব।

স্যার, পার্ব্বত্য এলাকায় বৈরী কার্যকলাপের জন্য সেখানে অবস্থিত স্কুলগুলি অ্যাফেক্‌টেড্ হচ্ছে। বর্তমানে ৩১টি স্কুল বন্ধ রয়েছে। বৈরীদের কার্য্যকলাপের জন্য বৈরী হামলা, কিড্‌ন্যাপিং এসব কার্য্যকলাপের জন্য শিক্ষক কর্মচারীরা বিদ্যালয়ে যেতে পারছেন না। সব জায়গায় তাদের নিরাপত্তামূলক পরিবেশ থাকা দরকার। এবং সেজন্য উপজাতিরাই সবচেয়ে বেশী অ্যাফেক্‌টেড হচ্ছে, তারা শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই বছরে আমাদের মাধ্যমিকে যেখানে পাশের হার শতকরা ৫০ শতাংশ সেখানে উপজাতিদের পাশের হার মাত্র ১৫ শতাংশ। আর দেখা যাচ্ছে যে আমাদের অল্প কয়েকজন উপজাতি ফার্ষ্ট ডিভিশন পেয়ে পাশ করেছে। কিন্তু উচ্চ শিক্ষার জন্য মার্কস্ না থাকায় তারা উচ্চ শিক্ষা গ্রহণ করতে পারছে না। ফলে ভবিষ্যতে দেখা যাবে উপজাতিদের মধ্যে থেকে সাব্‌জেক্ট্ টীচার পাওয়া যাবে না, প্রফেসর পাওয়া যাবে না. এড্‌মিনিষ্ট্রেটর পাওয়া যাবে না। ত্রিপুরার জনসংখ্যার এই ৩১ পার্সেণ্ট জনগণের উপর এটা প্রতিফলিত হবে, ত্রিপুরার গ্রামাঞ্চলে যেসব উপজাতি অংশের মানুষ রয়েছেন তাদের উপর এটা অ্যাফেক্‌টেড্ হবে। এবং এরজন্য দায়ি এই বৈরী কার্য্যকলাপ। তার জন্য মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে এই বৈরী সমস্যার মোকাবেলা করার জন্য আরও কেন্দ্রীয় সামরিক এবং আধা-সামরিক ফোর্স দরকার। এই সমস্যার সমাধানের জন্য আমরাও চেষ্টা করছি দলমত নির্ব্বিশেষে সবাই মিলে সংঘবদ্ধভাবে এই বৈরী সমস্যা প্রতিহত করার জন্য আমাদের সকলেরই প্রচেষ্টা নিতে হবে। এবং যারা আজকে জঙ্গলে চলে গেছে, তারা যাতে আবার মেইন ষ্ট্রীমে ফিরে আসেন সে আবেদন আমাদের রাখা উচিৎ এবং সেজন্য আমাদের সার্ব্বজনীন উদ্যোগ নেওয়া দরকার। এই বক্তব্য রেখে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সংসদীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীরতনলাল নাথ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, নেতাজী সুভাষ চন্দ্র বসুর একটি মূর্ত্তি বসানোর জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে সে সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় বলেননি সেটা কি অবস্থায় আছে জানতে চাইছি।

**শ্রীঅনিল সরকার** (ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার, এটা আমাদের দেরী হয়ে গেছে। কারণ আমাদের আর্থিক সমস্যা রয়েছে। তবে এই বছরের মধ্যেই মূর্ত্তিটি বসানোর জন্য চেষ্টা করব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—মিঃ স্পীকার স্যার, রূপশঙ্করের ঘটনা সম্পর্কে একটি বিবৃতি দেওয়ার কথা ছিল সেটাতো দেওয়া হয়নি।

**মিঃ স্পীকার :** দেবেন, সেটা পরে দেবেন।

## ADOPTION OF MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার :**—এখন আমি সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :**—মিঃ স্পীকার স্যার, সবগুলি সংশোধনী একসঙ্গেই ভোটে দিয়ে দিতে পারেন।

**মিঃ স্পীকার :** ঠিক আছে। আমি সাতজন বিধায়কের কাছ থেকে সংশোধনী প্রস্তাব পেয়েছি। মোট ৬২টি সংশোধনী প্রস্তাব রয়েছে। মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং মহোদয়ের কাছ থেকে ১১টি, শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়ের কাছ থেকে ৯টি, শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়ের কাছ থেকে ৯টি, শ্রীজওহর সাহা মহোদয়ের কাছ থেকে ১১টি, শ্রীবীরজিৎ সিন্হা মহোদয়ের কাছ থেকে ৯টি, শ্রীসুদীপ রায় বর্মণ মহোদয়ের কাছ থেকে ৫টি এবং শ্রীরতনলাল নাথ মহোদয়ের কাছ থেকে ৮টি। এই ৬২টি সংশোধনী প্রস্তাবগুলি আমি একত্রে ভোটে দিতে চাচ্ছি।

**শ্রীসমীররঞ্জন বর্মণ :** স্যার, সবগুলি একত্রে দিয়ে দিন।

**মিঃ স্পীকার :** আমি এই ৬২টি সংশোধনী প্রস্তাব একসঙ্গে দিয়ে আপনাদের ভোট চাইব। তা হলে যারা সংশোধনী প্রস্তাব দিয়েছেন তাদের সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।

অতঃপর সংশোধনী প্রস্তাবগুলি ধ্বনী ভোটে বাতিল হয়।

**মিঃ স্পীকার :**—এখন সভার সামনে প্রশ্ন হলো মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় কর্তৃক আনীত মূল প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো, ১৫ই জানুয়ারী, ১৯৯৯ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

(প্রস্তাবটি ধ্বনি ভোটে সভা কর্তৃক গৃহীত হয়)।

**মিঃ স্পীকার :**—সভার পরবর্তী কার্যসূচী হল প্রাইভেট মেম্বারস্ মোশান।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—স্যার, রূপ শংকরের ষ্টেটমেন্টটা দেওয়ার কথা ছিল।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে। মাননীয় মন্ত্রী মহোদয় কি এই ষ্ট্যাটমেন্টটা এখন দেবেন ?

**শ্রীবাদল চৌধুরী (ভারপ্রাপ্ত স্বরাষ্ট্র মন্ত্রী) :**—হ্যাঁ স্যার, দেব।

**মিঃ স্পীকার :**—ঠিক আছে। তা হলে ষ্টেটমেণ্টটা দিন।

## STATEMENT BY THE MINISTER

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, "গঙ্গানগর থানার পি, এসের পি,এস,আই, রূপশংকর রিয়াং-এর মৃত্যুর ঘটনা সম্পর্কে।" গত ২৫-১২-৯৮ ইং সকাল ৭টা গঙ্গানগর থানার এস,আই, গোপাল সরকার নিম্নলিখিত মর্মে একটি ইউ,ডি, কেইস্ (ইউ,ডি কেইস্ হচ্ছে আন্ ন্যাচারেল ডেথ্) দায়ের করেন। ১৫-১২-৯৮ ইং সকাল ৭টায় কনস্টেবল রামকৃষ্ণ দেববর্মা জানায় যে পি,এস,আই, রূপশংকর রিয়াং মৃত অবস্থায় এস,আই, বিকাশ দেববর্মার কোয়ার্টারে পড়িয়া আছে। সে ঐ ঘটনা বিকাশ দেববর্মার ছোট বোন নেউকা দেববর্মার নিকট হইতে জানিতে পারেন। বিকাশ দেববর্মা ১৪-১২-৯৮ ইং আমবাসা যাওয়ার সময় পি,এস,আই, রূপশংকর রিয়াংকে তার কোয়ার্টারে থাকিবার জন্য বলিয়া যায়। এস,আই, গোপাল সরকার ঘটনা স্থলে যাইয়া দেখিতে পান যে পি,এস,আই রূপশংকর রিয়াং উপুর হইয়া মৃত অবস্থায় এস,আই, বিকাশ দেববর্মার সরকারী কোয়ার্টারের সামনের ঘরে পড়িয়া আছে। মৃত দেহের চারিদিকে প্রচুর রক্ত, একটি ৯ মি,মি,গুলির খালি খোল পড়িয়া আছে। ধলাই জেলার পুলিশ সুপারের নির্দেশে সি,আই গণ্ডাছড়া শ্রীদেবাশিষ দেববর্মা সঙ্গে সঙ্গে উক্ত অ্যান ন্যাচারেল ডেথ্ কেইসের তদন্ত ভার গ্রহণ করেন। তদন্ত কালে সি,আই, গণ্ডাছড়া সুরতহাল রিপোর্ট তৈরী করেন। ঘটনাস্থলে প্রচুর ফটোগ্রাফ গ্রহণ করেন, একটি ৯ মি, মি, গুলির খালি খোল একটি গুলির অগ্রভাগ, রূপশংকর রিয়াং এর হাতে আবদ্ধ একটি ৯ মিমি পিস্তল, রূপশংকর রিয়াংকে লেখা এবং রূপশংকর রিয়াং-এর লেখা চিঠি-পত্র, রূপশংকর রিয়াং-এর লেখা ডাইরী এবং নোট বই এবং একটি সুইসাইড নোট সীজ করেন। তদন্ত কালে প্রচুর স্বাক্ষী-সাবুদ গ্রহণ করা হইয়াছে। এবং আরো স্বাক্ষ্য গ্রহণ করা হইবে। মাননীয় গৌহাটী হাই কোর্টের আদেশ অনুযায়ী সি,আই,ডি, এই অ্যান্ ন্যাচারেল ডেথ্ কেইসের তদন্ত ৭-১-৯৯ ইং তারিখে গ্রহণ করেন ডেপুটি এস,পি, সুভাষ দাস এই তদন্ত করিতেছেন। এবং এস,পি,-সি,আই,ডি, এই কেইসের পর্য্যালোচনা করিতেছেন। তদন্তকালে সীজ করা ৯ মি,মি, পিস্তল দুইটি একটি ঘটনাস্থলে প্রাপ্ত অন্যটি থানা হইতে সীজ করা, ৯ মি,মি, খালি খোল বুলেটের অগ্রভাগ, তথাকথিত অগ্রভাগ সুইসাইড নোট সমস্তই কেন্দ্রীয় সরকারের ফরেনসিক ল্যাবরেটরী তে পরীক্ষা করা হইবে। এইসব পরীক্ষা শেষ হলে রূপশংকর রিয়াং এর মৃত্যুর সম্পর্কে সঠিক সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব হবে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—পয়েণ্ট অব ক্লারিফিকেশান স্যার,।

**মিঃ স্পীকার :–** স্ট্যাটমেন্টের পরে আর কোন ক্লিয়ারিফিকেশন হয় না।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—আপনার অনুমতি নিয়েই বলছি।

**মিঃ স্পীকার :**—না, এখানে আমার অনুমতির ব্যাপার নয়। যেটা নিয়ম সেই কথাই বলছি। ঠিক আছে বলুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**—স্যার, এই যে ঘটনা। অত্যন্ত দুঃখজনক এবং মর্মান্তিক। রাজনৈতিকভাবে নিহত তারা কোন ট্রেস পাওয়া যাবে না। ১৩ দিন পরে তার পোষ্ট মর্টেম করার পর তার রিপোর্ট পাওয়া গিয়েছে। আমার বক্তব্য হচ্ছে কোলাই হাসপাতালে ডাঃ চৌধুরী এই রকম পোষ্টমর্টেম না করে করেছেন বলে রিপোর্ট দিয়েছেন এই রকম একটা ডাক্তারী একজন দায়িত্বশীল ডাক্তার সেখানে তার আত্মীয় স্বজনের অনুমতি ছাড়া পোষ্টমর্টেম করতে পারে না। কিন্তু সেখানে কারও কোন রকম অনুমতি নেওয়া হয় নি। সেখানে কি করে পোষ্টমর্টেম করা হলো? শেষ পর্যান্ত সেই ডাক্তার কোর্টে দাঁড়িয়ে বললেন যে হ্যাঁ, যন্ত্রপাতি না থাকার কারণে আমি পোষ্ট মোর্টেম করতে পারি নি। এই ডাক্তারের উপর সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি না বা নিবেন কি না?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী):**—মিঃ স্পীকার স্যার, ঘটনা তো হাইকোর্ট পর্যান্ত গড়িয়েছে। শেষ পর্য্যন্ত হাইকোর্ট সব কিছু বিচার বিবেচনা করে সি আই ডি তে তদন্ত দিয়েছে। রিপোর্ট পাওয়ার পরে তারা কি ধরণের অপরাধ করেছেন নিশ্চয়ই তাদের বিরোদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার :**—একটি ঘোষণা দিতে চাই আর একটি প্রাইভেট মেম্বারস মোশান আছে। যেহেতু একটু সময় লাগবে। তাই বিধানসভার পক্ষ থেকে আপনাদের একটু জল খাবার ব্যবস্থা আমরা করেছি।

**শ্রীসমীররঞ্জন বর্ম্মণ :**—মিঃ স্পীকার স্যার, একবারে শেষ করেই জলপান করলে পরে ভাল হবে।

**মিঃ স্পীকার :**—তাহলে ঠিক আছে সেটাও করা যায়। সবাইকে আমন্ত্রণ করছি এখানে যারা সাংবাদিক বন্ধুরা আছেন, আরক্ষা দপ্তরের কর্মীরা আছেন আপনারা জলযোগ করে যাবেন।

## PRIVATE MEMBER'S MOTION

তাহলে সভার পরবর্তী কার্য্যসূচী হবে প্রাইভেট মেম্বারস মোশন। আজকের কার্য্যসূচীতে দুটি

